শ্রীমদানন্দবর্ধন-বিরচিতো

# ধ্বন্যালোকঃ

( শ্রীমদভিনবগুপ্তাচার্য্যকৃত-লোচনটীকা-সমেতঃ )




বঙ্গানুবাদ, বঙ্গভাষায় 'বাসুদেব'-ব্যাখ্যা ও সম্পাদনা

অধ্যাপক ডঃ শ্রীবিমলাকান্ত মুখোপাধ্যায়

এম্. এ. ( ইংরাজী ও বাংলা ), ডি-ফিল ( সংস্কৃত ), কাব্যতীর্থ।

## ॥ উৎসর্গ ॥

জীবিতকালে যাঁহার আশীর্বাদ ও স্নেহধারায় সতত সিক্তি হইয়াছি, মৃত্যুর পরও যাঁহার অমর আত্মার স্নেহাশিস সতত আমার উপর বর্ষণশীল বলিয়া বিশ্বাস করি, আমার সেই পিতৃকল্প পরম হিতৈষী

শ্রীযদুগোপাল চট্টোপাধ্যায় মহাশয়ের

পুণ্যস্মৃতির উদ্দেশ্যে

"—ভাষাপথ খননি স্ববলে
জুড়াতে গৌড়ের তৃষা সে বিমল জলে।"

ওঁ তৎসৎ

## মঙ্গলাচরণম্

"বর্ণানামর্থসংঘানাং রসানাং ছন্দসামপি।
মঙ্গলানাং চ কর্ত্তারৌ বন্দে বাণী-বিনায়কৌ ॥"

"স্বভাবতোঽপাস্তসমস্তদোষ-
মশেষ-কল্যাণগুণৈকরাশিম্।
ব্যূহাঙ্গিণং ব্রহ্ম পরং বরেণ্যং
ধ্যায়েম কৃষ্ণং কমলেক্ষণং হরিম্ ॥"

"অঙ্গে তু বামে বৃষভানুজাং মুদা,
বিরাজমানামনুরূপসৌভগাম্।
সখী-সহস্রৈঃ পরিসেবিতাং সদা
স্মরেম দেবীং সকলেষ্ট-কামদাম্ ॥

"আনন্দমানন্দকরং প্রসন্নং
জ্ঞানস্বরূপং নিজবোধযুক্তম্।
যোগীন্দ্রমিড্যং ভবরোগবৈদ্যং
শ্রীমদ্‌গুরুং নিত্যমহং ভজামি ॥"

"যদুন্মীলনশক্ত্যৈব বিশ্বমুন্মীলতি ক্ষণাৎ।
স্বাত্মায়তনবিশ্রান্তাং তাং বন্দে প্রতিভাং শিবাম্ ॥"

"যা স্মর্য্যমানা শ্রেয়াংসি সূতে ধ্বংসয়তে রুজঃ।
তামভীষ্টফলোদারকল্পবল্লীং স্তবে শিবাম্ ॥"

"বস্তুতঃ শিবময়ে হৃদি স্ফুটং সর্বতঃ শিবময়ং বিরাজতে
নাশিবং ক্বচন কস্যচিদ্ বচস্তেন বঃ শিবময়ী দশা ভবেৎ।

# নিবেদনম্

“কুতো বা নূতনং বস্তু বয়মুৎপ্রেক্ষিতুং ক্ষমাঃ।
বচোবিন্যাসবৈচিত্র্যমাত্রমত্র বিচার্য্যতাম্ ॥”

“বিক্ষিপ্তসংগ্রহাৎ কাপি কাপ্যুক্তস্যোপপাদনাৎ।
অনুক্ত-কথনাৎ কাপি সফলোঽস্তু শ্রমো মম ॥”
“সংগৃহীতং মতং যেষাং যেষাং চ খণ্ডিতং মতম্।
সর্বে তেঽতীবমান্যা মে তেভ্যো নিত্যং নমো নমঃ।’

“জ্ঞানঞ্চ শক্তিমপি ধৈর্য্যমথো বিবেকং
তদ্দত্তমেব সকলং লভতে মনুষ্যঃ।
কিং মেঽস্তি যেন ভবতো বিদধামি চর্য্যাং
স্বেনৈব তুষ্যতু ভবান্ করুণাগুণেন।”

“নান্যা স্পৃহা রঘুপতে হৃদয়েঽস্মদীয়ে
সত্যং বদামি তে ভবানখিলান্তরাত্মা।
ভক্তিং প্রযচ্ছ রঘু-পুঙ্গব! নির্ভরাং মে
কামাদি-দোষ-রহিতং কুরু মানসং চ ॥”

# প্রাক-কথন (Foreword)

**শ্রীসাতকড়ি মুখোপাধ্যায়**, এম. এ. পি. এইচ. ডি
ভূতপূর্ব আশুতোষ অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়।

আচার্য্য আনন্দবর্ধন নবম শতকে আবির্ভূত হন। রাজতরঙ্গিণী-বিবরণে লিখিত হইয়াছে যে তিনি কাশ্মীর-নরপতি অবন্তীবর্মার অন্যতম মন্ত্রী ছিলেন। কাশ্মীরদেশ অলংকারশাস্ত্রের জন্মভূমি বলিলেও অতিশয়োক্তি হইবে না। ভামহ, উদ্ভট, রুদ্রট, মম্মট, রুয্যক প্রভৃতি অলংকারশাস্ত্রের ধুরন্ধর গ্রন্থকারগণ কাশ্মীরে জন্মগ্রহণ করেন।

মহান নৈয়ায়িক জয়ন্ত ভট্ট কাশ্মীরেরই লোক। তাঁহার রচিত 'ন্যায়মঞ্জরী' ন্যায়শাস্ত্রের অতি প্রামাণিক গ্রন্থ। প্রাচীন ন্যায়ে ব্যুৎপত্তিলাভেচ্ছু ব্যক্তিমাত্রেরই এই গ্রন্থ অবশ্য আলোচনীয়। তিনি অবন্তীবর্মার পরবর্ত্তী রাজা শংকর বর্মার মন্ত্রী ছিলেন। তিনি বাল্যকালে ব্যাকরণের একটি বৃত্তি রচনা করেন এবং বৃত্তিকার বলিয়া তাঁহার খ্যাতি কাশ্মীরে ব্যাপকভাবে প্রতিষ্ঠিত ছিল। আগম-ডম্বর নামে একটি নাটক তাঁহার রচিত। তাহাতে জানিতে পারি যে নানা-ধর্মাবলম্বী স্ব স্ব ধর্মের অনুশাসনের দ্বারা যাহাতে নিজমতে প্রতিষ্ঠিত থাকিতে পারেন এবং পরস্পর বিবাদ হইতে বিরত থাকেন, সেজন্য রাজা শংকর বর্মা তাঁহাকে এই বিভাগের অমাত্য পদে নিযুক্ত করেন। জয়ন্ত ভট্ট 'ন্যায়মঞ্জরী' গ্রন্থে ধ্বনিবাদের বিরুদ্ধ সমালোচনা করেন।

আনন্দবর্ধন কাব্যালংকারসূত্র-রচয়িতা বামনভট্টের পরবর্ত্তী। বামন-মতের আলোচনা ধ্বন্যালোকে দেখিতে পাই। আনন্দবর্ধন তাঁহার গ্রন্থে ব্যঞ্জনাবৃত্তির প্রাধান্য এবং ধ্বনিবাদের সর্বাতিশায়ী মাহাত্ম্য প্রতিপাদন করেন। আনন্দবর্ধন দার্শনিকও ছিলেন। তিনি বৌদ্ধ তার্কিক ধর্মকীর্তির টীকাকার ধর্মোত্তরের টীকার উপর ধর্মোত্তমা নামে একটি টীকা রচনা করেন। তাহা আজ লুপ্ত। সেকালে বৌদ্ধ দার্শনিক দিঙ্‌নাগ ও ধর্মকীর্ত্তির গ্রন্থ অধ্যয়ন না করিলে কেহ পণ্ডিত-সমাজে খ্যাতিলাভ করিতেন না। আনন্দবর্ধন ধ্বন্যালোক গ্রন্থে একটি শ্লোকে তাঁহার সাহিত্যে ও দর্শনশাস্ত্রে অগাধ পাণ্ডিত্যে সূচনা করেন। শ্লোকটি হইল—

যা ব্যাপারবতী রসান্ রসয়িতুং কাচিৎ কবীনাং নবা
দৃষ্টি র্যা পরিনিষ্ঠিতার্থবিষয়োন্মেষা চ বৈপশ্চিতী।

তে দ্বে অপ্যবলম্ব্য বিশ্বমনিশং নির্বর্ণয়ন্তো বয়ং
শ্রান্তা নৈব চ লব্ধমব্ধিশয়ন ! ত্বদ্‌-ভক্তিতুল্যং সুখম্ ॥ ( ধ্বঃ লোঃ ।৩ )

তাঁহার কবি-দৃষ্টি ও বৈপশ্চিতী দৃষ্টি তুল্যভাবে বিদ্যমান ছিল। নৈষধকার শ্রীহর্ষেরও কাব্য ও তর্কশাস্ত্রে সমান পাণ্ডিত্যের কথা বিদ্বৎসমাজে সুবিদিত। তিনি সগর্বে বলিয়াছেন—

সাহিত্যে সুকুমারবস্তুনি দৃঢ়-ন্যায়-গ্রহ-গ্রন্থিলে
তর্কে বা ভৃশকর্কশে মম সমং লীলায়তে ভারতী।
শয্যা বাস্তু মৃদূত্তরচ্ছদবতী দর্ভাংকুরৈ রাচিতা
ভূমির্বা হৃদয়ংগমো যদি পতিস্তুল্যারতির্যোষিতাম্ ॥

দর্শনশাস্ত্রে ও সাহিত্যে মর্মস্পর্শী বৈদুষ্যের অধিকারী আনন্দবর্ধন অলংকার-শাস্ত্র কাব্য-মীমাংসার ( ( Science of Literary Criticism ) ক্ষেত্রে একটি নবযুগের অবতারণা করেন। তিনি ভামহ-উদ্ভট-প্রবর্ত্তিত অলংকার-প্রস্থান, দণ্ডী-বামনাদি প্রবর্ত্তিত গুণ ও রীতি প্রস্থানের খণ্ডন করিয়াছেন—কিন্তু তাহাদের অসারতা প্রতিপাদন করেন নাই। তাঁহার মতে ধ্বনি অর্থাৎ বস্তুধ্বনি, অলংকারধ্বনি ও রসধ্বনি—কাব্যের আত্মা। রসধ্বনিতেই অন্য ধ্বনিদ্বয়ের পর্য্যবসান হয়—তাহা আনন্দবর্ধনের স্বকণ্ঠোক্ত বাক্যে ( ১।৪, ১৫ কারিকা ) এবং অভিনবগুপ্তের স্পষ্ট বিবৃতিতে প্রতিপাদিত হইয়াছে। (১৫এর লোচনটীকা) সাহিত্য-দর্পণকার বিশ্বনাথ—ধ্বনি কাব্যের আত্মা—এই মতের খণ্ডনপ্রসঙ্গে বলিয়াছেন—ধ্বনি নহে, রসই কাব্যের আত্মা। এই উক্তি সমীচীন নয়। ইহা বিশ্বনাথের প্রৌঢ়োক্তি মাত্র। কারণ স্বয়ং গ্রন্থকার আনন্দবর্ধন রসের প্রাধান্য কণ্ঠরবে ঘোষণা করিয়াছেন।

অভিনবগুপ্ত বলিয়াছেন—ধ্বনিমতের আলোচনা পূর্ব হইতেই বিদ্বৎসমাজে প্রচলিত ছিল। কিন্তু ধ্বনিবাদের প্রতিপাদন কোন বিশিষ্ট গ্রন্থে হয় নাই। আনন্দবর্ধনের ধ্বন্যালোকই এই ধ্বনিবাদের প্রথম গ্রন্থ। এই অভিনব মতের প্রচার হইবার পরেই বহু বিরোধী পণ্ডিত কর্তৃক ইহার সমালোচনা হইয়াছিল। গ্রন্থকার তাঁহার সমকালিক মনোরথের মত উদ্ধৃত করিয়াছেন। ধ্বনিকার তাঁহার স্বগ্রন্থে এই সমস্ত বিরোধী মতের নিরাকরণ করিয়াছেন।

এই প্রসঙ্গে বর্তমান পণ্ডিতসমাজের একটি মতভেদের উল্লেখ করি। তাঁহারা বলেন—কারিকাকার অন্য একজন অজ্ঞাতনামা পণ্ডিত আর বৃত্তিকার হইতেছেন আনন্দবর্ধন। অভিনবগুপ্তের টীকায় বৃত্তিকার ও কারিকাকারের ভেদের উল্লেখ দেখিয়া তাঁহারা এইরূপ কল্পনা করেন। এই বিষয়ে

আমি ছুইটি প্রবন্ধে বিশেষ আলোচনা করিয়াছি।* মহামহোপাধ্যায় পি. ভি. কাণে আমার প্রবন্ধের বিরুদ্ধে সমালোচনা করিয়াছেন। তিনি বর্তমান অলংকারশাস্ত্রের তুলনামূলক আলোচনার প্রথম ও প্রধান প্রবর্তক। তাঁহার গ্রন্থ পাঠ করিয়াই আমরা বর্তমান আলোচনা শৈলীর সহিত পরিচয় লাভ করি। এ বিষয়ে তিনি আমাদের সকলের গুরু। তাঁহার মতের খণ্ডন করিবার প্রচেষ্টা আমি করি নাই। একটী কথা উল্লেখযোগ্য; নাট্যশাস্ত্রের টীকা অভিনব-ভারতীতে অভিনবগুপ্ত ধ্বন্যালোক হইতে দুইটি কারিকা আনন্দবর্ধন রচিত বলিয়া উল্লেখ করিয়াছেন। মহামহোপাধ্যায় কাণে এই উক্তির বৈষম্যকে একেবারে অবজ্ঞা করেন নাই। তিনি বলেন—অভিনবগুপ্ত তাঁহার সাহিত্যবিদ্যার গুরু ভট্টেন্দুরাজের মতানুসারে কারিকাকারের ও বৃত্তিকারের ভেদ স্বীকার করেন এবং নাট্যশাস্ত্রের আচার্য ভট্ট তৌতের মতানুসারে কারিকা আনন্দ বর্ধনের রচিত বলিয়া গ্রহণ করেন। যাহাই হউক, প্রাচীন অলংকারগ্রন্থসমূহে কারিকাকার ও বৃত্তিকার একই ব্যক্তি অর্থাৎ আনন্দবর্ধন—ইহা একবাক্যে স্বীকৃত; অভিনবগুপ্তের পূর্ববর্তী 'ব্যক্তিবিবেক' কর্তা মহিমভট্ট আনন্দবর্ধনকে ধ্বনিকার বলিয়াছেন এবং কারিকা ও বৃত্তি উভয় খণ্ড হইতেই বাক্য উদ্ধৃত করিয়া ধ্বনিমতের খণ্ডন করিয়াছেন।

আনন্দবর্ধনের প্রচারিত এই অপূর্ব ধ্বনিবাদের নিরাকরণের জন্য বহু কাশ্মীর-দেশীয় পণ্ডিত গ্রন্থ রচনা করেন। ভট্টনায়ক ইহাদের পুরোধা। তিনি তাঁহার 'হৃদয়-দর্পণ' গ্রন্থে ধ্বন্যালোকের বিস্তৃত খণ্ডন করিয়াছেন। সে গ্রন্থ আজ লুপ্ত। কিন্তু তাঁহার গ্রন্থ হইতে অনেক খণ্ড খণ্ড বাক্যের উদ্ধৃতি পাওয়া যায়। ভট্টনায়কের প্রতিভা অলোকসামান্য। এই গ্রন্থ লুপ্ত হওয়ায় আমাদের অলংকার-শাস্ত্রের জ্ঞান সংকুচিত হইয়াছে,

মহিম ভট্ট অভিনবগুপ্তের পূর্ববর্তী। তিনি হৃদয়-দর্পণের উল্লেখ করিয়াছেন, কিন্তু সে গ্রন্থ তিনি দেখেন নাই—এই বলিয়াছেন। মহিম ভট্টের পরে 'বক্রোক্তিকার' কুন্তক এবং 'ঔচিত্যবিচার-চর্চা' রচয়িতা ক্ষেমেন্দ্র ধ্বনিমতের খণ্ডন করেন। ক্ষেমেন্দ্র অভিনবগুপ্তের শিষ্য বলিয়া প্রসিদ্ধ।

যাহা হউক, ধ্বনি-বিরোধী গ্রন্থকারদের মত প্রতিষ্ঠালাভ করে নাই। ইহা ধ্বনিবাদের বৈশিষ্ট্যের পরিচায়ক; অভিনবগুপ্তের 'লোচন' টীকায় ধ্বনিমতের সর্বাতিশায়ী প্রতিষ্ঠাসাধন হইয়াছে; আর কাব্যপ্রকাশকার মম্মট ভট্ট অভিনব

(1) B. C. Law Commemoration Volume Vol. I pp. 179-194.
(2) Indian Culture.

গুপ্তেরই পদাংক অনুসরণ করিয়াছেন। তাঁহার রচিত 'কাব্যপ্রকাশ' বিদ্বৎসমাজে একমাত্র প্রমাণিক গ্রন্থ বলিয়া পঠিত পাঠিত হয়। ফলে ধ্বনি-বিরোধী মতসমূহের গৌরব অস্তমিত হইয়া যায়।

ধ্বন্যালোকের বৈশিষ্ট্য, আমার মনে হয়,—তাহার সমন্বয়-দৃষ্টিতে। অলংকার, গুণ ও রীতির গুরুত্ব এই মতে স্বীকৃত হইয়াছে, কিন্তু তাহারা ধ্বনির পরিপোষক ও অঙ্গ। ইহা কৌতুকের বিষয় যে ভোজরাজ ও তাঁহার পূর্ববর্তী মুঞ্জ নরপতির অনুগ্রহপুষ্ট ধনিক ও ধনঞ্জয় ধ্বনির প্রাধান্য স্বীকার করেন নাই। দশরূপকে ও অবলোক টীকায় রসের প্রাধান্য স্বীকৃত হইয়াছে, কিন্তু ব্যঞ্জনা বৃত্তি স্বীকৃত হয় নাই। পণ্ডিতসমাজে ধ্বনিবাদের অবিসংবাদিত প্রাধান্য প্রতিষ্ঠিত হওয়ায়, মনে হয়, ভট্টনায়কের গ্রন্থ আলোচনার অভাবে বিস্মৃতির গর্ভে বিলীন হইয়া গিয়াছে। মহিমভট্টের নাম শ্রীহর্ষ তাঁহারা খণ্ডনখণ্ডখাদ্যে অতি সমাদর ও সম্মানের সহিত উল্লেখ করিয়াছেন।

'ধ্বন্যালোক' বুঝিতে হইলে আমাদের অভিনবগুপ্তের 'লোচন'টীকার সাহায্য অপরিহরণীয়। আনন্দবর্ধনের রচনা প্রসন্নগম্ভীর; ভাষার মাধুর্য্য ও প্রসাদ গুণ অবিসংবাদিত, কিন্তু তাহার তাৎপর্য্য অতি গভীর। ইহার বিশদ উন্মেষ হইয়াছে অভিনবগুপ্তের টীকায়।

বর্তমান গ্রন্থে 'ধ্বন্যালোকে'র মূল, মূলানুগ অনুবাদ, 'লোচন' টীকা ও লোচনানুযায়ী 'বাসুদেব' বাখ্যা দেওয়া হইয়াছে। গ্রন্থের রচয়িতা 'সাহিত্য-দর্পণের' অনুবাদ করিয়া প্রসিদ্ধিলাভ করিয়াছেন। তিনি ধ্বন্যালোকের প্রাঞ্জল ব্যাখ্যা বাংলা ভাষায় রচনা করিয়া অলংকারশাস্ত্রের অধ্যাপক ও অধ্যেতৃ-মাত্রেরই অভিনন্দনের পাত্র হইয়াছেন। তাঁহার এই প্রচেষ্টা অলংকারশাস্ত্রের এই দুরূহ গ্রন্থে সকলের প্রবেশ সহজসাধ্য করিয়া তুলিবে। তিনি স্বীয় পাণ্ডিত্য-খ্যাপনের জন্য এই গ্রন্থ রচনা করেন নাই। তাঁহার উদ্দেশ্য—যাহাতে সাধারণ বিদ্যার্থী অনায়াসে এই শাস্ত্রে ব্যুৎপত্তি লাভ করেন। গ্রন্থখানি যে বাংলা সাহিত্যে একটি অতি মূল্যবান সংযোজন তাহাতে অনুমাত্র সন্দেহ নাই। এই বিষয়ে ডঃ বিমলাকান্তের পরিশ্রম ও কৃতিত্ব স্বীকার না করিলে কার্পণ্যদোষের অভিযোগে অভিযুক্ত হইবার আশংকা বলবতী। আমি অলংকারশাস্ত্রের বিদ্যার্থি-সমাজে এই গ্রন্থের বহুল প্রচার কামনা করি। তাঁহার বহু পরিশ্রমের ফল এই গ্রন্থ সহৃদয়-সমাজের পরিতুষ্টি সাধন করিবে—আশা করি।

শ্রীরমারঞ্জন মুখোপাধ্যায়, এম. এ. ডি. ফিল, ডি. লিট
প্রাক্তন উপাচার্য্য, বর্ধমান বিশ্ববিদ্যালয়
প্রধান অধ্যাপক, সংস্কৃত বিভাগ,
যাদবপুর বিশ্ববিদ্যালয়।

সাহিত্য-মীমাংসার ক্ষেত্রে সংস্কৃত আলংকারিকদের অবদান একদিকে যেমন বিশাল, অন্যদিকে তেমনি বিচিত্র। কাব্যকে সুন্দর করিয়া তুলিতে হইবে,—এই নীতি যেদিন স্বীকৃতি পাইল, সেইদিন হইতেই কাব্যের সৌন্দর্য্যাধায়ক ধর্মের অন্বেষণে সাহিত্য-মীমাংসকেরা আত্মনিয়োগ করিলেন। আচার্য ভামহ বলিলেন,—অলংকারের বর্ণচ্ছটা কাব্যকে প্রাত্যহিক জীবনের বাক্য হইতে পৃথক করিয়া দেয়। দণ্ড্যাচার্য বলিলেন,—অলংকারের বর্ণচ্ছটার সহিত গুণের দীপ্তিকেও বরণ করিতে হয়, কারণ অলংকারের ন্যায় গুণও কাব্যশোভাকর। পরবর্ত্তী কালের আচার্য বামন দণ্ড্যাচার্য-প্রদর্শিত গুণের গুরুত্বকেই সর্বাধিক প্রাধান্য দিলেন ঃ বলিলেন,—বিভিন্ন গুণের বিন্যাসের দ্বারা গঠিত রীতির বৈচিত্র্যই কাব্যে বরণীয়। এইভাবে প্রাক্-ধ্বনিপর্বের আলংকারিকদের রচনায় অলংকারের বর্ণচ্ছটা, গুণের দীপ্তি এবং রীতির বৈচিত্র প্রাধান্য পাইল ঃ উহাদের উৎকর্ষ বিচার করিয়া কাব্যের মূল্যায়নের পদ্ধতি প্রতিষ্ঠা অর্জ্জন করিল।

কাব্যের এই বহিরঙ্গ ধর্মগুলির উপাদান-বিশ্লেষণে সমালোচকেরা যখন নিজেদের নিযুক্ত করিলেন, ঠিক সেই সময়েই আনন্দবর্ধনাচার্য একটি নূতন নীতির নির্দ্দেশনা দিয়া কাব্য-সমালোচনার ক্ষেত্রে বৈপ্লবিক পরিবর্ত্তনের সূচনা করিলেন।

আচার্য বলিলেন,—গুণ, অলংকার, রীতি, এই সমস্ত কাব্যোপকরণ নিতান্তই বহিরঙ্গ। কাব্যের মূল্যায়নে উহাদের স্থান নাই ঃ স্থান কেবলমাত্র প্রতীয়মান অর্থের। সংস্কৃত অলংকারিকেরা প্রধানতঃ এই প্রতীয়মান বা ইঙ্গিতগম্য অর্থটিকে বুঝাইবার জন্যই 'ধ্বনি' শব্দের প্রয়োগ করিলেন। যদিও ধ্বনি বা প্রতীয়মান অর্থ কখনও বস্তুর আকারে, কখনও বা রসের আকারে আত্মপ্রকাশ করে, তথাপি রসধ্বনিই মুখ্য প্রতীয়মান এবং ইহাই কাব্যের আত্মভূত। আলংকারিকের পারিভাষিক 'রস' শব্দটি কাব্যপাঠ বা নাট্যাভিনয়-দর্শনজনিত লোকোত্তর আহ্লাদাত্মক মানসিক অবস্থাকে বুঝায়। কাব্যপাঠ বা নাট্যাভিনয় দর্শনের সময় পাঠক বা দর্শক—চরিত্র, পরিবেশ, চিত্তবৃত্তি-অনুভূতি, দৈহিক ও মনস্তাত্ত্বিক বিকারগুলির সহিত যেমন পরিচিত হন, তেমনই সংস্কারের আকারে বিরাজিত অনুভূতিগুলি তাঁহার চিত্তে উদ্বুদ্ধ হইয়া ওঠে। এই অবস্থায় পাঠক ও দর্শক অহংতাবোধ পরিত্যাগ করিয়া এক উর্দ্ধতন সর্বজনীন

সত্তায় উন্নীত হন বলিয়া নিজের উদ্বুদ্ধ অনুভূতির মধ্যে কবির,—চরিত্রগুলির—এক কথায় বিরাট বিশ্বের অনুভূতিকে নিরীক্ষণ করিতে পারেন। এই ভাবে কাব্য আত্ম-সাক্ষাৎকার-জনিত আনন্দ পরিবেশন করে। তাই সহজ কথায় বলিতে হয়—ভাবতন্ময়চিত্তে আত্মানন্দের প্রকাশই রস।

সংস্কৃত সাহিত্যমীমাংসার ক্ষেত্রে আনন্দবর্ধন সর্বপ্রথম আস্বাদগ্রহণের এই রহস্যটিকে আবিষ্কার করিলেন। বুঝিলেন যে কবিচিত্ত হইতে পাঠকচিত্তে লোকোত্তর অভিজ্ঞতা-সংক্রমণের বিচিত্র কৌশলটিই কাব্যের কলাকৌশল। তাই প্রতীয়মান অর্থের সর্বাতিশায়ী প্রাধান্য তাঁহার রচনায় উহার প্রাপ্য মর্য্যাদা পাইল। প্রতীয়মান বা ব্যঙ্গ্য অর্থ সংস্কারের রূপে আত্মায় থাকে। কাব্যের শব্দ ও বাচ্যার্থ, গুণ ও অলংকার, ইহারা এই সংস্কারকে উদ্বুদ্ধ করিয়া দেয়। যে প্রক্রিয়ার দ্বারা সংস্পর্শের উদ্বোধ ঘটে, তাহাই ব্যঞ্জনা-ব্যাপার। কাব্যকলার রহস্যটি আনন্দবর্ধনাচার্য ধরিতে পারিলেন বলিয়াই বলিলেন,—লোকোত্তর ব্যঞ্জনা-ব্যাপার কাব্যবাক্যের প্রধান বৈশিষ্ট্যাধায়ক ধর্ম। ইঁহার পরিকল্পিত শ্রেষ্ঠকাব্য তাই শব্দ ও বাচ্যার্থের সঙ্কীর্ণ গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ রহিল না: ইহাদের লঙ্ঘন করিয়া অন্য একটি গূঢ় অর্থের প্রতি ইঙ্গিত করিল এবং এই ইঙ্গিতগম্য অর্থের রমণীয়তাই প্রধানভাবে ফুটিয়া উঠিল। কাব্যের প্রাণকেন্দ্ররূপে রসের স্বীকৃতি মিলিলেও গুণ-অলংকার, রীতি-বৃত্তি প্রভৃতি কাব্যোপকরণগুলি উপেক্ষিত হইল না। রসধ্বনির বন্ধনে আনন্দবর্ধন ইহাদের সকলকে বাঁধিয়া দিলেন। বলিলেন,—গুণ, অলংকার, রীতি—ইহাদের কাব্যে স্বতন্ত্রঅস্তিত্ব নাই: ইহারা সম্পূর্ণরূপে রসপরতন্ত্র। রসের আত্মপ্রকাশে সাহায্য করে বলিয়াই গুণ কাব্য-শোভাকর, অলংকার রমণীয়, আর রীতিও বরণীয়। এই কাব্যাত্মভূত রস নিজেকে প্রকাশ করার প্রচেষ্টায় শব্দ, বাচ্যার্থ, গুণ, অলংকার প্রভৃতি সকল কাব্যোপকরণেরই সৃষ্টি ঘটায়। "অপৃথগ্‌যত্ন-নির্বর্ত্ত্য" অলংকারই ধ্বনিমার্গের প্রকৃত অলংকার।

ধ্বনিতত্ত্বের উপস্থাপনায় আনন্দবর্ধনাচার্য বৈয়াকরণদের সাহায্য লইলেন। ব্যাকরণ-দর্শনের সিদ্ধান্তগুলিকে ভিত্তিভূমিরূপে গ্রহণ করায় যেমন ধ্বনিতত্ত্বের সৌধের ভিত্তি সুদৃঢ় হইল, তেমনই বিরুদ্ধবাদিদের বিদূষণমূলক সমালোচনাও স্তব্ধ হইয়া গেল। এই সিদ্ধান্তের উপর ভিত্তি করিয়া আনন্দবর্ধনাচার্য বলিলেন,—আমাদের বুদ্ধির জগতে শব্দ ও অর্থ যখন ভাবরূপে অখণ্ডভাবে বিরাজ করে, তখন শব্দ এবং অর্থ উভয়কেই প্রতীয়মান অর্থের অভিব্যঞ্জক-রূপে মানিতে হয়। এই নীতিকে স্বীকৃতি দিয়া কাব্যের মহত্ত্ব বিচারের যে মানদণ্ডটি গড়িয়া উঠিল, তাহাতে স্বভাবতঃই অভিব্যঞ্জক শব্দ এবং বাচ্যার্থই

স্থান পাইল। আনন্দবর্ধন বলিলেন,—যে শব্দ এবং অর্থ প্রতীয়মান অর্থের অভিব্যঞ্জনা ঘটাইতে সমর্থ, সেই শব্দ এবং অর্থই মহাকবি কাব্যে বিন্যস্ত করিবেন। সাধারণ কাব্যকর্তারা যখন অলংকারের বর্ণচ্ছটার দ্বারা পাঠকের সপ্রশংস বিস্ময় উদ্রিক্ত করিতে চেষ্টা করিবেন, তখন মহাকবি দেখিবেন, যেন অলংকার-সজ্জার ভারে অনুভূতির আত্মপ্রকাশ স্তিমিত হইয়া না যায়। কারণ যে কাব্যে প্রতীয়মান অর্থের প্রকাশ কুণ্ঠিত, সে কাব্য কাব্যের আলেখ্য মাত্র। এই ধরণের কবিসৃষ্টির "চিত্র" আখ্যাটি সমালোচকের এই মনোভাবকেই সূচিত করিয়া দেয়। ব্যাকরণ-দর্শন বলেন—আমরা আমাদের অভিজ্ঞতার খণ্ডাংশ মিলিত করিয়া পরিপূর্ণ অভিজ্ঞতার সৃষ্টি করি না: বরং সামগ্রিক অখণ্ড অভিজ্ঞতাটিকেই অখণ্ড বাক্যের সাহায্যে প্রকাশ করিয়া দেই। তাই অভিজ্ঞতা যেমন অখণ্ড, বাক্যও তেমনই অখণ্ড। সাধারণ অভিজ্ঞতায় যখন অংশ-বিভাগের প্রশ্ন উঠে না, তখন কবির লোকোত্তর আহ্লাদাত্মক অভিজ্ঞতা বা পাঠকের তৎসদৃশ দুর্লভ অভিজ্ঞতার অংশ-বিভাগের কথাও অবান্তর। কারণ সাধারণ অভিজ্ঞতা অপেক্ষা কবি ও সহৃদয় সামাজিকের অভিজ্ঞতা দৃঢ়পিনদ্ধ। এই জন্যই আনন্দবর্ধনাচার্যকে বলিতে হইল,—কাব্য একটি অখণ্ড সৃষ্টি। ইহাতে কবি-প্রযুক্ত একটি শব্দের পরিবর্তন ঘটাইলেও সামগ্রিক অভিজ্ঞতার পূর্ণ প্রকাশ ব্যাহত হয়। এইভাবে আনন্দবর্ধনাচার্য কাব্যসমালোচনার যে পথের নির্দেশনা দিলেন, তাহাতে লোকোত্তর আহ্লাদাত্মক মানসিক অবস্থাটিই বড় হইয়া উঠিল। আর কাব্যও জীবদেহের ন্যায় অখণ্ড ও অবিভাজ্য বলিয়া স্বীকৃতি পাইল।

সায়নাচার্যকে বাদ দিয়া যেমন বেদের অর্থ গ্রহণ করা চলে না, তেমনই অভিনবগুপ্তকে বাদ দিয়া আনন্দবর্ধনের নীতিগুলির তাৎপর্য হৃদয়ঙ্গম করা চলে না। অভিনবগুপ্ত কেবলমাত্র টীকাকারই নহেন: তিনি নূতন তথ্যের সন্ধান দিয়া ধ্বনিকারের সূত্রগুলিকে পূর্ণাবয়ব দিয়াছেন; কোথাও বা ব্যাকরণ-দর্শনের আলোকে মূল গ্রন্থের রহস্যাবৃত নীতিগুলিকে পরিস্ফুট করিয়া তুলিবার চেষ্টা করিয়াছেন। অভিনবগুপ্তাচার্য বলিলেন,—অলংকার-প্রসিদ্ধ-'ধ্বনি' শব্দ যেমন ব্যঞ্জনা ব্যাপার এবং প্রতীয়মান অর্থকে বুঝায়, তেমনিই বুঝায় অভিব্যঞ্জক শব্দ এবং বাচ্যার্থকে এবং প্রতিটি ক্ষেত্রে এই ধ্বনিশব্দ প্রয়োগের মূল ব্যাকরণ দর্শনের সিদ্ধান্তের উপর নিহিত। এই দর্শনের অন্যতম প্রসিদ্ধ সিদ্ধান্ত—শব্দ যেমন সাধারণ, অর্থও তেমনই সাধারণ। উচ্চারণভেদে শব্দ যদিও ভিন্ন, তথাপি বক্তা এবং শ্রোতা উভয়ে শব্দটিকে একই শব্দ বলিয়া গ্রহণ করেন। অন্যদিকে অর্থের ধারণা যদিও বোদ্ধা-ভেদে ভিন্ন, তথাপি বক্তা এবং

শ্রোতা উভয়েই অর্থটিকে একই বস্তুর ভাব বলিয়া ধরিয়া লন। শব্দ এবং অর্থ এইরূপে সাধারণাকারে গৃহীত হয় বলিয়া শব্দ হইতে অর্থবোধ সম্ভব হয়। অভিনবগুপ্তাচার্যের নবীন রসসিদ্ধান্তে ব্যাকরণদর্শনের এই মূল প্রক্রিয়াটি নবীনভাবে আত্মপ্রকাশ করিল। আচার্য বলিলেন,—সাধারণীকরণ রসাস্বাদের প্রধান সোপান। রসানুভূতির আস্বাদ গ্রহণের সময় আস্বাদক সহৃদয় সামাজিক এবং আস্বাদ্য কাব্যনাট্য-বর্ণিত বিষয়, উভয়েই সাধারণরূপ লাভ করে। সামাজিক সর্বজনীন সত্তায় উন্নীত হন। বিষয়বস্তুটিও নৈর্ব্যক্তিক আকারে প্রতিভাত হয়। তাই রসাস্বাদের কৌশল—সাধারণীকৃত সহৃদয়ের সহিত নৈর্ব্যক্তিক বিষয়বস্তুর রমণীয় মিলনের লোকোত্তর কৌশল।

এই ভাবে আনন্দবর্ধনাচার্য এবং অভিনবগুপ্ত উভয়ের সম্মিলিত প্রচেষ্টা যে ধ্বনিতত্ত্বকে সুদৃঢ় ভিত্তিতে প্রতিষ্ঠিত করিল, তাহার প্রভাবও হইল সুদূর-প্রসারী। পরবর্তীকালের অধিকাংশ সাহিত্যমীমাংসককেই ধ্বনিবাদকে স্বীকৃতি দিতে হইল। বিরুদ্ধবাদিদের মতবাদ ক্ষীণভাবেও আর নিজেকে প্রকাশ করিতে পারিল না। এই মতবাদগুলির পরিচয় আংশিকভাবে আনন্দবর্ধনাচার্যের রচনায় মিলে। অভাববাদিরা বলেন,- অলংকার প্রকাশভঙ্গীর প্রকারভেদ। কালের অগ্রগতির সংগে সংগে যেমন নূতন নূতন অলংকার সাহিত্যের আসরে আত্মপ্রকাশ করে, ধ্বনি এই ধরণেরই তেমনি একটি নূতন প্রকাশ ভঙ্গী। তাই ইহা অলংকারের মধ্যে অন্তর্ভুক্ত। ভাক্তবাদী বলেন,—তথাকথিত প্রতীয়মান অর্থ গৌণ অর্থেরই নামান্তর। ব্যঞ্জনাবৃত্তি লক্ষণাবৃত্তি হইতে স্বতন্ত্র নয়। অনির্ব্বচনীয়বাদীর মতে প্রতীয়মান অর্থ থাকিলেও তাহার লক্ষণ নির্দ্দেশ করা চলে না। কারণ উহা অনুভবগম্য,—প্রকাশযোগ্য নয়। আনন্দবর্ধনাচার্য এবং অভিনবগুপ্তের যুক্তি এই বিদূষণমূলক সমালোচনার বহ্নি হইতে ধ্বনিতত্ত্বকে উদ্ধার করিয়া কাব্যের রাজপদে প্রতিষ্ঠিত করিল। ইঁহারা দেখাইলেন,—ধ্বনি এবং অলংকারের ক্ষেত্র স্বতন্ত্র। যে কাব্য শব্দার্থের সংকীর্ণ-গণ্ডীকে লঙ্ঘন করিয়া অন্য অর্থের প্রতি ইঙ্গিত করে,—যে কাব্যে এই ইঙ্গিতগম্য অর্থের গুরুত্বই সর্ব্বাতিশায়ী, সেই কাব্যই ধ্বনিকাব্য। অলংকারে প্রতীয়মান অর্থ আত্মপ্রকাশ করিলেও তাহার রমণীয়তা গৌণ হইয়া থাকে : ইহাতে প্রকাশ-ভঙ্গীর দীপ্তিই প্রধান। ভাক্তবাদীরা বুদ্ধিবৃত্তির পৃষ্ঠপোষক। যেখানে মুখ্য অর্থ গ্রহণ করিলে অন্বয়-নিষ্পত্তি বিঘ্নিত হয়, সেখানে আমাদের বুদ্ধিবৃত্তি আপনা হইতেই অন্বয়যোগ্য অর্থের উপস্থিতি ঘটায়। দার্শনিকেরা ইহাকেই লক্ষণার ক্ষেত্র বলিয়া স্বীকৃতি দেন। সুতরাং ভক্তিবাদ বনাম ধ্বনিবাদের

যে দ্বন্দ্বটি আনন্দবর্ধনাচার্য বিবৃত করিলেন, তাহা প্রকৃতপক্ষে হৃদয়বৃত্তি বনাম বুদ্ধিবৃত্তির শাশ্বত দ্বন্দ্ব। কাব্যের আবেদন হৃদয়বৃত্তির কাছে না বুদ্ধিবৃত্তির কাছে,—এই প্রশ্নের উত্তরে ভাক্তবাদীরা যেখানে বুদ্ধিবৃত্তিকে বরণ করিয়া লন, সেখানে ধ্বনিবাদী বলেন,—কাব্যাস্বাদনের প্রক্রিয়া বুদ্ধির বপ্রক্রীড়ার কৌশল নহে : ইহা আত্মানুভূতির মধ্যে বিশ্বানুভূতির সাক্ষাৎলাভ। তাই আনন্দবর্ধনাচার্য্যকে বলিতে হইল—প্রতীয়মান অর্থের আস্বাদগ্রহণের জন্য ভাবয়িত্রী প্রতিভার প্রয়োজন। ইহাই সহৃদয় সামাজিককে কাব্যনাট্যবর্ণিত বিষয়ের সহিত নিজের তাদাত্ম্য প্রতিষ্ঠিত করিতে সাহায্য করে। ইহার জন্যই সহৃদয় অহংতাবোধ লঙ্ঘন করিয়া সর্বজনীন সত্তায় উন্নীত হইতে পারেন। যে ধ্বনি-লক্ষণ অভাববাদীর মতবাদকে খণ্ডন করিল, তাহা স্বাভাবিকভাবেই অনির্ব্বচনীয়বাদীর যুক্তির অসারতাকে দেখাইয়া দিল। ধ্বনির লক্ষণ এবং প্রভেদ যখন নির্দ্দিষ্ট হইল, তখন উহাকে অনির্ব্বচনীয় বলিয়া উড়াইয়া দেওয়া গেল না।

আনন্দবর্ধনাচার্য এবং অভিনবগুপ্ত সাহিত্যমীমাংসার ক্ষেত্রে বাচ্যার্থ হইতে পৃথক্ প্রতীয়মান অর্থের অস্তিত্ব এবং অভিধা, লক্ষণা, প্রভৃতি প্রসিদ্ধ ব্যাপার হইতে ব্যঞ্জনাবৃত্তির স্বাতন্ত্র্যকে প্রতিষ্ঠিত করিলেন। বাচ্যার্থ এবং প্রতীয়মান অর্থের স্বরূপ ভিন্ন ভিন্ন। যেখানে বাচ্যার্থ বিধি, সেখানে ব্যঙ্গার্থ নিষেধ; আবার যেখানে বাচ্যার্থ নিষেধ, সেখানে ব্যঙ্গ্যার্থ বিধি—ইহার দৃষ্টান্ত প্রচুর। এই দুইটি অর্থের সংখ্যাও ভিন্ন ভিন্ন। "সূর্য্য অস্ত গেল" এই বাক্যটির বাচ্যার্থ এক, কিন্তু প্রকরণ ভেদে ইহাই অসংখ্য প্রতীয়মান অর্থের প্রতীতি উৎপন্ন করে। কখনও বুঝায়—পাঠের কাল উপস্থিত; কখনও বা বুঝায়—কর্মবিরতির সময় আসিয়াছে, আবার কখনও বা বুঝায়—প্রিয়মিলনের লগ্ন আগতপ্রায়। ইহাদের প্রতীতির কারণও ভিন্ন ভিন্ন। বাচ্যার্থবোধের প্রয়োজনীয় উপকরণ শব্দজ্ঞান, অর্থজ্ঞান ও ব্যাকরণে প্রবেশ। ব্যাকরণে অধিকার থাকিলেই কিন্তু প্রতীয়মান অর্থকে অনুধাবন করা যায় না। ইহার জন্য চাই ভাবয়িত্রী প্রতিভা বা সহৃদয়তা। ইহাদের কার্য্যও ভিন্ন ভিন্ন। বাচ্যার্থ কেবলমাত্র বোধ জন্মাইয়া দেয়; প্রতীয়মান অর্থ কিন্তু সৌন্দর্য্যের আস্বাদজনিত চিত্তচমৎকৃতি সঞ্চারিত করে। শব্দের অভিধা শক্তি বাচ্যার্থের প্রকাশ ঘটাইয়াই তাহার কাজ শেষ করিয়া দেয়। উহার পক্ষে প্রতীয়মান অর্থের প্রতীতি উৎপন্ন করা সম্ভব হয় না। লক্ষণাও মুখ্যার্থের সহিত সম্বন্ধ অমুখ্য অর্থকে বুঝাইয়া ক্ষীণশক্তি হইয়া যায়। ইহাদের ন্যায় নৈয়ায়িক-সম্মত তাৎপর্য্যবৃত্তিও পদার্থের অন্বয় বা সংসর্গকে বুঝাইয়া বিলীন হইয়া যায়। ইহাদের প্রত্যেকেই যুক্তি-তর্কের পথ অবলম্বন

সাহিত্যে প্রগাঢ় পণ্ডিত অধ্যাপক শ্রী শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয়ের সহিত একবাক্যে স্বীকার করিবেন যে—

"সংস্কৃত সাহিত্যে কাব্য-বিচারের মধ্যে যে আশ্চর্য্য সূক্ষ্মদর্শিতা ও সত্যানুসন্ধিৎসার পরিচয় পাওয়া যায়, তাহার সহিত তুলনায় গ্রীক সমালোচনাকে অনেকটা তথ্য-প্রধান ও বহিরঙ্গমূলক বলিয়া মনে হয়। এমনকি আধুনিক সাহিত্য-বিচারে যে পরিণত অন্তর্মুখীনতা, তাহারও সহিত ইহা সমকক্ষতার স্পর্দ্ধা করিতে পারে। কাব্য-সৌন্দর্য্যের স্বরূপ-সন্ধানে ইহা যেরূপ বিশ্লেষণের গভীর হইতে গভীরতর স্তরে অবতরণ করিয়াছে, অনুভূতির আলোকবর্ত্তিকা হস্তে সৃষ্টিরহস্যের মর্মমূল পর্য্যন্ত স্পর্শ করিতে চেষ্টা করিয়াছে, চরম সত্য আবিষ্কারের প্রেরণায় পূর্বতন সিদ্ধান্তকে 'এহ বাহ্য' বলিয়া অতিক্রম করিয়া দুর্গমতর পথে পদক্ষেপে সাহসী হইয়াছে, তাহার তুলনা পৃথিবীর অন্য কোন সাহিত্যে বিরল।"

( সমালোচনাসাহিত্য—ভূমিকা )।

বস্তুতঃ ভারতীয় দর্শনশাস্ত্রের মতই ভারতীয় অলংকারশাস্ত্রও সৃষ্টি-রহস্যের মর্মমূলকেই স্পর্শ করিবার চেষ্টা করিয়াছে এবং ভারতীয় দর্শন যেমন অতন্দ্র সাধনা ও দুশ্চর জ্ঞানতপস্যার দ্বারা সৃষ্টিমূলকে অপরোক্ষজ্ঞানগোচর করিয়া দিয়াছে, তেমনি ভারতীয় অলঙ্কারশাস্ত্রও ভ্রান্তিবিহীন অন্বীক্ষার দ্বারা সাহিত্য-সৃষ্টির মূল রহস্যকে অবারিত করিয়া দিয়া তাহা আমাদের জ্ঞান ও উপলব্ধিগম্য করিয়া তুলিয়াছে। এক্ষেত্রে কোন অনিশ্চয়তাকে স্থান দেওয়া হয় নাই। বিচার-বিতর্কের যত প্রকারের নীতি আছে, অবিচলিতভাবে সে সমস্ত প্রয়োগ করিয়া এ বিষয়ে সত্য-নির্ণয়ের চেষ্টা করা হইয়াছে। বাদ-বিসংবাদে, তর্ক-বিতর্কে আলোচনা মুখর হইয়া উঠিয়াছে—সঠিক সত্যের ধারণা সম্বন্ধে নানা মতবাদ গড়িয়া উঠিয়াছে, নানা প্রস্থানভেদে বিষয়টি জটিল ও বিচিত্র হইয়া উঠিয়াছে—কিন্তু সত্য-সন্ধানের চেষ্টায় কোথাও বিরতি নাই এবং সাধনার ফল-শ্রুতিস্বরূপ সত্যের সাক্ষাৎলাভও যে হইয়াছে—একথা বলিলে মিথ্যাভাষণ হইবে না।

সাহিত্য-মীমাংসায় সত্য-নির্ণয়ে আত্মনিয়োগকারী মনীষি-কুলের পরম্পরা-নির্ণয়-প্রসঙ্গে বালবোধিনীকার বলিয়াছেন—

দণ্ডি-ভামহ-ভট্টোদ্ভট-রুদ্রট-ভট্টনায়ক-বামন-মুকুল-প্রতীহারেন্দুরাজানন্দবর্ধন-মহিমভট্ট-বক্রোক্তিকার-হৃদয়দর্পণকারাভিনবগুপ্ত-শৌদ্ধোদনি-বাভট-বাগ্ভট-রুয্যক-ভোজরাজ-মম্মট-হেমচন্দ্র-কেশব মিশ্র-পীযূষবর্ষ-বিদ্যানাথ-গোবিন্দঠক্কুর-বৈদ্যনাথাপ্পয়দীক্ষিত-জগন্নাথ-বিদ্যাভূষণ-বিশ্বেশ্বরপণ্ডিতাচ্যুতরায়-প্রভৃতয়ঃ ইতি।

উক্ত তালিকা যে কালানুক্রমিক নয় বা সমাপ্তিসূচক নয় তাহা বলাই বাহুল্য ; ইহা দৃষ্টান্তমূলক। কারণ উল্লিখিত মনীষবর্গ ব্যতীত আরো অনেক খ্যাতনামা এবং অপেক্ষাকৃত অখ্যাতনামা পণ্ডিত সাহিত্যতত্ত্বের ও কাব্য-সৌন্দর্য্যের মূলনীতি ও উপাদান অবিষ্কারে আত্মনিয়োগ করিয়াছিলেন। তাঁহাদের সমবেত গবেষণা ও অন্তর্দৃষ্টি সৌন্দর্য্যতত্ত্বের, বিশেষতঃ কাব্য-সৌন্দর্য্যতত্ত্বের, মূলনীতিকে সুদৃঢ় ভিত্তির উপর স্থাপন করিয়াছে। যদিও প্রতিভা নবনবোন্মেষ-শালিনী প্রজ্ঞারূপে কীর্ত্তিত হইয়াছে, যদিও নিরবধি কালে ও বিপুলা পৃথিবীতে এমন প্রতিভাবান মনীষিকুলের আবির্ভাব খুবই সম্ভব ও স্বাভাবিক, যাঁহারা নিজ নিজ অলৌকিক প্রতিভাবলে সাহিত্যসত্যের নব নব দিগন্ত উন্মেষিত ও উদ্ভাসিত করিবেন, যদিও মানবজ্ঞানের কোনা সীমারেখা টানা সম্ভবও নয় এবং উচিতও নয়, তাহা হইলেও—যেহেতু সত্যের লক্ষণ হইতেছে "কালাত্রয়াবাধিতং সত্যম্"—যাহা ভূত, ভবিষ্যৎ এবং বর্ত্তমান এই তিন কালেই অ-বাধিত, যাহার প্রকাশ ও পরিচয় মহাকালের স্পর্শের উর্দ্ধে, যাহা বিশেষ কালে প্রকাশিত হইয়াও নির্বিশেষ কালে পরিব্যাপ্ত ও বিধৃত—তাহাই সত্য—সেই হেতু বোধ হয় বলা যায় যে ভারতীয় সাহিত্য-মীমাংসকগণের বহু সাধনার ফলস্বরূপ সাহিত্যতত্ত্ব সম্বন্ধে উপলব্ধ সত্য—সত্য বলিয়াই—তাহার শাশ্বত স্থান ও মূল্য লাভ করিবে। আমরা বোধ হয় অকুতোভয়ে বলিতে পারি যে এ বিষয়ে আমাদের ভাণ্ডার শূন্য তো নয়ই, বরং সাধনলব্ধ রত্নে পরিপূর্ণ।

ছান্দোগ্য উপনিষদের অষ্টমাধ্যায়ের সপ্তমখণ্ডে ইন্দ্র-বিরোচন-প্রজাপতি-সংবাদ নামক একটি বিখ্যাত কাহিনী আছে। সেখানে গল্পচ্ছলে আত্মজ্ঞান-লাভের উপায় ও অপায় উভয়ই বর্ণিত হইযাছে। দেবগণ ও অসুরগণ প্রজাপতির বাণী শুনিয়াছিলেন—

"য আত্মাঽপহতপাপ্মা, বিজরো, বিমৃত্যুর্বিশোকো, বিজিঘৎসোঽপিপাসঃ, সত্যকামঃ, সত্য-সংকল্পঃ সোঽন্বেষ্টব্যঃ, স বিজিজ্ঞাসিতব্যঃ স ; সর্বাংশ্চ লোকানা-প্নোতি ; সর্বাংশ্চ কামান্, যস্তমাত্মানমনুবিদ্য বিজানাতি।"

"যে আত্মা নিষ্পাপ, বিজর, বিমৃত্যু, বি-শোক, ক্ষুধাহীন, পিপাসাহীন, সত্যকাম ও সত্যসংকল্প—তাহারই অনুসন্ধান করা উচিত, তাঁহাকেই বিশেষরূপে জানার জন্য আগ্রহ করা উচিত। যিনি ( শাস্ত্র ও আচার্যের নিকট হইতে ) এই আত্মার পরিচয় পাইয়া তদনুযায়ী ইহাকে বিশেষরূপে অনুভব করেন, তিনি সমস্ত লোক ও সমস্ত কাম্য লাভ করেন।" ( স্বামী গম্ভীরানন্দ-কৃত অনুবাদ )।

দেবকুলের প্রতিনিধিস্বরূপ ইন্দ্র এবং অসুরকুলের প্রতিনিধিরূপে বিরোচন প্রজাপতির নিকট আত্মজ্ঞানলাভার্থে উপনীত হইয়া প্রার্থনা জানাইলে, প্রজাপতি উভয়কেই বলিয়াছিলেন—"যো এষোঽক্ষিণি পুরুষো দৃশ্যতে, এষ আত্মা,"—চক্ষুতে এই যে পুরুষ দৃষ্ট হন—ইনিই আত্মা। তিনি তাঁহাদের প্রশ্নের উত্তরে আরো বলিলেন যে যিনি জলে ও দর্পণে সম্যকরূপে জ্ঞাত হন, তিনিই আত্মা।

সুসজ্জিত ও সুন্দর অলংকারযুক্ত আপন আপন শরীরকে জলে ও দর্পণে প্রতিফলিত দেখিয়া এবং প্রজাপতির নিগূঢ় নির্দেশ ঠিকমত বুঝিতে না পারিয়া উভয়েই মনে করিলেন যে উত্তম অলংকারে ভূষিত এবং শোভন পরিচ্ছদে মণ্ডিত এই দেহই আত্মা। অসুর বিরোচন এইরূপ দেহাত্মবুদ্ধিতে সন্তোষ লাভ করিয়া অসুরকুলে ফিরিয়া গেলেন। ইন্দ্রের মনের সংশয় এবং তাহার নিরসনকল্পে তাঁহার আন্তরিক অনুসন্ধিৎসা সদ্‌গুরুর প্রসাদে তাঁহাকে যথার্থ আত্মজ্ঞানের সন্ধান দিল এবং তিনিও আত্মার স্বরূপ-সাক্ষাৎ লাভ করিয়া আপ্তকাম হইলেন। আত্মা যে দেহের আধারেই বিধৃত দেহাতিশায়ী সত্তা, মন ও বুদ্ধিকে অতিক্রম করিয়া এক সচ্চিদানন্দময় সাক্ষাৎকার—ইন্দ্র তাহা বুঝিতে পারিলেন ; এই সত্তাবিহীন দেহ যতই অলংকৃত ও পরিচ্ছদশোভিত হউক, ইহা শুধু মূল্যহীন নহে—একান্তভাবে অস্তিত্ববিহীন—সেই পরম সত্যও তাঁহার নিকট প্রকাশিত হইল।

আমাদের মনে হয়—ছান্দোগ্য উপনিষদে বর্ণিত এই সুবিখ্যাত কাহিনীর সহিত ভারতীয় অলংকার শাস্ত্রের কাব্যাত্মজ্ঞান-লাভের সাধনার সাদৃশ্য আছে। এই সাধনায় ইন্দ্রগণও প্রথমে—সুশোভিত দেহেই কাব্যের আত্মাকে লাভ করিয়াছেন—ভাবিয়াছিলেন। উপনিষদের ইন্দ্র যেমন প্রজাপতি সকাশে একশত এক বৎসর বাস করিয়া গুরু-নির্দেশিত সাধনা-পরম্পরার সোপান বাহিয়া অবশেষে চরম আত্মজ্ঞান লাভ করিয়াছিলেন, তেমনি কাব্যোপনিষদের সাধক ইন্দ্রবৃন্দও শত শত বৎসর কাব্যাত্মতত্ত্বের জ্ঞানলাভের তপস্যায় নিরত থাকিয়া অবশেষে কাব্যের আত্মভূত রসের বা রসধ্বনির সন্ধানলাভ করিয়াছিলেন।

**ভরত**

এই সাধনার পথে অগ্রগতির কাহিনী যেমন বিচিত্র, তেমনি কৌতূহলোদ্দীপক। ভারতের সমস্ত শাস্ত্রই যেমন বেদকে মূলরূপে গ্রহণ করিয়াছে, তেমনি ভারতের সমস্ত আলংকারিক সম্প্রদায় নাট্যশাস্ত্র-প্রণেতা ভরত মুনিকেই আকরপুরুষরূপে স্বীকার করিয়া লইয়াছেন। ভরতমুনি নাট্যশাস্ত্রে বলিয়াছেন—

যথা বীজাদ্ ভবেদ্ বৃক্ষো বৃক্ষাৎ পুষ্পং ফল যথা।
তথা মূলং রসাঃ সর্বে তেভ্যো ভাবা ব্যবস্থিতাঃ। ৬।৩৮

আমরাও বলিতে পারি, ভরত নাট্যসাহিত্যে যে বীজ বপন করিয়া গিয়াছিলেন, তাহাই কালক্রমে গুণ-অলংকার-রীতি-বক্রোক্তি-ধ্বনি-সমন্বিত হইয়া কাব্যতত্ত্বরূপ মহামহীরুহে পরিণত হইয়াছে। ভরতের আলোচনা নাট্য-শাস্ত্র-সম্বন্ধীয় বিষয়েই সমাহিত। অবশ্য নাট্য বুঝাইতে অনেক সময় মুনি 'কাব্য' শব্দের ব্যবহার করিয়াছেন। উদাহরণস্বরূপ নাট্যশাস্ত্র হইতে নিম্নোক্ত শ্লোকটি উদ্ধার করা যাইতে পারে—

"মৃদুললিতপদাঢ্যং গূঢ়-শব্দার্থহীনং
জনপদসুখবোধ্যং যুক্তিমন্নৃত্যযোজ্যম্।
বহুকৃতরসমার্গং সন্ধি-সন্ধান-যুক্তম্
স ভবতি **শুভকাব্যং** নাটকপ্রেক্ষকানাম্"

আচার্য্য ভরত কাব্যতত্ত্বসম্বন্ধে বিশেষ আলোচনা করেন নাই; তবে তাঁহার বিখ্যাত রসসূত্র—"বিভাবানুভাবব্যভিচারিসংযোগদ্ রস-নিষ্পত্তিঃ"—পরবর্ত্তী কাব্যালোচনার মূলভিত্তি রূপে গৃহীত হইয়াছে।

ভামহ

কাব্যতত্ত্ব-সম্বন্ধে আলোচনার পথিকৃৎ হইতেছেন—আচার্য্য ভামহ। ভামহ তাঁহার কাব্যালংকার গ্রন্থে যাহা বলিয়াছেন, তাহা হইতে বুঝা যায় যে ভামহের পূর্বেও এ বিষয়ে বিশদ আলোচনা হইয়াছিল; এ বিষয়ে কাব্যালংকার গ্রন্থের নিম্নোদ্ধৃত কারিকাবলী লক্ষণীয়—

রূপকাদিরলংকারস্তস্যান্যৈর্বহুধোদিতঃ।
ন কান্তমপি নির্ভূষং বিভাতি বনিতামুখম্॥ ১।১৩
রূপকাদিমলংকারং বাহ্যমাচক্ষতে পরে।
সুপাং তিঙাং চ ব্যুৎপত্তিং বাচং বাঞ্ছন্ত্যলংকৃতিম্॥ ১।১৪

উপর্যুক্ত বিবৃতি হইতে বুঝা যায় যে ভামহের পূর্বেও কাব্য-নির্মিতিতে শব্দ ও অর্থের সাহিত্যের ব্যাপারটি সম্বন্ধে কাব্যতত্ত্ববিদ্‌গণের ধারণা থাকিলেও উভয়ের আপেক্ষিক প্রাধান্য লইয়া মতভেদ ছিল। ইঁহাদের মধ্যে একদল ছিলেন,—যাঁহারা বৈয়াকরণ-গণের শব্দব্রহ্মবাদ অনুসারে অর্থকে শব্দের বিবর্ত্ত-রূপে গ্রহণ করিয়া কাব্য-রচনায় শব্দকে মুখ্য ও অর্থকে গৌণ স্থান দিয়াছিলেন। আচার্য্য ভর্ত্তৃহরির—

অখণ্ড সৈষ বাক্যার্থঃ শব্দব্রহ্মেতি গীয়তে।

শব্দ-ব্রহ্মণি নিষ্ণাতঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি ॥

—এই উক্তি ছিল এই ধারণার মূলে ; তাঁহারা সৌশব্দ্য অর্থাৎ grammatical correctness of words—ব্যাকরণগত শব্দশুদ্ধিকেই প্রকৃত কাব্য বলিয়া মনে করিতেন। অপরপক্ষে নৈরুক্তগণ ( Etymologists ) মনে করিতেন—অর্থই হইতেছে মুখ্য এবং শব্দ হইতেছে তাহার অনুসরণকারী। দুর্গাচার্য্য বলেন—"অর্থোহি প্রধানম্, তদ্‌গুণঃ শব্দঃ" ( যাস্কের নিরুক্ত, পৃঃ ৩ )। ভামহ যে এই উভয় মতের সহিতই পরিচিত ছিলেন তাহা উপরে উদ্ধৃত ১।১৪ কারিকাতেই সুস্পষ্ট। এই দুই প্রকার মতেরই অপূর্ণতা দেখিয়া 'শব্দার্থৌ সহিতৌ কাব্যম্,—কাব্যের এই লক্ষণ নির্ণয় করিয়া তিনি কাব্যতত্ত্বকে প্রকৃত ভিত্তির উপর দণ্ডায়মান করাইয়াছিলেন। কাব্যরচনা করিতে ইচ্ছুক কবিগণকে কোন কোন দিকে লক্ষ্য রাখিতে হইবে, ভামহ তাহারও নির্দ্দেশ দিয়াছেন—

অতোঽভিবাঞ্ছতা কীর্ত্তিং স্থেয়সীমাভুবঃ স্থিতেঃ।

যত্নো বিদিতবেদ্যেন বিধেয়ঃ কাব্যলক্ষণঃ ॥

শব্দশ্ছন্দোঽভিধানার্থা ইতিহাসাশ্রয়াঃ কথাঃ।

লোকো যুক্তিঃ কলাশ্চেতি মন্তব্যাঃ কাব্যগৈর্হ্যমী ॥

শব্দাভিধেয়ে বিজ্ঞায় কৃত্বা তদ্‌বিদুপাসনম্।

বিলোক্যান্যনিবন্ধাংশ্চ কার্য্যঃ কাব্যক্রিয়াদরঃ ॥

সর্বথা পদমপ্যেকং ন নিগাদ্যমবদ্যবৎ। ১।৮—১১

এইভাবে যশোলিপ্সু কবিগণের কর্ত্তব্য নির্দ্দেশ করিয়া আচার্য্য ভামহ বলিলেন যাঁহারা কাব্যরচনায় সৌশব্দ্যকেই প্রধান বলিয়া মনে করেন কিংবা যাঁহাদের মতে অর্থই প্রধান—তাঁহাদের অভিমত অপূর্ণতাদোষে দুষ্ট। অতএব স্বীয় অভিমত ব্যক্ত করিয়া তিনি বলিলেন—

শব্দাভিধেয়ালংকারভেদাদিষ্টং দ্বয়ং তু নঃ ॥ ১।১৫

অর্থাৎ শব্দ ও অর্থকে অবলম্বন করিয়া কাব্যসৌন্দর্য্য প্রকাশিত হয়। তাঁহার মতে কাব্যরচনায় শব্দ বা অর্থের আপেক্ষিক প্রাধান্য নির্দ্দেশ করা অযৌক্তিক। বস্তুতঃ শব্দ ও অর্থের অর্দ্ধনারীশ্বর মূর্ত্তিতে মিলনই কাব্যসৌন্দর্য সৃষ্টি করিয়া থাকে। সেই কারণে তিনি কাব্যের লক্ষণ নির্দ্দেশ করিলেন—

'ননু শব্দার্থৌ কাব্যম্"

এই যে 'শব্দার্থৌ'—শব্দ ও অর্থের সম্মিলন, ইহা সাধারণভাবে হইলে কাব্যসৃষ্টি হইবে না—একথা বলিতেও ভামহ ভুলিলেন না। শব্দ ও অর্থের

সুষম মিলনে যে 'উক্তি'র সৃষ্টি হইবে, প্রকৃত কাব্য হইতে হইলে, তাহাকে 'বক্র' ( out of the way, striking ) অর্থাৎ বৈচিত্র্যপূর্ণ ও মনোহর হইতে হইবে। তিনি বলিলেন—

অনিবদ্ধং পুনর্গাথাশ্লোকমাত্রাদি তৎ পুনঃ।
যুক্তং বক্রস্বভাবোক্ত্যা সর্বমেবৈতদিষ্যতে ॥ ১।৩০

কাব্য-রচনা শ্লোক বা গাথা যাহাই হউক না কেন, সর্বপ্রকার কাব্যবন্ধেই বক্রোক্তি এবং স্বভাবোক্তি ( clever presentation and natural description ) থাকিতে হইবে। নরনারীর দৈনন্দিন ব্যবহারের ভাষাকে ভামহ বলিয়াছেন 'বার্তা'।

গতোঽস্তমর্কো ভাতীন্দুর্যান্তি বাসায় পক্ষিণঃ।
ইত্যমেবাদি কিং কাব্যং ? বার্তামেনাং প্রচক্ষতে ॥ কা ২।৮৭

কাব্যের ভাষা হইবে 'বক্রোক্তি'—বিশেষ ভঙ্গীতে উপস্থাপিত উক্তি। কাব্যসৃষ্টি হইতে হইলে এই বক্রোক্তির প্রতি কবিকে নিবদ্ধদৃষ্টি হইতে হইবে। এবিষয়ে আচার্য্যের উক্তি হইতেছে—

সৈষা সর্বত্র বক্রোক্তি রনয়ার্থো বিভাব্যতে।
যত্নোঽস্যং কবিনা কার্য্যঃ কোঽলংকারোঽনয়া বিনা ॥ ২।৮৫

আচার্য্য ভামহের কাল অষ্টম শতাব্দী ; ইহার প্রায় দুই-শত বৎসর পরে বক্রোক্তি-জীবিতকার কুন্তকের আবির্ভাব হয়। তাঁহার মতেও 'বক্রোক্তি' হইতেছে কাব্যের জীবিত বা প্রাণ। তিনিও কাব্যের লক্ষণ করিয়াছেন—

"শব্দার্থৌ সহিতৌ * * * কাব্যম্"। ১।৭ ( ব-জী )

এই লক্ষণের ব্যাখ্যা প্রসঙ্গে তিনি বলিয়াছেন—

"শব্দার্থৌ কাব্যম্ ; বাচকং বাচ্যং চেতি দ্বৌ সম্মিলিতৌ কাব্যম্। দ্বাবেকমিতি বিচিত্রৈবোক্তি। তেন যৎ কেষাঞ্চিন্মতং কবি-কৌশল-কল্পিত-কমনীয়তাতিশয়ঃ শব্দ এব কেবলং কাব্যমিতি, কেষাঞ্চিৎ বাচ্যমেব রচনাবৈচিত্র্য-চমৎকারকারি কাব্যমিতি পক্ষদ্বয়মপি নিরস্তং ভবতি। তস্মাদ্ দ্বয়োরপি প্রতিতিলমিব তৈলং তদ্বিদাহলাদকারিত্বং বর্ত্ততে, ন পুনরেকস্মিন্। * * * তেন শব্দার্থৌ দ্বৌ সংমিলিতৌ কাব্যমিতি স্থিতম্। ( V. J.-Dr-S. K-Dey's edition pp. 7. 10 )।

অর্থাৎ শব্দ ও অর্থের সম্মিলিত রূপটিই হইতেছে কাব্য ; দুইটি মিলিয়া এক হইলেই কাব্য হয়। এতদ্দ্বারা সেই দুই প্রকারের অভিমতই খণ্ডিত হইল —যাহাদের একটি বলে—কবি-কৌশল-কল্পিত সৌন্দর্য্যাতিশয়সম্পন্ন শব্দই

কাব্য ; কিংবা যাহাদের অপরটি বলে—রচনা-বৈচিত্র্য-চমৎকারকারী বাচ্য বা অর্থই হইতেছে কাব্য। আনন্দজনকত্ব রহিয়াছে ইহাদের উভয়ের মধ্যে, একটিতে নয়। অতএব সিদ্ধান্ত হইতেছে—শব্দ এবং অর্থ—ইহাদের সম্মিলিত রূপই হইতেছে কাব্য

উপরে উদ্ধৃত ভামহের "সৈষা সর্বত্র বক্রোক্তিঃ" শ্লোকে লক্ষণীয় বস্তু হইতেছে এই যে ভামহ এই বক্রোক্তিকে 'অলংকার' বলিয়াছেন—"কোঽলংকারোঽনয়া বিনা"। বস্তুতঃ ভামহ প্রভৃতি প্রাগ্-ধ্বনি আলংকারিকগণ কাব্যকে শব্দার্থ-প্রকাশের বৈচিত্র্যরূপেই দেখিয়াছেন। ভামহালংকারে শব্দালংকার ও অর্থালংকারের আলোচনা আছে এবং তাঁহার সিদ্ধান্ত হইতেছে—

"বাচাং বক্রার্থ-শব্দোক্তিরলংকারায় কল্প্যতে ॥ ৫।৬৬

এই প্রসঙ্গে ভামহের নিম্নোদ্ধৃত পূর্বোক্ত উক্তিটিও লক্ষণীয়—

"সৈষা সর্বত্র বক্রোক্তি রনয়ার্থো বিভাব্যতে।
যত্নোঽস্যাং কবিনা কার্য্যঃ কোঽলংকারোঽনয়া বিনা ॥ ২।৮৫

ভামহ কাব্যসৃষ্টিতে শব্দ ও অর্থকে সমপ্রাধান্য দিয়াছেন। তিনি ইহাও বলিয়াছেন যে কাব্যকে নির্দোষ ও সালংকার হইতে হইবে। 'রীতি' সম্বন্ধে তিনি কিছু বলেন নাই। তাঁহার মতে বৈদর্ভী, গৌড়ী প্রভৃতি কাব্যের শ্রেণীবিভাগ নিরর্থক। প্রত্যেক শ্রেণীরই কিছু না কিছু বৈশিষ্ট্য আছে। তাঁহার মতে বৈদর্ভী হইলেই কাব্য উত্তম হইবে এবং গৌড়ী হইলে কাব্যের উৎকর্ষ-হানি হইবে—তত্ত্বতঃ একথা স্বীকার করা যায় না। গুণ-সম্বন্ধেও (১) তাঁহার আলোচনা স্বল্প ; তিনি মাধুর্য্য, প্রসাদ এবং ওজঃ—এই তিনটি গুণ স্বীকার করিয়াছেন। গুণ ও রীতির পারস্পরিক সম্পর্ক সম্বন্ধে (২) তিনি সুস্পষ্টভাবে কিছু বলেন নাই। তবে কাব্যের বৈদর্ভী ও গৌড়ী শ্রেণীর আলোচনা প্রসঙ্গে যাহা বলিয়াছেন, তাহাতে গুণ ও রীতির মধ্যে যে কিছু সম্পর্ক আছে—এবিষয়ে তাঁহার ধারণা ছিল বলিয়া মনে হয়। ভামহ বলিতেছেন—

অপুষ্টার্থমবক্রোক্তি প্রসন্নমৃজু কোমলম্।
ভিন্নং গেয়মিবেদং তু কেবলং শ্রুতিপেশলম্ ॥
অলংকারবদগ্রাম্যমর্থ্যং ন্যায্যমনাকুলম্।
গৌড়ীয়মপি সাধীয়ো বৈদর্ভমিতি নান্যথা ॥ ১।৩৪-৩৫

(১) ভামহালংকার ১।৩১-৩২, ৩৪-৩৫।

(২) ২।১-৬।

উক্ত কারিকাদ্বয়ে ভামহ প্রসাদ, ঋজুতা, কোমলত্ব, অগ্রাম্যতা, অনাকুলত্ব প্রভৃতি বিশেষণের উল্লেখ করিয়াছেন এবং বলিয়াছেন যে ইহাদের যথোপযুক্ত প্রয়োগ না হইলে, কাব্য—বৈদর্ভী বা গৌড়ী যে শ্রেণীরই হউক না কেন—দোষযুক্ত হইবে। ভামহ তাঁহার গ্রন্থে কোথাও 'গুণ' শব্দ ব্যবহার করেন নাই। কেবলমাত্র ভাবিক অলংকারকে 'প্রবন্ধগুণ'-রূপে আখ্যাত করিয়াছেন। (৩।৫৩)

ভামহ অলংকার-প্রস্থানেরই প্রবক্তা। তাঁহার গ্রন্থের অধিকাশ স্থানই বিভিন্ন অলংকারের (সংখ্যা ৪৩) আলোচনায় পরিপূর্ণ। বক্রোক্তিকেই তিনি মূল অলংকাররূপে গণ্য করিয়াছেন। তাঁহার মতে সাধারণ অলংকার, রসবদলংকার (৩।৬) এবং স্বভাবোক্তি (২।৯৩)—এই বক্রোক্তিরই প্রকারভেদ মাত্র। কাব্যের আত্মা কি—এসম্বন্ধে কোন আলোচনা ভামহালংকারে দেখা যায় না। শব্দ ও অর্থের নির্দ্দোষ ও সালংকার সম্মিলনই তাঁহার মতে কাব্য। তবে 'বক্রোক্তি' কাব্যসৃষ্টি করে এবং ইহাই অলংকার সৃষ্টির মূলে—এরূপ সিদ্ধান্ত করায়, তিনিও যে কাব্যে দেহবাদী ছিলেন—একথা বলিতে হয়।

দণ্ডী

আচার্য্য দণ্ডী ভামহের পূর্ববর্ত্তী না পরবর্ত্তী এ বিষয়ে পণ্ডিতমহলে মতভেদ আছে (৩)। দণ্ডী সম্বন্ধে আলোচনার সূচনায় মহামহোপাধ্যায় অধ্যাপক কাণে বলিয়াছেন—

'Daṇḍin's Kāvyādarśa is, to some extent, an exponent of the Rīti School of Poetics and partly of the Alaṅkāra School. He gives, however, such an exhaustive treatment of Guṇas and Alaṅkāras that it is not possible to identify him with any particular school.' (৪)

ডঃ সুশীল কুমার দে মহাশয় দণ্ডীকে রীতি-প্রস্থানের প্রতিনিধিরূপে গ্রহণ করিয়াছেন। তিনি বলেন—(৫)

"Daṇḍin is influenced, to some extent, by the teachings of the Alaṃkāra School and as such stands midway in view between the Alaṅkāra system of Bhāmaha and the Rīti system of Vāmana. At the same time there can be

(৩) See H. S. P.—Kane p.p.—94-96.
(৪) H. S. P.—pp. 85. (৫) H. S. P-Dey—pp 75-76.

no doubt that in theory he allies himself distinctly with the views of Vāmana."

এবং "Indeed, the marked emphasis laid on the Mārga, which is almost equivalent to Vāmana's Rīti, and on its constituent excellences known as Guṇas, to which the Alaṅkāra School is indifferent, is a distinct feature of Daṇḍin's work and places Daṇḍin in his fundamental theoretic attitude in the Rīti School (H. S. P.-II. 78)

কিন্তু দণ্ডীর সম্বন্ধে উপর্যুক্ত অভিমত বিষয়ে অন্য বক্তব্যও আছে। প্রাচীন আলংকারিক ভামহ, দণ্ডী, উদ্ভট ও রুদ্রটের গ্রন্থ প্রণিধানপূর্ব্বক আলোচনা করিলেই মনে হয়—ইঁহারা কাব্যের মধ্যে অলংকারেরই প্রাধান্য স্বীকার করিয়াছেন। ইঁহাদের মতে রস, গুণ, রীতি প্রভৃতির কাব্যে পৃথক প্রাধান্য নাই। রুয্যক তাঁহার 'অলংকার-সর্বস্বে' বলিয়াছেন—"তদেবমলংকারা এব কাব্যে প্রধানমিতি প্রাচ্যানাং মতম্" ( See S. D—Kane pp. 358 ) কাব্যাদর্শের ১।১০ কারিকায় দণ্ডী কাব্যলক্ষণ নির্দ্দেশ করিতে গিয়া বলিয়াছেন—

তৈঃ শরীরশ্চ কাব্যানামলংকারাশ্চ দর্শিতাঃ।
শরীরং তাবদিষ্টার্থব্যবচ্ছিন্না পদাবলী। ১।১০

শ্রীযুত প্রেমচন্দ্র তর্কবাগীশ তৎপ্রণীত 'মালিন্য-প্রোঞ্ছন' নামক টীকায় উক্ত শ্লোকের 'অলংকার' শব্দের ব্যাখ্যায় লিখিয়াছেন—

'অলংকারপদঞ্চ অলংক্রিয়তে প্রকৃষ্টঃ ক্রিয়তেঽনেনেতি ব্যুৎপত্ত্যা শ্লেষ-প্রসাদাদি-গুণানামনুপ্রাসোপমাদ্যলংকারানাঞ্চ প্রতিপাদকং গুণানামপি কাব্যশোভাজনকতয়া তৈর্দর্শিতত্বাৎ।"

প্রেমচন্দ্র তর্কবাগীশের মতে এখানে 'অলংকার' পদটি কাব্যশোভাকরত্বহেতু গুণ ও অলংকার উভয়কেই বুঝাইতেছে। কাব্যাদর্শের প্রথম পরিচ্ছেদে সূক্ষ্মভেদসম্পন্ন বহু কাব্যমার্গের কথা বলিয়া দণ্ডী বৈদর্ভী মার্গের প্রাণস্বরূপ দশটি গুণের উল্লেখ করিলেন এবং বলিলেন গৌড়ীয় মার্গে ইহাদের বিপর্য্যয় বা বৈপরীত্য দেখা যায়—

শ্লেষঃ প্রসাদঃ সমতা মাধুর্য্যং সুকুমারতা।
অর্থব্যক্তিরুদারত্বমোজঃ কান্তিসমাধয়ঃ ॥
ইতি বৈদর্ভমার্গস্য প্রাণাঃ দশগুণাঃ স্মৃতাঃ।
এষাং বিপর্যয়ঃ প্রায়ো দৃশ্যতে গৌড়বর্ত্মনি ॥ ১।৪১-৪২

এই গুণগুলির মধ্যে 'মাধুর্য্য' গুণের লক্ষণ নির্দ্দেশ করিয়া তিনি শ্রুত্যনুপ্রাস (১।৫২-৫৩), অনুপ্রাস (১।৫৫-৫৬) এবং যমকের (১।৬১) সংজ্ঞা ও উদাহরণ দান করিয়াছেন। অতঃপর মাধুর্য্যের প্রতিবন্ধক গ্রাম্যতাদোষের আলোচনা করিয়া সৌকুমার্য্য প্রভৃতি অন্যান্য গুণের আলোচনা করিয়াছেন। অতএব দণ্ডীর মতে শ্রুত্যনুপ্রাসাদি অলংকার যে মাধুর্য্যগুণের অন্তর্ভুক্ত, তাহা স্পষ্টই বুঝা যায়। গুণ ও অলংকার যে অভিন্ন—তাহা দণ্ডী স্বকণ্ঠেই ঘোষণা করিয়াছেন—

কাচিন্মার্গবিভাগার্থমুক্তা প্রাগপ্যলংক্রিয়া।
সাধারণমলংকারজাতমন্যৎ প্রদর্শ্যতে।। ২।৩

এই কারিকার ব্যাখ্যায় টীকাকার তরুণ বাচস্পতি বলিয়াছেন—

"পূর্বং শ্লেষাদয়ো দশগুণাঃ ইত্যুক্তম্। কথং তেহলংকারা উচ্যন্তে ইতি চেৎ শোভাকরত্বং হি অলংকারলক্ষণম্, তল্লক্ষণযোগাৎ তেহপ্যলংকারা....গুণা অলংকারা এব ইতি আচার্য্যাঃ।....তৎ শ্লেষাদয়ো গুণাত্মকালংকারাঃ পূর্বং মার্গপ্রভেদ-প্রদর্শনায় উক্তাঃ; ইদানীং তু মার্গদ্বয়-সাধারণা অলংকারা উচ্যন্তে।"

এই প্রসঙ্গে ডঃ সুশীল কুমার দে মহাশয় মন্তব্য করিয়াছেন—

It must be distinctly understood that the word 'Alaṃkāra' is used by Daṇḍin in the general sense of that which causes beauty in poetry. It appears to include in its wide scope both Guṇas and Alaṅkāras properly so called. (H. S. P-p.p. 82-83)

গুণ ও অলংকারের মধ্যে তত্ত্বতঃ কোন প্রভেদের কথা না বলিলেও দণ্ডী যে দুইটি শব্দকে দুই বিশিষ্ট অর্থে ব্যবহার করিয়াছেন—তাহা কাব্যাদর্শ আলোচনা করিলেই বুঝা যায়। কাব্যাদর্শের বিভিন্ন কারিকায় (১।৪২, ১।৭৬, ১।৮১ এবং ১।১০০) তিনি 'গুণ' বলিতে পদ রচনার উৎকর্ষকে (excellences in poetic diction) এবং 'অলংকার' বলিতে কাব্যালংকারকে (poetic figure) নির্দ্দেশ করিয়াছেন (২।৭, ১১৬, ২২০, ২৬৮, ৩০০, ৩৪০, ৩৫৯ প্রভৃতি কারিকা দ্রষ্টব্য)। বস্তুতঃ কাব্যাদর্শে গুণ সম্বন্ধে বিশেষ আলোচনা ও গুণের সহিত অলংকারের ঘনিষ্ঠ সম্বন্ধের কথা থাকায়, কেহ কেহ দণ্ডীকে গুণ-প্রস্থানের অন্তর্ভুক্ত করিতে চাহিয়াছেন।

যাহা হউক, যাঁহারা দণ্ডীকে রীতিপ্রস্থানের অন্তর্ভুক্ত মনে না করিয়া অলংকার-প্রস্থানের অন্তর্ভুক্ত করিতে চাহেন, তাঁহাদের বক্তব্যের মধ্যেও যথেষ্ট

যুক্তি আছে। দণ্ডী শ্লেষাদি দশটি গুণকে বৈদর্ভী মার্গের প্রাণ বলিয়াছেন এবং আরো বলিয়াছেন যে গৌড়ীয় মার্গে প্রায়ই ইহাদের বিপর্যয় দৃষ্ট হয়। এই গুণসমূহের বিচার হইতেই আসিয়াছে অলংকার-বিচার। গুণ ও অলংকার নিজ নিজ বিশিষ্টার্থে ব্যবহৃত হইলেও উভয়েই যে কাব্যশোভাকর ধর্মরূপে অভিন্ন —ইহা দণ্ডী নিজেই স্বীকার করিয়াছেন। মার্গের প্রাণ হইতেছে গুণ এবং গুণের প্রকাশক হইতেছে—অলংকার। কিছু কিছু অলংকার বৈদর্ভী মার্গের এবং কিছু কিছু অলংকার গৌড়ীয় মার্গের বিশেষ পরিচায়ক এবং সেগুলি ব্যতীত অন্যান্য অলংকারসমূহ হইতেছে—উভয়-মার্গ-সাধারণ। এই সিদ্ধান্তের অর্থ হইতেছে—কতকগুলি অলংকার বৈদর্ভী মার্গের গুণাবলী এবং অপর কতকগুলি অলংকার গৌড়ীয় মার্গের গুণাবলী প্রকাশ করে। তদ্ব্যতীত আরো অনেক অলংকার আছে, যাহারা উভয় মার্গের গুণাবলীরই প্রকাশক। সুতরাং অলংকারের দ্বারা গুণের এবং গুণের দ্বারা মার্গের প্রকাশ ঘটিতেছে। সেই কারণে উক্ত মতবাদিগণ দণ্ডীর কাব্যাদর্শে অলংকার-প্রাধান্য দেখিয়াছেন এবং তাঁহাকে অলংকার-প্রস্থানেরই অন্তর্ভুক্ত করিয়াছেন। ইঁহাদের বক্তব্য নিম্নের উদ্ধৃতিতে সুন্দরভাবে প্রকাশিত হইয়াছে—

"Daṇḍin mentions the ten Guṇas as the life not of poetry as such, but of the style called Vaidarbhī' * * * **Really Daṇḍin belongs to the Alaṃkāra School much more than Bhāmaha.** For, to Daṇḍin—Guṇas, Rasas, Sandhyaṅga, Vṛttyaṅga, Lakṣaṇa—all are Alaṅkāra. A**part from the word 'Poetry', there is only one word for Daṇḍin, viz, Alaṅkāra.** ( Some Concepts of Alaṅkāra Śāstra—V. Rāghaban—pp. 139 ).

প্রশ্ন উঠিতে পারে, তাহা হইলে দণ্ডীকে রীতিপ্রস্থানের অন্তর্ভুক্ত বলিয়া মনে করা হয় কেন? কাব্যের লক্ষণ করিতে গিয়া আচার্য্য দণ্ডী আচার্য্য বামনের মত 'রীতির' কোন উল্লেখ করেন নাই। কাব্যের শরীর হইতেছে— "ইষ্টার্থব্যবচ্ছিন্না পদাবলী"—ইহাই বলিয়াছেন। মার্গকেও কাব্যলক্ষণের সহিত সংযুক্ত করেন নাই। তবে কি কারণে তাঁহাকে রীতিপ্রস্থানের অন্তর্ভুক্ত বলিয়া মনে করা হয়? দণ্ডীর কাব্যলক্ষণের ব্যাখ্যায় প্রেমচন্দ্র তর্কবাগীশ টীকায় বলিয়াছেন—

"ইষ্টাঃ সহৃদয়হৃদ্যাশ্চমৎকারভূময় ইত্যর্থঃ, যেঽর্থাঃ তৈর্ব্যবচ্ছিন্না বিলক্ষণীকৃতা

পদাবলী পদসমূহঃ কাব্যস্য শরীরম্। অত্র ইষ্টত্বং চমৎকারভূমিত্বং, চমৎকারশ্চ লোকোত্তরাহ্লাদঃ। তদ্‌ভূমিস্তজ্জনকঃ। * * * ইথং চ **অর্থোপস্কৃত-বাক্য-মেব কাব্যশরীরম্**, ন তু বাক্যমর্থশ্চ দ্বাবিতি।"

অর্থাৎ তর্কবাগীশ মহাশয় বলিতে চাহেন যে দণ্ডী অর্থোপস্কৃত বাক্যকেই কাব্য মনে করেন। সুতরাং তিনি বিশিষ্ট বাক্যরচনা বা রীতিমার্গেরই পথিক।

দণ্ডীর কাব্যলক্ষণ কারিকার প্রথমার্দ্ধে প্রাচীনগণের অভিমত বলিয়া কাব্যের শরীর ও অলংকারের কথা বলা হইয়াছে। দ্বিতীয়ার্দ্ধে কাব্যশরীরের লক্ষণরূপে 'ইষ্টার্থব্যবচ্ছিন্না পদাবলী'র নির্দ্দেশ করা হইয়াছে। এখানে শরীরের কথা বলা হইলেও কাব্যের শরীরী বা আত্মার কথা বলা হয় নাই। কাব্যের আত্মা কি—দণ্ডী সে সম্বন্ধে নীরব। পূর্বাচার্যগণের মত উল্লেখ করিয়া তিনি কাব্যের শরীরের এবং তাহার শোভাজনক অলংকারের লক্ষণ ও শ্রেণী নির্দ্দেশপূর্বক কাব্যের স্বরূপ-বর্ণনা কার্য্য সমাধা করিয়াছেন। বিশিষ্ট ধরণের পদাবলীকে কাব্যশরীররূপে গ্রহণ করায়, সেই বিশিষ্ট পদ রচনার প্রয়োজনে উপযুক্ত রীতির আশ্রয় গ্রহণ করা আবশ্যিক হইয়া উঠিয়াছে এবং তাঁহার মতে যে রীতি শ্রেষ্ঠ সেই রীতির (বৈদর্ভী) উপাদান হিসাবে গুণ বর্ণনা করার প্রয়োজন স্বাভাবিক ভাবেই আসিয়া গিয়াছে। আবার এই গুণাবলীকে পরিস্ফুট করিবার জন্য শব্দ ও অর্থালংকার-বিচারের প্রয়োজন হইয়া পড়িয়াছে। এতদ্দ্বারা যে গুণকেও কাব্যশরীরের অন্তর্ভুক্ত করিয়া লওয়া হইয়াছে তাহা 'প্রভা'টীকায় বিশদভাবে ব্যাখ্যাত হইয়াছে—

"বৈদর্ভরীতেঃ প্রাণত্বেনাগ্রে গ্রন্থকৃতোক্তানাং শ্লেষপ্রসাদাদীনাং গুণানাং তু শরীরশব্দেনৈব সংগ্রহঃ। যতো বৈদর্ভীরীতির্নাম পদাবলী সংস্থানবিশেষঃ, সৈব পদাবলী শরীরম্, **অতো গুণা ন শরীরতো ভিন্না** ইতি নোদ্দেশবাক্যে পৃথক্‌ত্বেন গণিতাঃ" ( কাব্যাদর্শ, বম্বে সংস্কৃত সিরিজ—পৃঃ ৮ )।

অতএব দণ্ডীর কাব্যালোচনার সামগ্রিক পরিকল্পনার মূলে আছে বিশিষ্ট পদরচনার ব্যাপার এবং ইহাই হইতেছে রীতি। এই কারণেই দণ্ডীকে রীতি-প্রস্থানের অন্তর্ভুক্ত করা হইয়া থাকে। আমাদের মনে হয় এ বিষয়ে অধ্যাপক কাণের পূর্বোদ্ধৃত মন্তব্যই যুক্তিসঙ্গত।

উপরের আলোচনা হইতে ইহা সুস্পষ্ট যে—মার্গ, গুণ, অলংকার ইত্যাদি বিষয়ের বিচার ও অলোচনায় দণ্ডীর পরিচ্ছন্ন দৃষ্টিভঙ্গীর এবং স্বচ্ছ চিন্তার অভাব আছে। কাব্যতত্ত্বালোচনায় দেহবাদী হওয়ায় তিনি এই সমস্ত উপাদানের সঠিক সমন্বয় করিতে পারেন নাই। কাব্যাত্মার সন্ধান না করিয়া, কাব্যের

মেহের প্রতি দৃষ্টি দেওয়াতেই এই ক্রটি ঘটিয়াছে এবং অলংকার, গুণ ও রীতি সম্বন্ধে তাঁহার দোলাচল মনোবৃত্তিই তাঁহার সম্বন্ধে পণ্ডিতমহলে বিভিন্ন অভিমতের সৃষ্টি করিয়াছে।

কালানুক্রমিকভাবে আচার্য্য দণ্ডীর পরবর্ত্তী আলংকারিক হইতেছেন—ভট্ট উদ্ভট। কাব্যতত্ত্বের মীমাংসকরূপে ইনি ভামহের অনুবর্ত্তী। উদ্ভটের লিখিত 'ভামহ-বিবরণ' ও 'কাব্যালংকার বৃত্তি' নামক দুইটি গ্রন্থের উল্লেখ পাওয়া যায়—কিন্তু গ্রন্থ দুইটি এযাবৎ অনাবিষ্কৃত। তাঁহার যে গ্রন্থ পাওয়া গিয়াছে, তাহা হইতেছে—'অলংকারসারসংগ্রহ'। ইহাতে একচল্লিশটি অলংকারের আলোচনা আছে। অলংকারালোচনায় ইনি সাধারণতঃ ভামহের অনুসরণ করিয়াছেন, যদিও ক্ষেত্রবিশেষে তাঁহার প্রশংসনীয় স্বকীয়তার পরিচয়ও আছে। কাব্য-রচনায় রসের স্থান সম্বন্ধেও তাঁহার ধারণা অনেক অগ্রগামী। অলংকারালোচনায় মৌলিক চিন্তা সত্ত্বেও তিনি কাব্যতত্ত্ব-মীমাংসায় অলংকার-প্রস্থানেরই অন্তর্ভুক্ত ছিলেন। এ সম্বন্ধে রুয্যকের উক্তি স্মরণীয়। 'অলংকারসর্বস্বে' রুয্যক বলিয়াছেন—

উদ্ভট

ইহ তাবদ্ ভামহোদ্ভটপ্রভৃতয়শ্চিরন্তনালংকারাঃ প্রতীয়মানমর্থং বাচ্যোপস্কার-কতয়ালংকারপক্ষনিক্ষিপ্তং মন্যন্তে।" উদ্ভটসহ সমস্ত প্রাচীন আলংকারিকবর্গ যে কাব্যতত্ত্বে অলংকারেরই প্রাধান্য স্বীকার করেন—তাহাও তিনি সুস্পষ্টভাবে বলিয়াছেন—'তদেবমলংকারা এব কাব্যে প্রধানমিতি প্রাচ্যানাং মতম্।'

( H. S. P-Kane-pp. 129 )

দণ্ডীর পরবর্ত্তী হইলেও উদ্ভট কাব্যতত্ত্বে গুণকে প্রাধান্য দেন নাই। অবশ্য গুণ সম্বন্ধে উদ্ভটের নিজস্ব অভিমত জানার প্রত্যক্ষ কোন উপায় ( যেমন, তাঁহার রচিত গ্রন্থাদি ) আমাদের নাই। তবে অন্যান্য অলংকার গ্রন্থে তাঁহার অভিমত বলিয়া যাহা উল্লিখিত হইয়াছে; তাহাতে মনে হয়, তিনি গুণ ও অলংকারের মধ্যে কোন ভেদ আছে বলিয়া মনে করিতেন না। নিম্নের উদ্ধৃতিগুলি এ বিষয়ে আলোকপাত করিবে—

(১) উদ্ভটাদিভিস্তু গুণালংকারাণাং প্রায়শঃ সাম্যমেব সূচিতম্। বিষয়-মাত্রেন ভেদপ্রতিপাদনাৎ। সংঘটনাধর্মত্বেন চেষ্টেঃ ( রুয্যক-অলংকারসর্বস্ব-পৃঃ ১ )

(2) অলংকারবিভাগকরিষ্যমানত্বদুপযোগিতয়া উদ্ভটাদিমতেনোক্তমেব গুণালংকারাভেদমনুবদতি। চারুত্বহেতুত্বেঽপি গুণানামলংকারাণাং চাশ্রয়ভেদাদ্ ভেদব্যপদেশঃ। সংঘটনাশ্রয়া গুণাঃ, শব্দার্থাশ্রয়াস্ত্বলংকারাঃ।"

( রত্নাপন-টীকা, প্রতাপরুদ্রযশোভূষণ পৃঃ-৩৩৭ )

(৩) সমবায়বৃত্ত্যা শৌর্যাদয়ঃ, সংযোগবৃত্ত্যা তু হারাদয় ইত্যস্ত গুণালংকারাণাং ভেদঃ। ওজঃ-প্রভৃতীনামনুপ্রাসাদীনাং চোভয়েষামপি সমবায়বৃত্ত্যা স্থিতিরিতি গড্ডরিকাপ্রবাহেনৈষাং ভেদঃ॥ (কাব্যপ্রকাশ-৮ম উল্লাসে উদ্ধৃত ভামহোদ্ভট-বিবরণ)।

বস্তুতঃ উদ্ভটও তাঁহার পূর্ববর্ত্তী আচার্য্য ভামহের মত মনে করিতেন—কাব্যের শোভাসম্পাদক অলংকারই কাব্যতত্ত্বে প্রধানবস্তু এবং গুণ, রীতি, অলংকার প্রভৃতি অন্যান্য উপাদান বাচ্য-বাচকের উপকারসাধনপূর্বক অলংকারেরই পরিপোষ বিধান করে এবং তদ্দ্বারা কাব্য-সৌন্দর্য্যের সৃষ্টি হয়। উদ্ভট রীতি সম্বন্ধে কোন উল্লেখ করেন নাই, কিন্তু তিনটি বৃত্তির কথা বলিয়াছেন। এই বৃত্তি সমূহ মোটামুটিভাবে বামন-কথিত রীতিরই অনুরূপ। মহামহোপাধ্যায় অধ্যাপক কাণে উদ্ভট সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে বলিয়াছেন—

Udbhata exercised a profound influence over the Alaṃkāra Śāstra * * *. He is always quoted with respect by his successors. even when they differ from him, **He is the foremost representative of the Alaṃkāra School** and his name is associated with several **doctrines** in the Alaṃkārasāstra. (H. S. P, pp. 127)। উদ্ভট ধ্বনিসম্বন্ধীয় মতবাদের সহিত পরিচিত ছিলেন না, যদিও পর্যায়োক্ত প্রভৃতি অলংকারস্থলে ভামহ, দণ্ডী এবং বামনের মত তিনিও ধ্বনির অস্তিত্ব স্বীকার করিয়াছেন। তিনি কেবলমাত্র রসবদলংকারের মধ্যেই রসকে স্বীকার করিয়াছেন। নিম্নোদ্ধৃত শ্লোকটি উদ্ভটকৃত বলিয়া প্রচার আছে—

রসাদ্যধিষ্ঠিতং কাব্যং জীবদ্রূপতয়া যতঃ।
কথ্যতে তদ্ রসাদীনাং কাব্যাত্মত্বং ব্যবস্থিতম্॥

অর্থাৎ উদ্ভটের মতে রসই কাব্যের আত্মা। এই শ্লোক সত্য সত্যই উদ্ভট-বিরচিত হইলে তাঁহাকে রস-প্রস্থানেরই অন্তর্ভুক্ত করিতে হইবে। কিন্তু এই শ্লোকটি উদ্ভটের সকল সংস্করণে দেখা যায় না বলিয়া পণ্ডিতগণ ইহাকে প্রক্ষিপ্ত বলিয়া মনে করেন। বস্তুতঃ উদ্ভট অলংকারকেই কাব্যের শোভাসম্পাদক বলিয়া মনে করিয়াছেন এবং অলঙ্কারসমূহের আলোচনাতেই বিশেষভাবে আত্মনিয়োগ করিয়াছেন। সে কারণে, তাঁহাকে সঙ্গতভাবেই অলংকার-প্রস্থানের অন্তর্ভুক্ত করা হইয়াছে।

কালানুক্রমিকভাবে বামনের পরবর্ত্তী হইলেও অলংকার-প্রস্থানের অন্যতম সুখ্যাত আচার্য্যরূপে রুদ্রটের অভিমত আমরা এখানে আলোচনা করিতেছি। রুদ্রটের গ্রন্থের নাম—'কাব্যালংকারঃ'। তিনি এই গ্রন্থে অলংকার-সমূহকে চারিটি নির্দ্দিষ্ট ধর্মানুযায়ী বিভক্ত করিয়াছেন। রুদ্রটের অভিমত হইতেছে—

রুদ্রট

অর্থস্যালংকারা বাস্তবমৌপম্যমতিশয়ঃ শ্লেষঃ।
এষামেব বিশেষা অন্যে তু ভবন্তি নিঃশেষাঃ। ৭।৯

টীকায় নমিসাধু বলিয়াছেন—"উক্তলক্ষণস্যার্থস্য বাস্তবাদয়শ্চত্বারোঽলংকারা ভবন্তি। চতুর্ভিঃ প্রকারৈ রসৌ ভূষ্যত ইত্যর্থঃ। নম্বন্যেঽপি রূপকাদয়োঽলংকারাঃ সন্তি; তৎকিমিতি চত্বার এবোক্তা ইত্যাহ—**এষামেব সামান্যভূতানাং চতুর্ণাং তে ভেদাঃ।" অর্থাৎ সমস্ত অর্থালংকারই—বাস্তব, ঔপম্য, অতিশয় ও শ্লেষ—এই চারি শ্রেণীর যে কোন একটির অন্তর্ভুক্ত। কাব্যে রসের স্থান সম্বন্ধেও রুদ্রট সজাগ ছিলেন। কাব্যকে রসময় হইতে হইবে, নচেৎ ইহা নীরস শাস্ত্রের মতই পাঠকের পক্ষে উদ্বেগজনক হইয়া উঠিবে—ইহা রুদ্রট স্বকণ্ঠে ঘোষণা করিয়াছেন—

তস্মাত্তৎ কর্তব্যং যত্নেন মহীয়সা রসৈর্যুক্তম্।
উদ্বেজনমেতেষাং শাস্ত্রবদেবান্যথা হি স্যাৎ। ১২।২

(কাব্যালংকারঃ)

কয়েকটি অধ্যায়ে রসের আলোচনা শেষ করিয়া উপসংহার শ্লোকে তিনি বলিতেছেন—

এতে রসা রসবতো রময়ন্তি পুংসঃ
সম্যগ্ বিভজ্য রচিতাশ্চতুরেণ চারু।
যস্মাদিমাননধিগম্য ন সর্বরম্যং
কাব্যং বিধাতুমলমত্র তদাদ্রিয়েত॥ ১৫।২১

রুদ্রটের অভিমত ব্যাখ্যা করিয়া নমিসাধু টীকায় বলিলেন—

"এতে রসাঃ সম্যগ্ বিভজ্য চতুরেন কবিনা চারু যথা ভবতি তথা রচিতাঃ সন্তো রসিকান্ পুংসো রময়ন্তি। ** ইমাননধিগম্যাবিজ্ঞায় সর্বথা রম্যং কাব্যং বিধাতুং কবির্নালম্ ন সমর্থঃ।"

রুদ্রটের গ্রন্থে গুণ ও রীতির উল্লেখ আছে—আলোচনা নাই। ইহাতে মনে হয় তিনি গুণ ও রীতিকে বিশেষ গুরুত্ব প্রদান করেন নাই। এ সম্বন্ধে তাঁহার গ্রন্থে এই কয়েকটিমাত্র শ্লোক আছে—

নাম্না বৃত্তির্দ্বেধা ভবতি সমাসাসমাসভেদেন।
বৃত্তেঃ সমাসবত্যাস্তত্র স্যু রীতয়ঃ তিস্রঃ। ৩।৩

অর্থাৎ বৃত্তি—সমাসযুক্ত ও সমাসহীন ভেদে দুই প্রকার। সমাসযুক্ত বৃত্তির তিনটি রীতি হয়। এই তিনটি রীতি হইতেছে—

পাঞ্চালী, লাটীয়া, গৌড়ীয়া চেতি নামতোঽভিহিতাঃ। ২।৪

রুদ্রট বৈদর্ভী রীতিকে সমাসবিহীন বৃত্তির রীতিরূপে গণ্য করিয়াছেন। গুণ সম্বন্ধে ২।৮ শ্লোকে বিভিন্ন কাব্যগুণের কথা বলিয়া ২।১০ শ্লোকে মন্তব্য করিয়াছেন—"রচনাচারুত্বে খলু শব্দগুণঃ সংনিবেশচারুত্বম্"।

বস্তুতঃ রুদ্রটের গ্রন্থের আলোচনার ধারা হইতেই নিঃসংশয়ে বুঝা যায় যে তিনি অলংকার-প্রস্থানেরই অন্তর্গত। গ্রন্থারম্ভেই গ্রন্থের নামকরণ করিয়া রুদ্রট যে শ্লোক রচনা করিয়াছেন, সেই শ্লোকের টীকায় নমিসাধু ইহা সুস্পষ্টরূপেই বলিয়াছেন—

কাব্যালংকারা বক্রোক্তিবাস্তবাদয়োঽস্য গ্রন্থস্য প্রাধান্যতোঽভিধেয়াঃ * তত্র * দোষা রসাশ্চেহ প্রাসঙ্গিকাঃ, নতু প্রধানাঃ"। (১।২ টীকা)

অর্থাৎ রুদ্রটও তাহার পূর্বগামিগণের ন্যায় 'ননু শব্দার্থৌ কাব্যম্' (২।১)—ইহা বলিয়া শব্দ ও অর্থালাংকারের বিচারেই প্রধানতঃ মনঃসংযোগ করিয়াছিলেন, কাব্যাত্মার সন্ধানে আত্মনিয়োগ করেন নাই। রুদ্রট সম্বন্ধে আলোচনার উপসংহার করিতে গিয়া ডঃ সুশীলকুমার দে মহাশয় যথার্থই বলিয়াছেন—

Although Rudrata's work is remarkable indeed for its careful analysis, systematic classification and apposite illustration of a large number of poetic figures, some of which have become more or less standarised, his direct contribution to the theory of poetics cannot be valued too highly. * * * **Rhetoric, rather poetics, appears to be his principal theme.**

কালানুক্রমিক ভাবে আচার্য্য বামন রুদ্রটের পূর্ববর্তী। খৃষ্টীয় দশম শতাব্দীতে আবির্ভূত আচার্য্য বামনই রীতিবাদের শ্রেষ্ঠ প্রবক্তা।

বামন

দণ্ডীকে রীতিবাদের অন্তর্ভুক্ত করা হইলেও, তাঁহাকে যে গুণবাদ বা অলংকারবাদেরও অন্তর্ভুক্ত করা যায়।—এমন অভিমত পণ্ডিতমহলে প্রচলিত আছে। সুতরাং বামনই রীতিপ্রস্থানের

প্রধান আচার্য্য এবং তিনিই প্রথম আলংকারিক, যিনি সুস্পষ্টভাষায় বলিলেন যে কাব্যবিচারে কাব্যাত্মার অনুসন্ধানই প্রধান কর্তব্য এবং রীতিই হইতেছে কাব্যের আত্মা। এখানে অলঙ্কারশাস্ত্রের চিন্তাধারায় উল্লেখ্য অগ্রগতির পরিচয় পাওয়া যায়। দণ্ডী কতকগুলি গুণকে বৈদর্ভী মার্গের প্রাণ বলিয়াছেন। কিন্তু বৈদর্ভী মার্গ বা রীতিই যে কাব্যের আত্মা তাহা বলেন নাই। তাছাড়া, তিনি রীতির লক্ষণনির্দেশও করেন নাই। এবিষয়ে আচার্য্য বামনের চিন্তা সুস্পষ্ট। তিনি রীতির লক্ষণ দিয়াছেন, গুণালংকারের স্বরূপবর্ণনা করিয়াছেন এবং অলংকার ও গুণের সংযোগে গঠিত রীতির মধ্যে কাব্যাত্মার সন্ধান করিয়া সমগ্র কাব্যতত্ত্বের সুশৃঙ্খল উপস্থাপনা করিয়াছেন। বস্তুতঃ অলংকার যে কাব্যের স্বরূপসাধন করে না, রীতিই কাব্যের স্বরূপ-ঘটক—ইহা বলিয়া তিনি কাব্যতত্ত্বের বিচারে পূর্বাচার্য্যগণ অপেক্ষা অধিকতর সূক্ষ্মদৃষ্টির পরিচয় দিয়াছেন।

কাব্যতত্ত্ব-নির্ধারণে আচার্য্য বামনের সিদ্ধান্ত কি, তাহা বুঝিবার জন্য বামনের কাব্যালংকারসূত্রবৃত্তি হইতে আমরা নিম্নোক্ত উদ্ধৃতিসমূহ দিতেছি। সেগুলির আলোচনা মূলে আমরা বামনের অভিমত বিশদ করিবার চেষ্টা করিব।

বামন বলিলেন—

(১) 'কাব্যং গ্রাহ্যমলংকারাৎ' ১।১।১—কাব্যং খলু গ্রাহ্যমুপাদেয়ং ভবতি, অলকারাৎ। কাব্যশব্দোঽয়ং গুণালংকার-সংস্কৃতয়োঃ শব্দার্থয়োর্বর্ত্ততে।" ভক্ত্যা তু শব্দার্থমাত্রবচনোঽত্র গৃহ্যতে।

[ অলংকারের জন্যই কাব্য উপাদেয় হয়। গুণ ও অলংকারের দ্বারা সংস্কৃত শব্দার্থের নামই কাব্য ; উপচারবশতঃ শব্দ ও অর্থে কাব্যশব্দ প্রযুক্ত হয়। ]

(২) সৌন্দর্য্যমলংকারঃ। ( ১।১।২ )

অলংকৃতিরলংকারঃ। করণব্যুৎপত্ত্যা পুনরলংকারশব্দোঽয়মুপমাদিষু বর্ত্ততে [ অলংকার বলিতে অলংকরণকে বুঝায়। করণ কারকেও অলংকার শব্দ সাধিত হইতে পারে বলিয়া উপমা প্রভৃতিতেও অলংকার শব্দের প্রয়োগ হয়। ]

(৩) স দোষ-গুণালংকারহানাদানাভ্যাম্। ( ১।১।৩ )

স খল্বলংকারো দোষহানাৎ, গুণালংকারাদানাচ্চ সংপাদ্যঃ কবেঃ। [ দোষ-ত্যাগ ও গুণালংকারের গ্রহণ দ্বারাই অলংকার হয়। কবিগণ দোষত্যাগ করিয়া এবং গুণালংকারের গ্রহণ করিয়া কাব্যের অলংকার বা সৌন্দর্য্য-সাধন করিয়া থাকেন। ]

(৪) রীতিরাত্মা কাব্যস্য। ( ১।২।৬ )

রীতির্নামেয়মাত্মা কাব্যস্য। শরীরস্যেবে বাক্যশেষঃ। [ রীতি হইতেছে কাব্যের আত্মা। শরীরের যেমন আত্মা থাকে, তেমি কাব্যশরীরের আত্মা হইতেছে রীতি। ]

(৫) বিশিষ্টা পদরচনা রীতিঃ। ( ১।২।৭ )

বিশেষবতী পদানাং রচনা রীতিঃ [ রীতি হইতেছে—বৈশিষ্ট্যযুক্ত পদরচনা। ]

(৬) বিশেষো গুণাত্মা। ( ১।২।৮ )

[ এখানে বিশেষ বলিতে বুঝায় সেই ধরণের পদরচনা, যাহার আত্মা হইতেছে গুণ। ]

(৭) সা ত্রেধা—বৈদর্ভী, গৌড়ীয়া, পাঞ্চালী চেতি। ( ১।২।৯ )

[ রীতি তিনপ্রকার—বৈদর্ভী, গৌড়ী এবং পাঞ্চালী। ]

(৮) তাসাং পূর্বা গ্রাহ্যা—গুণসাকল্যাৎ। ( ১।২।১৪ )

[ এই তিনটি রীতির মধ্যে প্রথমটিই ( বৈদর্ভীই ) উপাদেয়—কারণ তাহাতে সমস্ত গুণ আছে। ]

(৯) ন পুনরিতরে স্তোকগুণত্বাৎ। ( ১।২।১৫ )

[ অপর দুইটি অর্থাৎ গৌড়ী এবং পাঞ্চালী উপাদেয় নয়, কারণ তাহাদের মধ্যে গুণের অল্পতা আছে। ]

(১০) গুণ-বিপর্যয়াত্মানো দোষাঃ। ( ২।১।১ )

[ গুণের বিপর্যয় হইতেছে—দোষ ]।

(১১) কাব্যশোভায়াঃ কর্তারো ধর্মা গুণাঃ। ( ৩।১।১ )

যে খলু শব্দার্থয়োর্ধর্মাঃ কাব্যশোভাং কুর্বন্তি, তে গুণাঃ। তে চৌজঃ-প্রসাদাদয়ঃ, ন যমকোপমাদয়ঃ, কৈবল্যে তেষামকাব্যশোভাকরত্বাৎ। ওজঃ-প্রসাদাদীনাং তু কেবলানামস্তি কাব্যশোভাকরত্বমিতি। [ গুণ হইতেছে কাব্যের শোভাসম্পাদনকারী ধর্ম। শব্দ ও অর্থের যে ধর্ম-সমূহ কাব্যের শোভা বিধান করে, তাহারা হইতেছে গুণ ; ওজঃ, প্রসাদ প্রভৃতি হইতেছে গুণ ; যমক, উপমা প্রভৃতি নহে। কারণ কেবল যমক-উপমাদির প্রয়োগের দ্বারা কাব্যশোভা সম্পাদন করা যায় না। কিন্তু কেবলমাত্র ওজঃ-প্রসাদাদির কাব্যশোভাকরত্ব-শক্তি আছে। ]

(১২) তদতিশয়হেতবস্ত্বলংকারাঃ। ( ৩।১।২ )

তস্যাঃ কাব্যশোভায়া অতিশয়ঃ তদতিশয়ঃ, তস্য হেতবঃ। * * অলংকারাশ্চ যমকোপমাদয়ঃ।

[ কাব্যশোভার যে আতিশয্য দেখা যায়, তাহার হেতু হইতেছে অলংকার-সমূহ—যমক, উপমা প্রভৃতি। ]

(১৩) পূর্বে নিত্যাঃ। ( ৩।১।৩ )

পূর্বোক্ত (গুণসকল) হইতেছে নিত্যধর্ম ; কারণ এগুলি ব্যতীত কাব্যশোভার উপপত্তি হয় না। ]

(১৪) যথা বিচ্ছিত্তে রেখা চতুরং চিত্রপণ্ডিতৈঃ।
তথৈব বাগপি প্রাজ্ঞৈঃ সমস্তগুণ-গুম্ফিতা ॥ ( পরিকর শ্লোক ৩।১ )

[ যেমন চিত্রপণ্ডিতগণ নিপুণতা সহকারে রেখাবিন্যাস করেন, সেইরূপ প্রাজ্ঞ ব্যক্তিবৃন্দ কাব্যরচনাকে সমস্তগুণ-সংযুক্ত করিয়া থাকেন। ]

আমাদের মনে হয় বামন-নির্দ্ধারিত কাব্যতত্ত্ব বুঝিবার পক্ষে উপরোক্ত সূত্রগুলিই গুরুত্বপূর্ণ। তন্মধ্যে প্রথম দুইটি সূত্রের বৈশিষ্ট লক্ষ্য করার মত। প্রথমতঃ এখানে অলংকারকে গৌণ স্থান দেওয়া হইয়াছে ; 'গ্রাহ্যম্' শব্দের অর্থ 'উপাদেয়ম্' বলায়, অলংকারের যে কাব্যের স্বরূপঘটকত্ব নাই, তাহা গ্রন্থের প্রথমেই বলা হইল। এই সিদ্ধান্তই আরো বিশদ করা হইল—৩।১।২ সূত্রে—'তদতিশয়হেতবস্ত্বলংকারাঃ'—এই কথা বলিয়া। আর এখানে দ্বিতীয় বৈশিষ্ট্য হইল 'সৌন্দর্য্য' অর্থে অলংকার শব্দের প্রয়োগ। এখানে অলংকার শব্দের ব্যাপক অর্থ লক্ষণীয়। পারিভাষিক অলংকার ব্যতীতও যে কাব্য সৌন্দর্য্য থাকে, কাব্যতত্ত্ব যে আসলে বৃহত্তর সৌন্দর্য্যতত্ত্বের(Æsthetics ) অন্তর্ভুক্ত—অলংকার, গুণ, রীতি সবেরই লক্ষ্য যে কাব্যের উপাদেয়ত্বসাধক এই সৌন্দর্য্যের বিধান করা, পারিভাষিক অলংকারসমূহ যে এই সৌন্দর্য্যের করণ মাত্র এবং এই সৌন্দর্য্য-বিধান করিতে হইলে কাব্যে ইহার বাধক দোষসমূহকে ত্যাগ এবং সাধক গুণ ও অলংকারসমূহকে গ্রহণ করিতে হইবে—কাব্যতত্ত্বের এই গভীর সত্যের প্রতি তিনি অঙ্গুলি নির্দ্দেশ করিয়াছেন।

আচার্য্য বামনের চিন্তাধারার দ্বিতীয় বৈশিষ্ট্য হইল—কাব্যাত্মার অনুসন্ধান ও সে সম্বন্ধে সিদ্ধান্ত। বামনের সিদ্ধান্ত যুক্তিসঙ্গতভাবেই অগ্রাহ্য হইয়াছে। তবে এ সত্য তো অস্বীকার করা যাইবে না যে তিনি নিঃসংশয়ে বুঝিয়াছিলেন যে কাব্যাত্মার সন্ধান করিতে না পারিলে পূর্বাচার্য্যগণের মত অলংকার ও গুণ প্রভৃতির বিচার নিরর্থক হইবে। গুণালংকার-ব্যতিরিক্ত কাব্যাত্মা যে আছে—এই সত্য আবিষ্কার করাতেই বামনের কৃতিত্ব। আচার্য্য বামন সেই কারণেই কাব্যের আত্মা সম্বন্ধে বলিলেন—'রীতিরাত্মা কাব্যস্য'। বৃত্তিতে বলিলেন—'শরীরস্যেবেতি বাক্যশেষঃ' ; অর্থাৎ শরীরের যেমন আত্মা থাকে,

তেমনি কাব্যশরীরেরও আত্মা আছে এবং তাহা হইতেছে—রীতি। এই সূত্র ও বৃত্তির ব্যাখ্যা করিয়া কামধেনু-টীকায় শ্রীগোপেন্দ্রত্রিপুরহর বলিয়াছেন—

'নমু কাব্যস্য কথম্ উপপদ্যতে অশরীর-ভূতস্য আত্মাবচ্ছেদকত্বাসম্ভবাদিত্যাশংক্য—'শব্দার্থযুগলং শরীরং, তস্যাধিষ্ঠাতা রীতির্নাম আত্মেত্যুপপত্তিমুন্মীলয়িতুম্ আকাঙ্খিতং পদমাপূরয়তি।

অর্থাৎ টীকাকারের মতে বামনের সিদ্ধান্তানুযায়ী শব্দ ও অর্থ উভয়ই হইতেছে কাব্যের শরীর এবং রীতি হইতেছে—কাব্যের আত্মা। বামন কিন্তু তাঁহার গ্রন্থের—১।৩।১০ সূত্রের ( ইতিবৃত্তকুটিলত্বং চ ততঃ ) বৃত্তিতে 'শরীর' শব্দের প্রয়োগ করিয়াছেন এইভাবে—ইতিহাসাদিঃ ইতিবৃত্তং কাব্যশরীরম্'। এখানে যেন সাহিত্যের বিষয়বস্তুকেই কাব্য শরীর বলিয়া মনে করা হইয়াছে। যাহা হউক, কাব্যের শরীর তাহার বিষয়বস্তুই হউক বা সেই বিষয়বস্তুর প্রকাশক শব্দার্থযুগলই হউক, তাহার আত্মা হইতেছে রীতি। রীতি হইতেছে 'বিশিষ্টা পদরচনা' বা বিশেষত্বযুক্ত পদসন্নিবেশ এবং এই বিশেষত্বের আত্মা হইতেছে গুণ; অর্থাৎ গুণরূপ-আত্মা-সমন্বিত বিশেষ ধরণের পদরচনা হইতেছে রীতি এবং তাহাই কাব্যের আত্মা। এই 'বিশেষ বা' গুণ-ই হইতেছে—'কাব্যশোভায়াঃ কর্তারো ধর্মাঃ' এবং অলংকারসমূহ হইতেছে—'তদতিশয়হেতবঃ'। এখানে 'অলংকার' শব্দ সংকীর্ণ অর্থে প্রযুক্ত হইয়ছে এবং যমক উপমা প্রভৃতিকে বুঝাইতেছে। কাব্যশোভার ঘটক হওয়ায় গুণসমূহ স্বভাবতঃই নিত্য এবং তাহা না হওয়ায় অলংকারসমূহ কাব্যসৃষ্টির ক্ষেত্রে অনিত্য—এরূপ বিবেচনা করিতে হইবে। বামনের সিদ্ধান্ত হইল—'সমস্তগুণগুম্ফিত বাক্ বা রচনা-রীতিই হইতেছে—কাব্যের আত্মা এবং বৈদর্ভী রীতিতে 'গুণ-সাকল্য' আছে বলিয়া ইহাই সর্বাপেক্ষা বেশী উপাদেয়।

আচার্য্য বামনের এই সিদ্ধান্ত সম্বন্ধে বিভিন্ন প্রকারের আপত্তি উত্থাপিত হইয়াছে। কাব্যাদর্শের ২।৩ কারিকার টীকায় তরুণ বাচস্পতি বামনকথিত গুণ ও অলংকারের প্রভেদ-লক্ষণকে গ্রহণ করেন নাই। তিনি বলিয়াছেন—

'শোভাহেতবো গুণাঃ শোভাতিশয়হেতবঃ অলংকারা ইতি—কৈশ্চিদুক্তম্। শোভাতিশয়হেতুত্বস্যাবিবক্ষিতত্বাৎ নায়ং ভেদহেতুঃ'॥ তরুণ বাচস্পতির বক্তব্যের মূল কথা হইল প্রস্তুত প্রসঙ্গের বিবক্ষা শোভাতিশয্যের হেতু নির্ণয় করা নয়। তাহা ব্যতীত বামনকথিত গুণ এবং অলংকার—উভয়েই তো কাব্যের শোভাসম্পাদন করিতেছে। উভয়ের মধ্যে প্রভেদ হইতেছে—পরিমাণগত—

শ্রেণীগত নয়। সুতরাং এই ভেদ-বর্ণনা গুণ ও অলংকারের স্বরূপগত ভেদ নির্ণয়ে অসমর্থ হইয়াছে।

আচার্য্য মম্মটও প্রশ্ন তুলিলেন—

কিং সমস্তৈ গুঁণৈঃ কাব্যব্যবহার উত কতিপয়ৈঃ। যদি সমস্তৈ স্তৎ কথমসমস্তগুণা গৌড়ী পাঞ্চালী চ রীতিঃ কাব্যস্যাত্মা ? অথ কতিপয়ৈ স্তৎ—

'অদ্রাবত্র প্রজ্জ্বলত্যগ্নিরুচ্চৈঃ প্রাজ্যঃ প্রোন্তম্নুল্লসত্যেষ ধূমঃ' ইত্যাদাবোজঃ-প্রভৃতিষু গুণেষু সৎসু কাব্যব্যবহার-প্রাপ্তিঃ।

স্বর্গ-প্রাপ্তিরনেনৈব দেহেন বরবর্ণিনী।
অস্যা রদচ্ছদরসো ন্যক্‌করোতিতরাং সুধাম্ ॥

ইত্যাদৌ বিশেষোক্তি-ব্যতিরেকৌ গুণনিরপেক্ষৌ কাব্যব্যবহার-প্রবর্ত্তকৌ ॥

কাব্য ৮।৬৭ বৃত্তি।

বামনের মতে কাব্যের আত্মা হইতেছে রীতি, এবং রীতির আত্মা হইতেছে গুণ। সমস্তগুণগুম্ফিতা বাক্ বা রীতি বলিয়াই বৈদর্ভী রীতি উপাদেয়। গুণসংযুক্ত না হইলে যে কাব্য হইবে না—এমন কথা বামন বলেন নাই; তিনি বিভিন্ন রীতির দ্বারা কাব্যের উপাদেয়ত্বের তারতম্যের কথাই বলিয়াছেন। অতএব মম্মটের উক্তির প্রশ্নাংশটি নিরর্থক। শ্রীগোপেন্দ্র ত্রিপুরহর তাঁহার কামধেনুটীকায় এই কথাই বলিয়াছেন—

"যথা বা পরমতে ব্যঙ্গ্যস্য প্রাধান্যে ধ্বনিরুত্তমং কাব্যং, গুণভাবে গুণীভূত-ব্যঙ্গ্যং মধ্যমং কাব্যং, সম্ভাবনামাত্রে চিত্রমবরং কাব্যমিতি কাব্যভেদাঃ কথিতাঃ, তথাত্রাপি গুণসামগ্র্যে বৈদর্ভী, অবিরোধিগুণান্তরানিরোধেন ওজঃ, কান্তিভূয়িষ্ঠত্বে গৌড়ীয়া, মাধুর্য্য-সৌকুমার্য্য-প্রাচুর্য্যে পাঞ্চালীতি কাব্যভেদাঃ কথ্যন্তে।" ( কাব্যালংকারসূত্রবৃত্তিঃ—কামধেনু টীকা-পৃঃ ৭২ )।

তবে মম্মট যে উদাহরণ সহকারে দেখাইয়াছেন যে গুণবর্জ্জিত অথচ অলংকারসংযুক্ত রচনা কাব্য হইতে পারে—ইহাই বামনের সিদ্ধান্তের পক্ষে মারাত্মক কথা। কারণ সে ক্ষেত্রে কাব্যরচনার পক্ষে গুণসমূহ অনিত্য হইয়া পড়ে এবং অলংকারও কাব্যের শোভাকারী হয়। তাহা ব্যতীত গুণকে রীতির আত্মা বলায় এবং গুণগুম্ফিত রচনাকে কাব্য বলায়, কাব্যের সহিত গুণের সংযোগ যে যান্ত্রিক ( mechanical ), আত্মিক নয়, তাহাও স্বীকৃত হইয়া যাইতেছে। আচার্য্য বামনের সিদ্ধান্তের এই দুর্বল দিকটিই মম্মট—"অদ্রাবত্র····ধূমঃ"—এই উদাহরণে দেখাইয়াছেন। এখানে ওজঃ প্রভৃতি গুণ আছে, কিন্তু এই রচনাকে যে কাব্য বলা যায় না, তাহা তো সুস্পষ্ট; অর্থাৎ কাব্যাত্মার অনুসন্ধান

করিতে গিয়া বামন যদিও বলিলেন—রীতিই কাব্যের আত্মা, তাহা হইলেও রীতিকে গুণ-নির্ভর করার ফলে এবং গুণসমূহ শব্দ ও অর্থাশ্রয়ী হওয়ায়, পার্য্যন্তিক বিচারে বামনের রীতি ও তাহার প্রযোজক গুণ কাব্যের শরীরনিষ্ঠই হইয়া পড়ে। অবশ্য বামনের টীকাকার তাঁহার কামধেনু টীকায় গুণকে আত্ম-নিষ্ঠ প্রমাণ করিতে গিয়া নিম্নোক্ত বিচার উপস্থাপিত করিয়াছেন—

"রীতিধ্বনিবাদমতয়োরিয়াংস্তভেদঃ—তত্র প্রথমে রীতিরাত্মা কাব্যস্য ; তদ্-ব্যবহার-প্রযোজকা গুণাঃ। চরমে তু ধ্বনিরাত্মা ; স এব তদ্-ব্যবহার-প্রযোজক ইতি। উভয়ত্রাপ্যাত্মনিষ্ঠা গুণাঃ। শব্দার্থযুগলং শরীরম্, তন্নিষ্ঠা অলংকারা ইতি সর্বমবিশিষ্টম্।" ( ঐ-পৃঃ ৭২ )।

কিন্তু এই বিচারের তুচ্ছতা এতই সুস্পষ্ট যে ইহা কোনক্রমেই গ্রাহ্য করা যায় না। কারণ রীতির কাব্যাত্মত্ব স্বীকৃত হইলে, তবেই গুণকে আত্মনিষ্ঠ বলা যায়। কিন্তু মূলেই যদি সত্য না থাকে. তাহা হইলে তাহার উপর প্রতিষ্ঠিত সিদ্ধান্ত দাঁড়াইবে কোথায় ?

অবশ্য একথা ঠিক যেআচার্য্য বামন—মম্মট প্রভৃতির মত—গুণ ও অলংকারের স্বরূপ সম্বন্ধে অবহিত ছিলেন ; তবে তিনি গুণ ও অলংকারকে শব্দের ধর্ম বলিয়াই গ্রহণ করিয়াছিলেন। এ বিষয়ে বামনের নিম্নোদ্ধৃত শ্লোক দুইটি লক্ষণীয় ; গুণ ও অলংকারের লক্ষণ নির্দ্দেশপূর্বক তাহাদের উদাহরণরূপে তিনি শ্লোক দুইটি রচনা করিয়াছেন—

(১) যুবতেরিব রূপমঙ্গং কাব্যং স্বদতে শুদ্ধগুণং তদপ্যতীব।
বিহিতপ্রণয়ং নিরন্তরাভিঃ সদলংকারাবিকল্প-কল্পনাভিঃ ॥

(২) যদি ভবতি বচশ্চ্যুতং গুণেভ্যো বপুরিব যৌবনবন্ধ্যমঙ্গনায়াঃ।
অপি জনদয়িতানি দুর্ভগত্বং নিয়তমলংকারাণি সংশ্রয়ন্তে ॥

কা. সূ. বৃঃ—৩।১।১-২ বৃত্তিঃ।

এ বিষয়ে আধুনিক এক গবেষক পণ্ডিতের অভিমতও উদ্ধারযোগ্য—

The analogy which later writers found between the Guṇas and qualities of energy, sweetness etc, residing inseparably as virtues of the human soul as well as the analogy between the Alaṅkāras or poetic figures and ornaments on the human body ( which embellish indirectly through the sound and sense the underlying soul of sentiment, but not invariably ) has been noted by Vāmana in

two illustrative verses, cited under iii—1-2. But it must be clearly understood from Vāmana's treatment that he would regard both the Guṇa and the Alaṅkāra (although in different degrees ) as the properties of *śabda* and *artha* ( Concept of Rīti and Guṇa in Sanskrit Poetics.

—P. C. Lahiri-pp. 90-91)

"রীতিরাত্মা কাব্যস্য"—এই উক্তির দ্বারা, বামন কি "Style is the man"—এই ভাবটিকে বুঝাইতে চাহিয়াছেন ? ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত ( কাব্য-বিচার-পৃঃ ৫৬-৫৭ ) এবং ডঃ সুশীলকুমার দে ( H. S. P.-pp. 92 )—উভয়েই মনে করেন বামন-কথিত এই রীতির মধ্যে পাশ্চাত্ত্য মতের অনুযায়ী—subjective element—রচয়িতার ব্যক্তিসত্তার প্রকাশক উপাদান নাই, ইহা নিতান্তই বহিরঙ্গ ব্যাপার। পক্ষান্তরে ডঃ ভি. রাঘবন্ মনে করেন—রীতিতে subjective element বিদ্যমান এবং ইহাকে পাশ্চাত্ত্য আলংকারিকের কথিত অর্থে গ্রহণ করা যায়।[১] কাব্যের form বা বাক-প্রতিমাকে পাশ্চাত্ত্য পণ্ডিতগণ কবির ও কবি-কৃতির আত্মার অভিন্ন প্রকাশ-রূপেই দেখিয়াছেন। উইল ডুরান্ট বলেন—

"Form is not merely the shape, but the shaping force, an inner necessity, an impulse which moulds mere material to a specific figure and purpose.

I. E Springham তাঁহার Creative Criticism গ্রন্থে একই অভিমত প্রকাশ করিয়াছেন—

Rythm and metre must be regarded as a thing identical with style, as style is identical with artistic form and form, in its turn, is the work of art in its spiritual and indivisible self.

আমাদের মনে হয় আচার্য্য বামন অত্যন্ত অস্পষ্টভাবে হইলেও এই সত্যকে ধরিতে পারিয়াছিলেন যে কাব্যের আত্মার সহিত রীতির কোথাও না কোথাও সংযোগ আছে —যদিও সেই সংযোগের কেন্দ্র-বিন্দুটি কি—তাহা স্পষ্ট ধরিতে পারেন নাই। তিনি যে ইহা ধরিতে পারিয়াছিলেন—তাহা ধ্বনিকারও স্বীকার

(১) See—Some Concepts of the Alaṅkāra Śāstra—V. Rāghavan—Chapter on Rīti'

করিয়াছেন। ধ্বন্যালোকের ৩।৪৬ কারিকার বৃত্তিতে আনন্দবর্ধন বলিয়াছেন— 'রীতি-লক্ষণ-বিধায়িনাং হি কাব্যতত্ত্বমেতদস্ফুটতয়া মনাক্ স্ফুরিতমাসীৎ।' ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত মন্তব্য করিয়াছেন—

'শোভাসৌন্দর্য্য যে কাব্যের নিদান—তাহা বামন বুঝিয়াছিলেন। কিন্তু এই শোভা ও সৌন্দর্য্যকে একান্তভাবে শব্দগত ও অর্থগত মনে করিয়া—কাব্যকে একান্ত objective বা বহিরঙ্গভাবে আলোচনা করিতে গিয়া, কাব্যসৌন্দর্য্যের যথার্থ স্থান কোথায় তাহা নির্ণয় করিতে না পারিয়া শব্দার্থের মোহজালে নিপতিত হইয়াছিলেন।" ( কাব্যবিচার পৃঃ ৫৮ )

সংস্কৃত অলংকার শাস্ত্রে আচার্য্য বামনের অবদান সম্বন্ধে নিম্নলিখিত মন্তব্যটি উদ্ধৃত করিয়া আমরা এই প্রসঙ্গের উপসংহার করিব—

It was Vāmana who first emphasised the importance of diction in poetry which sharply separates literary works from philosophical or technical writing and thereby suggested a line of enquiry into the essence of poetic charm. Some may be disposed to challenge the view that the beauty which Vāmana sets forth as the ultimate test of poetry is capable of realisation by a carefully worked out diction. Nevertheless, due credit must be given to him as he was the first known theorist to emphasise the proper disposition of word and sense and enquire into the flaws and excellences of expression—**the facts of externalisation being, in his opinion, an important factor in every consideration of poetry. ( Concept of Riti and Guṇa in Sanskrit Poetics p,p, 111 )**

কাব্যের আত্মার অনুসন্ধান আরম্ভ করিয়াছেন—আচার্য্য বামন এবং তাহার সন্ধান পাইয়াছেন—আচার্য্য আনন্দবর্ধন। আনন্দবর্ধনের সিদ্ধান্তের ব্যখ্যা-মুখে আলংকারিকশ্রেষ্ঠ শ্রীমদভিনবগুপ্ত রসবাদ ও ধ্বনিবাদের সম্মিলন ঘটাইয়া—সমস্ত ধ্বনির রসধ্বনিতে পর্য্যবসান হয়—ইহা ঘোষণা করিয়া কাব্যতত্ত্বের চরম সত্যকে প্রকাশিত ও প্রতিষ্ঠিত করিয়াছেন। কুন্তকের বক্রোক্তিবাদ, মহিমভট্টের অনুমিতিবাদ, ক্ষেমেন্দ্রের ঔচিত্যবাদ এবং অন্যান্য আচার্য্যগণের বিভিন্ন মতবাদ কাব্যতত্ত্বের এই পরম সত্যকে খণ্ডিত বা আচ্ছন্ন করিতে পারে নাই। সেই

কারণেই আচার্য্য আনন্দবর্ধন ও আচার্য্য অভিনবগুপ্ত অলংকার-সরণি-ব্যবস্থাপক রূপে, সাহিত্য-মীমাংসা-শাস্ত্রের শ্রেষ্ঠ মীমাংসকরূপে বরণীয় হইয়াছেন এবং প্রায় সহস্র বৎসর পরে আজও তাহাদের কীর্ত্তি স্বীয় ভাস্বরতায় উজ্জ্বল হইয়া আছে।

( ২ )

ডঃ শ্রীমতী সন্ধ্যা ভাদুড়ী তাঁহার 'রসগঙ্গাধর' গ্রন্থের ভূমিকায় বলিয়াছেন—

অলংকার কাব্যের স্বরূপঘটক নয়, রীতিই কাব্যের স্বরূপঘটক, কাব্যের প্রাণ-স্বরূপ—এই লক্ষণের মধ্যে ইঙ্গিত রহিয়াছে অদূরাবির্ভূত ধ্বনিমতের। বক্রোক্তির লক্ষণ নিরূপণ করিতে গিয়া যেখানে বামন বলিলেন 'সাদৃশ্যাল্লক্ষণা বক্রোক্তিঃ' এবং উদাহরণ ব্যাখ্যা প্রসঙ্গে বলিলেন—উন্মিমীল কমলং সরসীনাং কৈরবং চ নিমিমীল মুহূর্ত্তাৎ-অত্র নেত্রধর্মাবুন্মীলন-নিমীলনে সাদৃশ্যাদ্ বিকাস-সংকোচে লক্ষয়তঃ"—সেখানে যেন তিনি উপলব্ধি করিতে পারিয়াছিলেন যে কাব্যের বাহ্যশোভাসাধক এই অলংকার ও গুণ ছাড়া কাব্যের মধ্যে আরো যেন কিছু আছে, যাহা বাচ্যার্থের সাহায্যে ধরা যায় না ***

বাস্তবিক পক্ষে কাব্যের এই আপাতদৃষ্টিতে রমণীয় বাচ্যার্থশোভা-সম্পাদক অলংকার ভিন্ন আরো যে কিছু আছে, যাহা কাব্যের জীবিত বা প্রাণ-স্বরূপ, যাহা 'লাবণ্যমিবাঙ্গনাসু' সমস্ত কাব্যের মধ্যে বিশেষরূপে প্রতীত হয়, যাহা চক্ষুকর্ণরূপ ইন্দ্রিয়গ্রাহ্য হইয়াও ইন্দ্রিয়াতীত এবং যাহা কাব্যশরীররূপ দেহাবলম্বী হইয়াও বিদেহ, কাব্যের সেই পরমতত্ত্বের অস্তিত্ব সম্বন্ধে যেন কাব্য-তাত্ত্বিকগণ সচেতন হইয়া উঠিতেছিলেন। তাই স্থূলদৃষ্টিতে যাহারাই সৎ বলিয়া প্রতিভাত হইতেছিল, তাহারা ক্রমে ক্রমে অসৎ-স্বরূপ হইয়া আসিতে লাগিল। অলংকার নয়, গুণ নয়, রীতি নয়—প্রতীয়মান অন্য কি এক বস্তু কাব্যের প্রাণ-স্বরূপ বলিয়া প্রতীতি-গোচর হইতে আরম্ভ হইল। তাহাকে কেহ বলিলেন বক্রোক্তি, কেহ ধ্বনি, কেহ রস, কেহ বা রমণীয়তা। কাব্যের প্রাণভূত এই ধ্বনি বা রসকে অবলম্বন করিয়াই পরবর্ত্তীকালের রসবাদ এবং ধ্বনিবাদের উৎপত্তি হইয়াছে।"

ধ্বন্যালোক এই ধ্বনিবাদের প্রকরণ গ্রন্থ। ইহাতে ধ্বনিবাদ নিরূপিত ও প্রতিষ্ঠিত হইলেও,—'বস্ত্বলংকারধ্বনী তু সর্বথা রসং প্রতি পর্য্যবস্যেতে' ইহা বলিয়া ধ্বনিবাদিগণ বস্তুতঃ রসবাদের ও ধ্বনিবাদের একাত্মতা স্বীকার

করিয়াছেন এবং শ্রীল বিশ্বনাথ কবিরাজের 'বাক্যম্ রসাত্মকং কাব্যম্'—এই বক্তব্যকেই কার্যতঃ শিরোধার্য্য করিয়া লইয়াছেন।

ধ্বন্যালোকের বিষয়-বিভাগ

'ধ্বন্যালোকের' বিস্তৃত আলোচনায় প্রবৃত্ত হইবার পূর্বে আমরা সংক্ষেপে গ্রন্থের বিষয়বস্তুর উল্লেখ করিব। ধ্বন্যালোক গ্রন্থ চারিটি উদ্দ্যোত বা পরিচ্ছেদে বিভক্ত। প্রথম উদ্দ্যোতে ধ্বনিসম্বন্ধে ধ্বনি-বিরুদ্ধ মতের আলোচনা করিয়া দেখানো হইয়াছে যে অভাববাদ, ভক্তিবাদ বা অনির্বচনীয়তাবাদ—কোনটিই যুক্তিসঙ্গত সিদ্ধান্ত নয়। ধ্বনিকে গুণ ও অলংকারের অন্তর্ভুক্ত করাও যায় না। বিরুদ্ধ মত-সমূহের খণ্ডন করিয়া এই উদ্দ্যোতে ধ্বনির লক্ষণ, লক্ষণের ব্যাখ্যা, ধ্বনির মুখ্য-ভেদ-কথন ও সে বিষয়ে আলোচনা করা হইয়াছে। দ্বিতীয় উদ্দ্যোতে ব্যঙ্গ্যানু-সারে ধ্বনির প্রভেদ নিরূপিত হইয়াছে। ইহাতে ধ্বনির মুখ্যভেদ দুইটির অর্থাৎ অবিবক্ষিতবাচ্য ধ্বনি এবং বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনির বিভিন্ন প্রভেদ ও তাহাদের বৈশিষ্ট্য সমুচিত উদাহরণ সহকারে প্রদর্শিত হইয়াছে। অতঃপর গুণ, রীতি ও অলংকারের স্বরূপ ব্যাখ্যা করিয়া ধ্বনির সহিত তাহাদের সম্বন্ধের কথা আলোচিত হইয়াছে। তৃতীয় উদ্দ্যোতে ব্যঞ্জকানুসারে ধ্বনির ভেদসমূহ প্রদর্শিত হইয়াছে। এই উদ্দ্যোতে ধ্বনির অন্যান্য অবান্তর ভেদসমূহের কথা বলিয়া দেখানো হইয়াছে কি ভাবে বর্ণ, পদ, বাক্য, সংঘটনা এবং প্রবন্ধ ধ্বনির ব্যঞ্জক হইয়া থাকে। এই পরিচ্ছেদেই বিস্তৃতবিচারমুখে মীমাংসক ও তার্কিকগণের মত খণ্ডন করিয়া ব্যঞ্জনা-বৃত্তির প্রতিষ্ঠা করা হইয়াছে। অতঃপর গুণীভূতব্যঙ্গ্য ও চিত্র কাব্যের বিষয়, কাব্যবিচারপদ্ধতি এবং কাব্যোৎকর্ষের ক্রমও এই উদ্দ্যোতের আলোচনায় স্থান পাইয়াছে। চতুর্থ উদ্দ্যোতের বিষয়বস্তু হইতেছে নবনবোন্মেশালিনী প্রতিভার স্বরূপ বিশ্লেষণ করা ও ধ্বনির সাহায্যে কি ভাবে তাহা বিবিধ বৈচিত্র্য সৃষ্টি করে—তাহা দেখানো। বস্তুতঃ সমগ্র গ্রন্থের বিষয়বস্তু-রচনায় কিছুটা শিথিলতা থাকিলেও প্রকরণ গ্রন্থ হিসাবে ধ্বন্যালোক সামগ্রিক ভাবে ধ্বনিবাদের সার্থক প্রতিষ্ঠায় আত্ম নিয়োগ করিয়াছে এবং সে বিষয়ে যে সিদ্ধকাম হইয়াছে—তাহা নিঃসন্দেহ।

কারিকাকার ও বৃত্তিকার

ধ্বন্যালোকের কারিকাকার ও বৃত্তিকার একই ব্যক্তি কিনা এই প্রশ্নে পণ্ডিতমহলে তীব্র মতভেদ আছে। উভয় পক্ষেই মহারথিগণ দ্বন্দ্বযুদ্ধে অবতীর্ণ হইয়াছেন। এক দিকে আছেন হেরম্যান জ্যাকবি, ডঃ সুশীলকুমার দে, মহামহোপাধ্যায় পি. ভি. কাণে, অধ্যাপক শিবপ্রসাদ ভট্টাচার্য্য প্রভৃতি; ইঁহাদের অভিমত

হইতেছে—ধ্বন্যালোকের কারিকাকার ও বৃত্তিকার বিভিন্ন ব্যক্তি। অপর দিকে আছেন মহামহোপাধ্যায় কুপ্পুস্বামী শাস্ত্রী, ডঃ কে. সি. পাণ্ডে, ডঃ সাতকড়ি মুখোপাধ্যায়, ডঃ ভি. রাঘবন্ প্রভৃতি; ইঁহারা মনে করেন ধ্বন্যালোক গ্রন্থের কারিকাকার ও বৃত্তিকার একই ব্যক্তি—বিভিন্ন নহেন। উভয়পক্ষই বিভিন্ন যুক্তির সাহায্যে নিজ নিজ বক্তব্য প্রতিষ্ঠিত করিতে চেষ্টা করিয়াছেন। আমরা এই তর্কের গহন অরণ্যে প্রবেশ করিতে চাহিনা। কারিকাকার ও বৃত্তিকার ভিন্ন না অভিন্ন—এ প্রশ্ন কৌতূহলজনক হইতে পারে এবং ইহার মীমাংসা অপর দিক হইতে আবশ্যক হইতে পারে—কিন্তু ধ্বন্যালোকের আলোচনা ও সিদ্ধান্ত জানিবার পক্ষে ইহার গুরুত্ব তাদৃশ নহে। সুতরাং পণ্ডিতবর্গের আলোচনা তাঁহাদের মধ্যেই নিবদ্ধ রাখিয়া আমরা গ্রন্থের তাৎপর্য্য আলোচনায় প্রবৃত্ত হইব। জিজ্ঞাসু পাঠক এবিষয়ে মহামহোপাধ্যায় অধ্যাপক কাণের History of Sanskrit Poetics, ডঃ সুশীলকুমার দে মহাশয়ের History of Sanskrit Poetics, ডঃ কে. সি. পাণ্ডের Abhinava-gupata ডঃ সাতকড়ি মুখোপাধ্যায়ের প্রবন্ধ 'A dissertation on the identity of the auther of the Dhanyāloka' in B. C. Law Volume Part I (1945, pp. 179-194), ডঃ কে মূর্ত্তির 'Dhanyāloka and Its Critics (chater III)—প্রভৃতি গ্রন্থ দেখিতে পারেন।

ধ্বনিবাদ—বহু প্রাচীন মতবাদ

ধ্বন্যালোকের প্রথম কারিকাতেই (১।৩) আনন্দবর্ধন বলিয়াছেন যে ধ্বনিবাদের তিনি প্রবর্তক নহেন। ইহা পণ্ডিতসমাজে প্রচলিত এক প্রাচীন মতবাদ, যাহা বহুদিন পূর্ব হইতেই প্রচলিত ছিল—'কাব্যস্যাত্মা ধ্বনিরিতি বুধৈর্যসমাম্নাতঃপূর্বঃ' তাহাই সহৃদয়গণের মনের প্রীতির জন্য বিবৃত করিতেছি—'ক্রমঃ সহৃদয়-মনঃ-প্রীতয়ে তৎস্বরূপম্'। বহুবচনে প্রযুক্ত 'বুধ'শব্দের দ্বারা এবং 'সমাম্নাতপূর্বঃ' শব্দের দ্বারা তিনি বলিয়াছেন—ইহা পণ্ডিতসমাজে পরম্পরাক্রমে প্রচলিত আছে। কিন্তু এই মতবাদ সম্বন্ধে ধ্বন্যালোকের পূর্বে রচিত কোন গ্রন্থ তো পাওয়া যায় না; অতএব এই মত পণ্ডিতসমাজে পূর্ব হইতেই প্রচলিত ছিল—ইহা কিরূপে বলা যায়? শ্রীমদভিনবগুপ্ত লোচনটীকায় এই প্রশ্নের উত্তরে বলিয়াছেন—'অবিচ্ছিন্নেন প্রবাহেন তৈরেতদুক্তং, বিনাপি বিশিষ্টপুস্তক-বিনিবেশনাদিত্যভিপ্রায়ঃ"—কোন বিশিষ্ট গ্রন্থে এই তত্ত্বের আলোচনা করা না হইলেও ইহা গুরুশিষ্য-পরম্পরাক্রমে অবিচ্ছিন্ন প্রবাহে প্রবহমান ছিল। কারিকার 'সমাম্নাতপূর্বঃ'-শব্দের 'সম্' উপসর্গটির দ্বারা ইহাই বুঝান হইয়াছে

যে এই ধ্বনিতত্ত্ব পণ্ডিতগণের বিশেষ আদরণীয় ছিল ; তাহা না হইলে পণ্ডিতগণ এ সম্বন্ধে সম্যক আলোচনা করিতেন না—"ন চ বুধা ভূয়াংসোঽনাদরণীয়ং বস্ত্বাদরেণ উপদিশেয়ুঃ"। তবে এই তত্ত্ব সাদরে আলোচিত হইত সহৃদয় কাব্যতত্ত্ববিদ্‌গণের দ্বারা ; ইহার তত্ত্ব গতানুগতিক কাব্যলক্ষণকারগণের (Rhetoricians) নিকট প্রকটিত ছিল না। যাহা হউক, ধ্বনিতত্ত্ব সম্বন্ধে একটি প্রকরণ গ্রন্থের বিশেষ প্রয়োজন ছিল এবং শ্রীমদানন্দবর্ধন এই ধ্বন্যালোক রচনার দ্বারা সেই প্রয়োজন পূর্ণ করিয়াছেন। ধ্বন্যালোকের সমাপ্তি শ্লোকে আনন্দবর্ধন এজন্য যে আত্মপ্রসাদ ব্যক্ত করিয়াছেন তাহা খুবই সঙ্গত—

সৎকাব্যতত্ত্ব-নয়বর্ত্ম চিরপ্রসুপ্ত-
কল্পং মনঃসু পরিপকধিয়াং যদাসীৎ।
তদ্ব্যাকরোৎ সহৃদয়োদয়লাভহেতো
রানন্দবর্ধন ইতি প্রথিতাভিধানঃ ॥

'ধ্বনি'-নাম গ্রহণের কারণ—বৈয়াকরণ মত

গ্রন্থে 'ধ্বনি' নামটি গ্রহণ করিবার কারণ প্রসঙ্গে ধ্বনিকার বলিয়াছেন—'পরিনিশ্চিতনিরপভ্রংশশব্দব্রহ্মণাং বিপশ্চিতাং মতমাশ্রিত্যৈব প্রবৃত্তোঽয়ং ধ্বনিব্যবহারঃ (৩।৩৩ বৃত্তি)—অর্থাৎ শব্দব্রহ্মবাদী বৈয়াকরণগণের মত অবলম্বন করিয়া এই ধ্বনিব্যবহারে প্রবৃত্ত হইয়াছি ; কারণ 'প্রথমে হি বিদ্বাংসো বৈয়াকরণাঃ, ব্যাকরণমূলত্বাৎ সর্ববিদ্যানাম্। তে চ শ্রূয়মাণেষু বর্ণেষু ধ্বনিরিতি ব্যবহরন্তি। তথৈবান্যৈস্তন্মতানুসারিভিঃ সূরিভিঃ কাব্যতত্ত্বার্থদর্শিভিঃ বাচ্যবাচকসংমিশ্রঃ শব্দাত্মা কাব্যমিতি ব্যপদেশ্যো ব্যঞ্জকত্বসাম্যাদ্ ধ্বনিরিত্যুক্তঃ', (১।১৩ বৃত্তি) অর্থাৎ ব্যাকরণ সর্ববিদ্যার মূল বলিয়া অগ্রগণ্য বিদ্বান হইতেছেন,—বৈয়াকরণগণ ; তাঁহারা শ্রূয়মাণ বর্ণে ধ্বনিশব্দের প্রয়োগ করেন। তাঁহাদের মতানুসারে কাব্যতত্ত্বজ্ঞগণ ধ্বনিকে ব্যঞ্জকত্বের সহিত সমানধর্মী বলেন এবং সেই অর্থেই ধ্বনি শব্দের ব্যবহার আসিয়াছে। অতএব দেখা যাইতেছে যে আনন্দবর্ধনাচার্য্য স্বকণ্ঠেই ঘোষণা করিয়াছেন যে তিনি বৈয়াকরণ মতানুসারে অলংকার শাস্ত্রে ধ্বনি শব্দের প্রয়োগ করিয়াছেন। এখন দেখা যাউক বৈয়াকরণ মতটি কি।

বৈয়াকরণ-গণের মতে শব্দ নিত্য ও স্বপ্রকাশ। শব্দের সহিত অর্থের সম্বন্ধ অবিনাভাবী। এই নিত্যশব্দকেই তাঁহারা স্ফোট বলেন। 'স্ফুটতি অর্থ অস্মাৎ'—এই অর্থে স্ফোট হইতেছে অর্থের প্রতিপাদক। কিন্তু আমরা যাহা শুনি, তাহা ধ্বনি ( Sound )—যাহা ইন্দ্রিয়গ্রাহ্য। আনুপূর্বিক বিশিষ্ট

বর্ণসমূহই পদ; তাহা একটির পর একটি গৃহীত হয় এবং তাহা স্ফোটকে অভিব্যক্ত করে। এখানে ধ্বনি শব্দের অর্থ—ব্যঞ্জক, দ্যোতক, প্রকাশক। তাহা স্ফোটকে ( Eternal word ) প্রকাশ করে—অর্থকে নহে। অর্থ স্ফোটের দ্বারা প্রতিপাদিত হয়।* যাহা হউক, ব্যঙ্গ্য অর্থ কাব্যের চমৎকারিত্বের নিদান। এই ব্যঙ্গ্য অর্থের প্রকাশ হয়—বাচক শব্দ ও বাচ্য অভিধেয় অর্থের দ্বারা। লক্ষ্যার্থ বাচ্যার্থের সাহায্যে প্রতীত হয় বলিয়া তাহা বাচ্যার্থের মধ্যেই অন্তর্ভুক্ত হইয়াছে। ইহারা ( বাচক শব্দ এবং বাচ্য ও লক্ষ্য অর্থ ) ব্যঙ্গ্যার্থের ব্যঞ্জক, দ্যোতক বা প্রকাশক হয়। 'ধ্বনতি প্রকাশয়তি'—এই অর্থে ধ্বনিশব্দ কর্তৃবাচ্যে নিষ্পন্ন; পরে ব্যঞ্জনা-ব্যাপার ( প্রকাশ ক্রিয়া ) এবং ধ্বনির কর্ম যে 'ব্যঙ্গ্যার্থ'—তাহাকেও বুঝায়। মূলতঃ বৈয়াকরণের প্রয়োগে ধ্বনিশব্দ ধ্বনন-ক্রিয়ার কর্তা—এই অর্থে প্রযুক্ত হইয়াছে; পরবর্তীকালে ইহা ভাববাচ্যে নিষ্পন্ন হইয়া ধ্বনন ক্রিয়া, কর্তৃবাচ্যে নিষ্পন্ন হইয়া 'ব্যঞ্জক ধ্বনি এবং কর্মবাচ্যে নিষ্পন্ন হইয়া ব্যঙ্গ্য অর্থ বুঝাইতেছে। অভিনবগুপ্ত তাঁহার টীকাতে ইহা স্পষ্ট করিয়াছেন। ভগবান ভর্তৃহরির বাক্যপদীয়ের বিভিন্ন কারিকার আলোচনা করিয়া শ্রীমদভিনবগুপ্ত বলিয়াছেন—

"এবং চতুষ্কমপি ধ্বনিঃ। তদ্‌যোগাচ্চ সমস্তমপি কাব্যং ধ্বনিঃ। * * * তেন বাচ্যোঽপি ধ্বনি ঃ বাচকোঽপি শব্দো ধ্বনিঃ, দ্বয়োরপি ব্যঞ্জকত্বং ধ্বনতীতি কৃত্বা। সংমিশ্র্যতে বিভাবানুভাবসংবলনয়েতি ব্যঙ্গোঽপি ধ্বনিঃ, ধ্বন্যতে ইতি কৃত্বা। শব্দনং শব্দঃ শব্দব্যাপারঃ, ন চাসাবভিধাদ্যাত্মকঃ, অপি ত্বাত্মভূতঃ, সোঽপি ধ্বননং ধ্বনিঃ। কাব্যমিতি ব্যপদেশ্যশ্চ যোঽর্থঃ সোঽপি ধ্বনিঃ, উক্তপ্রকার-ধ্বনিষ্টচতুষ্টয়ময়ত্বাৎ ॥"

[ এইভাবে চার প্রকারের বিষয়ই ধ্বনি, তাহাদের সংযোগে যে সমগ্র

*শব্দের নিত্যত্ব ইত্যাদি মানেন না—বৈয়াকরণ-গণের মধ্যে এরূপ সম্প্রদায় আছে। তাঁহাদিগকে 'উৎপত্তি-পক্ষ' বলা হয়। ভর্তৃহরি নিম্নোক্ত শ্লোকে তাঁহাদের অভিমত ব্যক্ত করিয়াছেন—

যঃ সংযোগ-বিয়োগাভ্যাং করণৈরুপজন্যতে।
স স্ফোট ঃ শব্দজাঃ শব্দা ধ্বনয়োঽন্যৈরুদাহৃতাঃ ॥

স্ফোটবাদের বিরুদ্ধতাও নিম্নোক্ত উক্তিতে পরিস্ফুট—

(১) তদেবং বর্ণেভ্য এব সংস্কারদ্বারেণার্থপ্রত্যয়সম্ভববাদযুক্তা স্ফোটকল্পনা।

( ভাষা পরিচ্ছেদ )

(২) ,গগনকুসুমস্যেব স্ফোটকল্পনা ন যুক্তা'—শ্রীধর—ন্যায়কন্দলী-পৃঃ ২৬৯-২৭০

বিজয়নগর সংস্কৃত সিরিজ।

কাব্যবস্তু হয়, তাহাও ধ্বনি।*** তাই 'ধ্বনিত করে'—এইভাবে ধ্বনির অর্থ করিলে বাচ্য অর্থও ধ্বনি, বাচক শব্দও ধ্বনি। আবার 'ধ্বনিত' হয়—এইভাবে অর্থ করিলে বাচ্য-বাচকের সঙ্গে বিভাব অনুভাবের যে সংমিশ্রণ হয়, সেই ব্যঙ্গ্য অর্থও ধ্বনি। শব্দন অর্থাৎ শব্দ বা শব্দ ব্যাপার। এই ব্যাপার অভিধাদি প্রকারের নহে। বরং ইহাই আত্মভূত। তাহার দ্বারা ধ্বনন করা হয়; অতএব তাহা ধ্বনি। কাব্য বলিয়া যে বিষয়ের নামকরণ করা হয়, তাহাও ধ্বনি, যেহেতু উক্ত চার প্রকারের ধ্বনি তাহার মধ্যে আছে ]*

ভগবান পতঞ্জলিও মহাভাষ্যে ধ্বনি-প্রকাশুত্বের কথা বলিয়াছেন—'ব্যক্তরূপগ্রহণানুগুণা হ্রস্বপাখ্যেয়াকারা বহব উপায়ভূতাঃ প্রত্যয়া ধ্বনিভিঃ প্রকাশ্যমানে শব্দে উৎপদ্যমানাঃ শব্দস্বরূপাবগ্রহহেতবো ভবন্তি।"

উপর্য্যুক্ত আলোচনা হইতে দেখা যায় এক শ্রেণীর বৈয়াকরণ মতই ধ্বনি শব্দে ও ধ্বনিবাদে গৃহীত হইয়াছে; উভয় মতের সাদৃশ্যও লক্ষণীয়। কিন্তু অভিনিবেশ সহকারে বিচার করিলে দেখা যাইবে যে ধ্বনিবাদিগণের ঋণ এ ক্ষেত্রে নাম ও সাদৃশ্যব্যাপারেই সীমাবদ্ধ—তদতিরিক্ত কিছু নহে। কারণ ধ্বনিবাদিদের 'ধ্বনি' এবং বৈয়াকরণসম্মত ধ্বনি স্বতন্ত্র। বৈয়াকরণগণ অভিধা ও লক্ষণার মত ব্যঞ্জনাবৃত্তিকে শব্দের একটি স্বতন্ত্র বৃত্তি বলিয়া গ্রহণ করেন নাই। পরবর্ত্তীকালে অবশ্য নাগেশ ভট্ট ব্যঞ্জনা-বৃত্তি স্বীকার করিতে বৈয়াকরণগণকে অনুরোধ করিয়াছেন—বৈয়াকরণানামপ্যেতৎস্বীকার আবশ্যক: ( মঞ্জূষা p.p, 160 )। তাহা ব্যতীত কাব্যের ধ্বনি—বিশেষতঃ রসধ্বনি এবং ব্যাকরণের ধ্বনি কখনই এক নহে। সুতরাং আনন্দবর্ধন যখন বলেন যে তিনি শব্দব্রহ্মবাদিগণের অভিমত অনুসারেই ধ্বনিব্যবহারে প্রবৃত্ত হইয়াছেন, তখন তাঁহার উক্তিকে উপরে আলোচিত সীমিত অর্থেই গ্রহণ করিতে হইবে।

ধ্বনিবাদের প্রতিষ্ঠা করিতে গিয়া আনন্দবর্ধনকে একদিকে যেমন বৈয়াকরণ মতের আশ্রয় গ্রহণ করিতে হইয়াছে, অপরদিকে তেমনি শব্দার্থের বিভিন্ন ব্যাপার ( function ) ও তাহাদের পারস্পরিক সম্পর্ক লইয়া মীমাংসক ও নৈয়ায়িক মতের খণ্ডন বা নূতন ব্যাখ্যান করিতে হইয়াছে। কারণ ধ্বনিবাদের মূলে আছে শব্দের ব্যঞ্জনা-শক্তি। শব্দের এই ব্যঞ্জনাশক্তির সম্বন্ধেই দার্শনিক-সম্প্রদায়ে গুরুতর আপত্তি। অতএব তাঁহাদের মত খণ্ডন না করিয়া এবং শব্দের ব্যঞ্জনা ব্যাপার তথা ধ্বনিবাদকে উপযুক্ত দার্শনিক ও নৈয়ায়িক ভিত্তির উপর

* শ্রীসুবোধ সেনগুপ্ত ও শ্রীকালীপদ ভট্টাচার্য্যের অনুবাদ

স্থাপন না করিয়া আনন্দবর্ধনের গত্যন্তর ছিল না। সেই কারণে তাঁহাকে মীমাংসক ও নৈয়ায়িকমত আলোচনা করিতে হইয়াছে।

মীমাংসক সম্প্রদায়ে শব্দ ও অর্থের পারস্পরিক সম্পর্ক সম্বন্ধে দুইটি সুপ্রসিদ্ধ মতবাদ প্রচলিত আছে। তাহা হইতেছে অভিহিতান্বয়বাদ এবং অন্বিতাভিধানবাদ। মীমাংসক ভট্টমতে পদ অভিধাবৃত্তির দ্বারা তাহার অর্থ প্রকাশ করে। 'ঘটেন জলমাহরতি'-এই বাক্যের অর্থ পদার্থ হইতে কিরূপে প্রতিপাদিত হয়—এই বিষয়ে অনেক সূক্ষ্ম আলোচনা করা হইয়াছে। 'ঘট' শব্দের অর্থ 'কুম্ভ' বা 'কলস'—জলাহরণের সাধন দ্রব্য ; তৃতীয়া বিভক্তির অর্থ করণকারক। 'ঘট'—এই পদের সহিত বিভক্তির অর্থ করণের যে অন্বয় অর্থাৎ সম্বন্ধ—তাহার বোধ কাহার দ্বারা হইতেছে? এইরূপ, ঘটরূপ করণের সহিত আহরণ ক্রিয়ার অন্বয় এবং আহরণ-ক্রিয়ার সহিত জলরূপ কর্মের যে সম্বন্ধ—তাহার বোধক কে? শব্দ ভিন্ন অন্য কিছু তাহার বোধক হইতে পারে না—মীমাংসকেরা এই ন্যায়ের ( logic ) অনুসরণ করেন। তাঁহারা বলেন 'শাব্দী হি আকাঙ্ক্ষা শব্দেনৈব পূর্য্যতে' ; অর্থাৎ 'ঘটের দ্বারা'—এইরূপ অর্থবোধ হওয়ার ফলে 'কি হয়'—এইরূপ ক্রিয়ার আকাঙ্ক্ষা আসে ; আবার ক্রিয়ার সহিত কারকের আকাঙ্ক্ষা বর্তমান। এই 'আকাঙ্ক্ষা' শব্দের অর্থ হইতেছে 'ইচ্ছা'। কিন্তু ইহা চেতনধর্মা ; সুতরাং অচেতন শব্দের বিশেষণ হইতে পারে না। কিন্তু ক্রিয়ার সহিত কারকের সম্বন্ধবোধ না হইলে শব্দগুলির অন্বয়বোধ পূর্ণ হইবে না এবং বাক্যার্থও সিদ্ধ হইবে না।

মীমাংসক মত অভিহিতান্বয়বাদ

'বাক্যার্থ' শব্দের অর্থ পদসমূহের সম্বন্ধ বা অন্বয়বোধ। এই সম্বন্ধের 'বোধক' কে? শব্দপ্রমাণ ভিন্ন প্রত্যক্ষ বা অনুমানাদির দ্বারা ইহার বোধ হয়—ইহা স্বীকৃত হয় না। ভট্ট মতে পদের দ্বারা অর্থের বোধ হয় এবং শব্দবোধ্য অর্থের দ্বারা পরস্পর অন্বয়বোধ সম্পাদিত হয়। শ্লোকবার্তিক ও মণ্ডনমিশ্রের ব্যাখ্যানমতে অন্বয়বোধ লক্ষণার দ্বারা সম্পাদিত হয়। মীমাংসকদের মতে শব্দ জাতিবোধক ; কিন্তু জাতির অর্থক্রিয়াকারিত্ব নাই অর্থাৎ প্রয়োজন বা ফল সম্পাদনের সামর্থ্য নাই। 'গৌ'—শব্দের অর্থ গোত্ব-জাতি। কিন্তু তাহার দুগ্ধদান ও বাহনক্রিয়ার সামর্থ্য নাই। এমন কি জাতির অস্তি-নাস্তি-ক্রিয়ার সহিতও সম্বন্ধ নাই। কাজেই 'গৌরস্তি এই বাক্যই নিরর্থক হইয়া পড়ে। মণ্ডন মিশ্র বলিয়াছেন—

> জাতেরস্তিত্ব-নাস্তিত্বে ন হি কশ্চিদ্ বিবক্ষতি।
> নিত্যত্বাল্লক্ষণীয়ায়া ব্যক্তেস্তে হি বিশেষণে॥

অর্থাৎ জাতিবোধক শব্দ লক্ষণার দ্বারা অর্থের প্রতিপাদন করে এবং ব্যক্তির ধর্ম হইতেছে অস্তিত্ব-নাস্তিত্ব প্রভৃতি। লক্ষণাবৃত্তির দ্বারা ব্যক্তির বোধ হয় এবং তাহাদের পরস্পরের অন্বয়ও লক্ষণার দ্বারা সম্পাদিত হয়। ইহারই নাম অভিহিতান্বয়বাদ—'অভিহিতানাম্ অভিধাবৃত্ত্যা প্রতিপাদিতানাম্ অন্বয়ঃ।' এই মতানুসারে শব্দ অভিধাবৃত্তির দ্বারা জাতিরূপ অর্থ প্রতিপাদন করে এবং লক্ষণার দ্বারা ব্যক্তির অর্থ ও অন্বয়বোধ করে।

কাব্য-প্রকাশকার মম্মট ভট্ট অভিনবগুপ্তের 'লোচন'-টীকা হইতে এই অভিহিতান্বয়বাদ মতের অনুবাদ করিয়াছেন; তাহাতে অন্বয়বোধক তাৎপর্য্য-বৃত্তিরূপ পৃথক বৃত্তি অঙ্গীকৃত হইয়াছে এবং ইহা অভিহিতান্বয়বাদীর মত বলিয়া প্রতিপাদিত হইয়াছে। ন্যায়মঞ্জরীকার প্রসিদ্ধ নৈয়ায়িক জয়ন্ত ভট্ট অভিহিতান্বয়-বাদ এবং অন্বিতাভিধানবাদ প্রভৃতির বিস্তর আলোচন করিয়াছেন। তাঁহার মতে—ভট্টমতে স্বীকৃত লক্ষণার দ্বারা অন্বয়যোগ্য ব্যক্তিবোধ এবং অন্বয়বোধ দুইই সম্পাদিত হয়—ইহা যুক্তিবিরুদ্ধ কল্পনা ( theory )। প্রাচীন নৈয়ায়িক-গণের মতে পদের অভিধাবৃত্তির দ্বারা সংকেতিত অর্থের বোধ করায় এবং আকাঙ্ক্ষাদিসহকারে তাৎপর্য্যবৃত্তির দ্বারা অন্বয়বোধ সম্পাদন করে। তাৎপর্য্য-বৃত্তি পদেরই ব্যাপার। ইহার দ্বারা সাকাঙ্ক্ষ, সন্নিহিত, যোগ্য পদ ও পদার্থের অন্বয় প্রতিপাদিত হয়। অভিনবগুপ্ত, মম্মট প্রভৃতি অভিহিতান্বয়বাদ ও অন্বিতাভিধানবাদের যে ব্যাখ্যা দিয়াছেন, তাহাতে নৈয়ায়িক ও ভট্টমতের সংকর পরিদৃষ্ট হয়। নব্যনৈয়ায়িকদের মতে অন্বয়বোধিকা বৃত্তি পদনিষ্ঠ। তাঁহারা ইহার তাৎপর্য্য নাম দেন নাই,—ইহাকে সংসর্গমর্য্যাদা ( অর্থাৎ সংসর্গ-বোধক প্রমাণ ) নামে অভিহিত করিয়াছেন।

**অন্বিতাভিধানবাদ**

প্রভাকরের মতে পদ মুখ্যার্থের স্মরণ করাইয়া দেয়। শব্দের সহিত অর্থের সম্বন্ধ 'সংকেত' নামে অভিহিত হয়। এই সংকেত বৃদ্ধ-ব্যবহার ( behaviour of the senior ) হইতে অবগত হওয়া যায়। সম্পূর্ণার্থের জ্ঞান বাক্যের দ্বারাই সম্ভাবিত হয় এবং ক্রিয়া ব্যতিরেকে কেবল কারকের দ্বারা পূর্ণ অর্থ বোধিত হয় না। প্রভাকর বলেন—শব্দ মুখ্যার্থের স্মরণ করাইয়া দেয়। অভিধাবৃত্তির দ্বারা পদ-পদার্থের অন্বয়বোধ হইয়া থাকে। অভিধাবৃত্তি স্বরূপসতী অর্থাৎ স্বরূপতঃ বিদ্যমান থাকিয়া অন্বয়রূপ অর্থের সহিত সম্বন্ধ জ্ঞানের পূর্বে, অপেক্ষা না করিয়া, সম্বন্ধের বোধ করাইয়া থাকে। ভট্টমতে অভিধাবৃত্তির দ্বারা পদ পদার্থের বোধ করায়। প্রভাকরমতে পদার্থ স্মৃতিমাত্র। অন্বয় প্রতি বাক্যেই ভিন্ন ভিন্ন

হয় বলিয়া তাহা বাক্যবোধের পূর্বে জ্ঞাত হইতে পারে না। প্রভাকরের মতের সহিত নব্যনৈয়ায়িকগণের মতের পার্থক্য অল্প। পরবর্ত্তী কালে আলংকারিকগণ শব্দের অন্বিত অর্থে পদের শক্তি কল্পনা করেন এবং তাহা প্রভাকরের মত বলিয়া প্রতিপাদন করিয়াছেন। পদ সমভিব্যাহৃত পদের সহিত অন্বিত হয়। 'সমভিব্যাহার' শব্দের অর্থ সম্ ( সামীপ্য ) অভি ( অভিমুখ অর্থাৎ সাকাঙ্ক্ষ ) ব্যাহার ( উক্তি ) অর্থাৎ সন্নিহিত সাকাঙ্ক্ষ পদের সহিত যে উচ্চারণ—তাহা। এই উচ্চারিত পদসমূহের অন্বয়বোধ হয়।

অভিহিতান্বয়বাদ ও অন্বিতাভিধানবাদ—এই দুই মতবাদের এবং প্রাচীন নৈয়ায়িক মতের সাংকর্য্য পরবর্ত্তীকালে ঘটিয়াছে। তাহা প্রাচীন মূল গ্রন্থ শ্লোকবার্ত্তিক, ন্যায়মঞ্জরী এবং চিৎসুখাচার্য্য প্রণীত তত্ত্বদীপিকা প্রভৃতি গ্রন্থের অনুশীলনে স্পষ্ট হইবে। উদয়নাচার্য্য-প্রণীত 'ন্যায়কুসুমাঞ্জলিতে' এই মতের আলোচনা দৃষ্ট হয় এবং গঙ্গেশ উপাধ্যায়ের পুত্র বর্ধমান আচার্য্যের 'প্রকাশ' টীকায় তাহার সুবিশদ ব্যাখ্যা দৃষ্ট হয়।

আনন্দবর্ধন, অভিনব প্রভৃতি আলংকারিকগণের এই মতসমূহ আলোচনার তাৎপর্য্য হইতেছে—অভিধাবৃত্তির দ্বারা ব্যঙ্গ্যার্থাববোধনের অসামর্থ্য প্রতিপাদন করা। মুখ্যার্থবোধ এবং তাহার অন্বয়বোধেই শব্দের অভিধাবৃত্তি পর্য্যবসিত হইয়াছে। ইহার—অতিদূরস্থিত ব্যঙ্গ্যার্থ বোধ করাইবার শক্তি কিরূপে সম্ভব হইবে? অতএব তজ্জন্য ব্যঞ্জনা বৃত্তির অঙ্গীকার অপরিহার্য;—ইহাই ধ্বনিবাদিগণের সিদ্ধান্ত।

শ্রীমদভিনবগুপ্তাচার্য্য ধ্বন্যালোকের ১।৪ করিকার বৃত্তিতে উল্লিখিত 'ভম ধম্মিঅ'—প্রভৃতি শ্লোকের ব্যাখ্যায় সুদীর্ঘ আলোচনামুখে অভিহিতান্বয়বাদ ও অন্বিতাভিধানবাদের খণ্ডন করিয়া ব্যঞ্জনা বৃত্তির প্রতিষ্ঠা করিয়াছেন। তিনি বলিয়াছেন—

ত্রয়ো হি অত্র ব্যাপারাঃ সংবেদ্যন্তে—পদার্থেষু সামান্যাত্মসু অভিধাব্যাপারঃ, সময়াপেক্ষয়ার্থাবগমনশক্তির্হি অভিধা। সময়শ্চ তাবত্যেব, ন বিশেষাংশে ........ততো বিশেষরূপে বাক্যার্থে তাৎপর্য্যশক্তিঃ পরস্পরান্বিতে, 'সামান্যান্যথাসিদ্ধে র্বিশেষং গময়ন্তি'—ইতি ন্যায়াৎ' * * * দ্বিতীয়কক্ষ্যানিবিষ্টতাৎপর্য্যশক্তিসমর্পিতান্বয়বাধকোল্লাসানন্তরমভিধাতাৎপর্য্যশক্তিদ্বয়ব্যতিরিক্তা তাবৎতৃতীয়ৈব শক্তিস্তদ্বাধকবিধুরীকরণনিপুণা লক্ষণাভিধানা সমুল্লসতি।* ** চতুর্থ্যাং তু কক্ষ্যায়াং ধ্বননব্যাপারঃ * * * ন চ স্মৃতিরিয়ম্, অননুভূতে তদযোগাৎ. নিয়মাপ্রতিপত্তের্বক্তুরেতৎ বিবক্ষিতমিত্যধ্যবসায়াভাব-প্রসঙ্গাচ্চেত্যাস্তি

তাবদত্র শব্দস্যৈব ব্যাপারঃ। ব্যাপারশ্চ নাভিধাত্মা, সময়াভাবাৎ। ন তাৎপর্য্যাত্মা তস্যান্বয়প্রতীতাবেব পরিক্ষয়াৎ। ন লক্ষণাত্মা, উক্তাদেব হেতোঃ স্খলদ্-গতিত্বাভাবাৎ।* * * তস্মাদভিধাতাৎপর্য্যলক্ষণাব্যতিরিক্তশ্চতুর্থোঽসৌ ব্যাপারো ধ্বনন-দ্যোতন-ব্যঞ্জন-প্রত্যায়নাবগমাদিসোদর-ব্যপদেশনিরূপিতোঽভ্যুপগন্তব্যঃ।* * * তেন সময়াপেক্ষয়া বাচ্যাবগমনশক্তিরভিধাশক্তি। তদন্যথানুপপত্তিসহায়ার্থাববোধনশক্তিস্তাৎপর্য্যশক্তিঃ মুখ্যার্থবাধাদিসহকার্য্যপেক্ষার্থঃ প্রতিভাসন-শক্তি র্লক্ষণাশক্তিঃ। তচ্ছক্তিত্রয়োপজনিতার্থাবগমমূলজাততৎপ্রতিভাসপবিত্রিত-প্রতিপত্তৃপ্রতিভাসহায়ার্থদ্যোতনশক্তির্ধ্বননব্যপারঃ। স চ প্রাগবৃত্তম্ ব্যাপারত্রয়ং ন্যকুর্ব্বন প্রধানভূতঃ কাব্যাত্মা।* * * এবমভিহিতান্বয়বাদিনামিয়দপহ্নবনীয়ম্।

অন্বিতাভিধানবাদিগণের অভিমত সম্বন্ধে তিনি বলেন—যোঽপ্যন্বিতাভিধানবাদী 'যৎপরঃ শব্দঃ স শব্দার্থঃ'—ইতি হৃদয়ে গৃহীত্বা শরবদভিধাব্যাপারমেব দীর্ঘদীর্ঘমিচ্ছতি, তস্য যদি দীর্ঘো ব্যাপারস্তদেকোঽসাবিতি কুতঃ? ভিন্নবিষয়ত্বাৎ। অথানেকোঽসৌ? তদ্বিষয়সহকারিভেদাদসজাতীয় এব যুক্তঃ। সজাতীয়ে চ কার্য্যে বিরম্যব্যাপারঃ শব্দকর্মবুদ্ধ্যাদীনাং পদার্থবিদ্ভির্নিষিদ্ধঃ। অসজাতীয়ে চাস্মন্নয় এব, অথ যোঽসৌ চতুর্থকক্ষানিবিষ্টোঽর্থঃ, স এব ঝটিতি বাক্যেনাভিধীয়ত ইত্যেবংবিধং দীর্ঘ-দীর্ঘত্বং বিবক্ষিতম্; তর্হি তত্র সংকেতাকরণাৎ কথং সাক্ষাৎপ্রতিপত্তিঃ?

অর্থাৎ যে দিক হইতেই বিচার করা যাউক না কেন, ভট্ট বা প্রভাকর কোন মীমাংসক মতেই অভিধা, লক্ষণা বা তাৎপর্যশক্তির সাহায্যে প্রতীয়মান অর্থের অবগমন হয় না। শব্দের অভিধাবৃত্তির বিষয় অতি সংকুচিত। তাহা অন্বয়যোগ্য ব্যক্তিরূপ অর্থের বোধ করাইতে পারে না এবং অন্বয়েরও বোধ করাইতে পারে না। সুতরাং তাহার বহির্ভূত যে ব্যঙ্গার্থ, তাহার বোধ কি করিয়া করাইবে? সেই কারণে যেমন অন্বয়বোধের জন্য লক্ষণাবৃত্তির অভ্যুপগম করা হইয়াছে, সেইরূপ ব্যঙ্গ্যার্থবোধের জন্য অন্য বৃত্তি—ব্যঞ্জনা—স্বীকার করিতে হইবে—ইহাই ধ্বনিবাদিগণের সিদ্ধান্ত।

পূর্বমীমাংসাকার জৈমিনীর অভিমতও আনন্দবর্ধন বিচার করিয়াছেন।

জৈমিনীর অভিমত

জৈমিনীর "ঔৎপত্তিকস্তু শব্দস্যার্থেন সম্বন্ধঃ"—সূত্রে (১।১।৫) উৎপত্তি শব্দটির অর্থ 'নিত্য' বলিয়া গ্রহণ করিতে হইবে-একথা শবরস্বামীর ভাষ্যে বলা হইয়াছে। জৈমিনী বলেন শব্দ পৌরুষেয় ও অপৌরুষেয়। বেদসমূহ অপৌরুষেয় বলিয়া ইহাদের

উক্তির প্রামাণ্য স্বতঃসিদ্ধ। কিন্তু পৌরুষেয় কাব্যের প্রামাণ্য নির্ভর করে বক্তার আপ্তত্বের উপর। বক্তা যদি আপ্ত (trustworthy) হন, তবে তাঁহার উক্তি প্রামাণ্য বলিয়া গৃহীত হয়। কিন্তু এখানে জৈমিনীমতের একটি বিশেষ ত্রুটি দেখা যাইবে। শব্দের সহিত অর্থের সম্বন্ধ যদি নিত্য (eternal) হয়, তাহা হইলে সেই শব্দ পৌরুষেয় বা অপৌরুষেয় যাহাই হউক, কিংবা তাহার বক্তা আপ্ত হউক বা না হউক, সর্বক্ষেত্রেই শব্দ ও অর্থের সম্বন্ধ একই থাকিবে অর্থাৎ শব্দ তাহার নিত্য অর্থকে সর্ব অবস্থাতেই প্রকাশ করিবে। সেক্ষেত্রে শব্দের পৌরুষেয় ও অপৌরুষেয় ভেদ নিরর্থক হইয়া পড়িবে। মীমাংসক এক্ষেত্রে এই বলিয়া আত্মরক্ষা করিতে চাহেন যে এরূপক্ষেত্রে বক্তার অনাপ্তত্ব (ত্রুটি) বক্তার অভিপ্রায়কে দোষযুক্ত করিয়া থাকে এবং সেই কারণেই শব্দার্থ যথাযথ ভাবে প্রকাশিত হয় না।[১] আনন্দবর্ধন এই অভিমতের সবিশেষ পর্যালোচনা করিয়া দেখাইয়াছেন—কিভাবে ব্যঞ্জনাবৃত্তি স্বীকারের দ্বারা জৈমিনীর যুক্তির ফাঁকটুকু পূর্ণ করা যায় এবং কিভাবে ব্যঞ্জনাবৃত্তিগ্রহণ না করিলে জৈমিনী-মতের সামঞ্জস্যপূর্ণ ব্যাখ্যা করা যায় না। বস্তুতঃ আনন্দবর্ধনের মতে মীমাংসক কর্তৃক বক্তার এই অভিপ্রায় স্বীকারের দ্বারা পরোক্ষে ব্যঞ্জনাবৃত্তি স্বীকার করাই হইয়াছে। এবিষয়ে আনন্দবর্ধনের বক্তব্য নিম্নে উদ্ধৃত হইল—

'অপি চ ব্যঞ্জকত্বলক্ষণো যঃ শব্দার্থয়োর্ধর্মঃ স প্রসিদ্ধসম্বন্ধানুরোধীতি ন কস্যচিদ্ বিমতিবিষয়তামর্হতি। শব্দার্থয়োর্হি প্রসিদ্ধো যঃ সম্বন্ধো বাচ্য-বাচক-ভাবাখ্যস্তমনুরুন্ধান এব ব্যঞ্জকত্বলক্ষণো ব্যাপারঃ সামগ্র্যন্তরসম্বন্ধাদৌপাধিকঃ প্রবর্ত্ততে। অত এব বাচকত্বাত্তস্য বিশেষঃ। বাচকত্বং হি শব্দবিশেষস্য নিয়ত আত্মা ব্যুৎপত্তিকালাদারভ্য তদবিনাভাবেন তস্য প্রসিদ্ধত্বাৎ। স ত্বনিয়তঃ, ঔপাধিকত্বাৎ। প্রকরণাদ্যবচ্ছেদেন তস্য প্রতীতেরিতরথা ত্বপ্রতীতেঃ"।

আনন্দবর্ধন প্রথমেই শব্দ ও অর্থের দুইটি সম্বন্ধের কথা বলিলেন—একটি হইতেছে প্রসিদ্ধ বাচ্য-বাচক সম্বন্ধ, অন্যটি হইতেছে শব্দার্থের ব্যঞ্জকত্ব-সম্বন্ধ। তন্মধ্যে বাচকত্ব হইতেছে শব্দের নৈসর্গিক, অবিচল ও নিয়ত বৃত্তি। আর ব্যঞ্জকত্ব হইতেছে অনৈসর্গিক ও ঔপাধিক বৃত্তি; ইহার স্বতঃ প্রতীতি হয় না; প্রকরণাদির সহিত অবিচ্ছিন্ন যোগ ঘটিলে তবেই ইহার প্রতীতি হয়। মীমাংসক যে বক্তার অভিপ্রায়ের কথা বলিয়াছেন, তাহা এই ঔপাধিক ব্যঞ্জনাবৃত্তির দ্বারাই বোধগম্য হয়, শব্দার্থের বাচ্য-বাচক সম্বন্ধের দ্বারা নয়।

---

(১) এবমাহং পুরুষো বেদেতি ভবতি প্রত্যয়ঃ, ন ত্বেবময়মর্থ ইতি।—শবরভাষ্য।

অতঃপর আনন্দবর্ধন মীমাংসক মতের উল্লেখ ও বিচার করিয়া কিভাবে সেখানেও ব্যঞ্জনাবৃত্তি স্বীকার করা অপরিহার্য্য হয়, তাহা দেখাইয়াছেন—

স চ তথাবিধ ঔপাধিকো ধর্মঃ শব্দানামৌৎপত্তিক-শব্দার্থসম্বন্ধবাদিনা বাক্যতত্ত্ববিদা পৌরুষেয়য়োর্বাক্যয়োর্বিশেষমভিদধতা নিয়মেনাভ্যুপগন্তব্যঃ, তদনভ্যুপগমে হি তস্য শব্দার্থসম্বন্ধ-নিত্যত্বে সত্যপ্যপৌরুষেয়াপৌরুষেয়য়োরর্থপ্রতিপাদনে নির্বিশেষত্বং স্যাৎ। তদভ্যুপগমে তু পৌরুষেয়াণাং বাক্যানাং পুরুষেচ্ছানুবিধান-সমারোপিতৌপাধিকব্যাপারান্তরাণাং সত্যপি স্বাভিধেয়সম্বন্ধাপরিত্যাগে মিথ্যার্থতাপি ভবেৎ।

দৃশ্যতে হি ভাবানামপরিত্যক্তস্বস্বভাবানামপি সামগ্র্যন্তরসম্পাতসম্পাদিতৌপাধিক-ব্যাপারান্তরাণাং বিরুদ্ধক্রিয়ত্বম্। তথাহি—হিমময়ূখপ্রভৃতীনাং নির্বাপিত-সকলজীবলোকং শীতলত্বমুদ্বহতামেব প্রিয়াবিরহ-দহন-দহ্যমানৈর্জনৈরালোক্যমানানাং সতাং সন্তাপকারিত্বং প্রসিদ্ধমেব ; তস্মাৎ পৌরুষেয়ানাং বাক্যানাং সত্যপি নৈসর্গিকেঽর্থসম্বন্ধে মিথ্যার্থত্বং সমর্পয়িতুমিচ্ছতা বাচকত্বব্যতিরিক্তং কিঞ্চিদ্ রূপমৌপাধিকং ব্যক্তমেবাভিধানীয়ম্। তচ্চ ব্যঞ্জকত্বাদৃতে নান্যৎ। ব্যঙ্গ্যপ্রকাশনং হি ব্যঞ্জকত্বম্। পৌরুষেয়ানি চ বাক্যানি প্রাধান্যেন পুরুষাভিপ্রায়মেব প্রকাশয়ন্তি। স চ ব্যঙ্গ্য এব, ন ত্বভিধেয়ঃ—তেন সহাভিধানস্য বাচ্য-বাচকভাব-লক্ষণসম্বন্ধাভাবাৎ।

এখানে আনন্দবর্ধন দেখাইয়াছেন যে ব্যঞ্জনাবৃত্তি স্বীকার করিলে ব্যঙ্গ্যার্থের দ্বারা শব্দার্থের নিত্যসম্বন্ধে মিথ্যাত্বের আরোপ হইলেও তাহাতে কোন দোষ হয় না এবং তদ্দ্বারা শব্দার্থের নিত্যসম্বন্ধও নষ্ট হয় না। তিনি উদাহরণ দিয়া দেখাইয়াছেন যে চন্দ্র জীবলোকের তাপহারক ও শীতলতাদায়ক ; কিন্তু বিরহীর পক্ষে এই চন্দ্রই সন্তাপ প্রদান করে। বিশেষক্ষেত্রে চন্দ্রের তাপদানরূপ ঔপাধিক বৃত্তির আগমন হইলেও যেমন তাহা চন্দ্রের শীতলতাদানরূপ নিত্য বৃত্তিকে নষ্ট করিতে পারে না, তেমনি বিশেষ প্রকরণাদিবলে লৌকিক বাক্যে ব্যঞ্জকত্ব থাকিলেও, তাহা শব্দ ও অর্থের নৈসর্গিক নিত্যসম্বন্ধের হানি করিতে পারে না। অতএব অপৌরুষেয় বাক্যে বক্তার অভিপ্রায় কল্পনার দ্বারা মীমাংসক প্রকৃতপক্ষে শব্দের ব্যঞ্জনাবৃত্তিরই কল্পনা করিয়াছেন। পুরুষের এই অভিপ্রায়ের ক্ষেত্রে, এই অভিপ্রায়ের সহিত শব্দের বাচ্য-বাচকভাব সম্বন্ধ যে নাই—তাহা তো সুস্পষ্ট। অতএব এই অভিপ্রায়কে ব্যঙ্গ্যই বলিতে হইবে। অর্থাৎ মীমাংসক মতের যুক্তিসঙ্গত সামঞ্জস্যবিধান করিতে হইলে শব্দের ব্যঞ্জনাবৃত্তির স্বীকার করা অপরিহার্য্য হইয়া দাঁড়ায়। সেই কারণ আনন্দবর্ধন মন্তব্য করিলেন—

তস্মাদ্বাক্যতত্ত্ববিদাং মতেন তাবদ্ব্যঞ্জকত্বলক্ষণঃ শব্দো ব্যাপারো ন বিরোধী প্রত্যুতানুগুণ এব লক্ষ্যতে।

অর্থাৎ শব্দের ব্যঞ্জনাবৃত্তি স্বীকার মীমাংসক মতের বিরোধী নহে, বরং অনুগামীও সামঞ্জস্যবিধায়ক। ইহাকে মীমাংসক মতের পরিপূরক বলা যাইতে পারে।

ধ্বন্যালোকের ১।১ কারিকাতে তিন প্রকার ধ্বনিপ্রতিপক্ষের কথা বলা হইয়াছে (১) অভাববাদ (২) লক্ষণান্তর্ভাববাদ এবং (৩) অনির্বচনীয়তাবাদ।

**ভক্তিবাদ বা লক্ষণান্তর্ভাববাদ**

'অলংকার-সর্বস্বের' টীকায় জয়রথ দ্বাদশ প্রকার ধ্বনিপ্রতিপক্ষের কথা বলিয়াছেন। তাহাদের মধ্যে অন্যান্যদের সহিত অনুমিতিবাদ, তাৎপর্যবাদ ও ভুক্তিবাদ রহিয়াছে। ব্যঞ্জনা-প্রতিষ্ঠার জন্য আনন্দবর্ধনকে এই সব মতেরই খণ্ডন করিতে হইয়াছে। আমরা ইতিপূর্বে দেখিয়াছি যে আনন্দবর্ধন তথা অভিনবগুপ্ত অভিধাবাদ খণ্ডন করিয়াছেন। লক্ষণা-পক্ষ-বিচারে দুই প্রকারের লক্ষণার কথা উল্লিখিত হইয়াছে —লক্ষণা ও লক্ষিত-লক্ষণা—অজৎ-স্বার্থা এবং জহৎস্বার্থা। অভিনবগুপ্ত লক্ষিত-লক্ষণাকে উপহাস করিয়া বলিয়াছেন—'অতএব যৎ কেনচিৎ লক্ষিত-লক্ষণেতি নাম কৃতং, তদ্ ব্যসনমাত্রম্।' লক্ষণাপক্ষকে প্রতিহত করিবার উদ্দেশ্য শ্রীমদানন্দবর্ধন বলিয়াছেন—

'গুণবৃত্তিস্তূপচারেণ লক্ষণয়া চোভয়াশ্রয়াপি ভবতি। কিন্তু ততোঽপি ভবতি ব্যঞ্জকত্বং স্বরূপতো বিষয়তশ্চ ভিদ্যতে। রূপভেদস্তাবদয়ম্—যদমুখ্যতয়া ব্যাপ্যারো গুণবৃত্তিঃ প্রসিদ্ধঃ। ব্যঞ্জকত্বং তু মুখ্যতয়ৈব শব্দস্য ব্যাপারঃ ন হি অর্থাদ্ ব্যঙ্গ্যত্রয়প্রতীতির্যা তস্যা অমুখ্যত্বং মনাগপি লক্ষ্যতে। অয়ং চান্যঃ স্বরূপভেদঃ— যদ্ গুণবৃত্তিরমুখ্যত্বেন ব্যবস্থিতং বাচকত্বমেবোচ্যতে। ব্যঞ্জকত্বং তু বাচকত্বাদত্যন্তং বিভিন্নমেব। ** অয়ং চাপরো রূপভেদো যদ্ গুণবৃত্তৌ যদার্থোঽর্থান্তরমুপলক্ষয়তি, তদোপলক্ষণীয়ার্থাত্মনা পরিণত এবাসৌ সম্পদ্যতে। যথা 'গঙ্গায়াং ঘোষঃ'— ইত্যাদৌ। ব্যঞ্জকত্বমার্গে তু যদার্থোঽর্থান্তরং দ্যোতয়তি, তদা স্বরূপং প্রকাশয়ন্নেবাসাবন্যস্য প্রকাশকঃ প্রতীয়তে প্রদীপবৎ। যথা 'লীলাকমল-পত্রাণি গণয়ামাস পার্বতী' ইত্যাদৌ।

আনন্দবর্ধন বলেন—ব্যঞ্জনাবৃত্তির সহিত লক্ষণা বা গুণবৃত্তির ভেদ দুই প্রকারের—স্বরূপগতভেদ ও বিষয়গত ভেদ। স্বরূপগত ভেদ তিনভাবে হইতে পারে—(১) গুণবৃত্তি শব্দের অমুখ্য ব্যাপার, কিন্তু ব্যঞ্জনা শব্দের মুখ্য ব্যাপার; (২) অপ্রধানভাবে অবস্থিত গৌণীবৃত্তি বাচকত্ব বলিয়া কথিত হয় কিন্তু বাচকত্ব ও

ব্যঞ্জকত্বের পার্থক্য অত্যন্ত বেশী এবং সুস্পষ্ট; (৩) গৌণীবৃত্তির দ্বারা লক্ষিত অর্থের মধ্যে শব্দের অভিধাবৃত্তিপ্রসূত অর্থ মিশিয়া যায়; কিন্তু ব্যঞ্জকত্বের ক্ষেত্রে বাচ্য অর্থ নিজের স্বরূপকে প্রকাশিত করিয়াই ব্যঙ্গ্যার্থের প্রকাশক হয়। আর উভয় বৃত্তির মধ্যে বিষয়ভেদ তো সুস্পষ্ট; কেন না, গুণবৃত্তি স্বরূপতঃ বাচকত্ব বলিয়া ইহার লক্ষ্যার্থ অভিধা দ্বারা সংকেতিত অর্থের প্রকারান্তর মাত্র; কিন্তু ব্যঞ্জকত্বের বিষয় হইতেছে—বস্তু, অলংকার এবং রস। আর ব্যঞ্জনা যে শব্দের ব্যাপার তাহা বুঝা যায় এই কারণে যে প্রকরণাদির সহিত সংযুক্ত শব্দের সাহায্যেই অর্থ ব্যঞ্জকত্ব লাভ করে।

অবশ্য আনন্দবর্ধন একথা অস্বীকার করেন না যে লক্ষণামূল ধ্বনি হয় এবং এই সূত্রে ধ্বনি ও লক্ষণার মধ্যে সংযোগ আছে। কিন্তু তাই বলিয়া লক্ষণাই ধ্বনি—এই সিদ্ধান্ত আনন্দবর্ধন স্বীকার করেন না। কারণ অভিধামূল ধ্বনিও হইয়া থাকে। সর্বোপরি শব্দব্যাপার ব্যতীতও ধ্বনি হইয়া থাকে—যেমন সঙ্গীত, চেষ্টা ইত্যাদি ক্ষেত্রে। সেখানে অভিধাও নাই, লক্ষণাও নাই। অতএব শব্দের অবগমনশক্তিমূলক ব্যঙ্গ্যার্থ অবশ্যই স্বীকার করিতে হইবে। আনন্দবর্ধন এই আলোচনার উপসংহার করিয়া বলিতেছেন—

ব্যঞ্জকত্বং হি কচিদ্ বাচকত্বাশ্রয়েণ ব্যবতিষ্ঠতে, যথা বিবক্ষিতান্যপরবাচ্যে ধ্বনৌ। কচিত্তু গুণবৃত্ত্যাশ্রয়েন যথা অবিবক্ষিতবাচ্যে ধ্বনৌ। তদুভয়াশ্রয়ত্ব-প্রতিপাদনায়ৈব চ ধ্বনেঃ প্রথমতরং দ্বৌ প্রভেদাবুপন্যস্তৌ তদুভয়াশ্রিতত্বাচ্চ তদেকরূপত্বং তস্য ন শক্যতে বক্তুম্। যস্মান্ন তদ্বাচকত্বৈকরূপমেব, কচিল্লক্ষণা-শ্রয়েন বৃত্তেঃ। ন চ লক্ষণৈকরূপমেবান্যত্র বাচকত্বাশ্রয়েন ব্যবস্থানাৎ। ন চোভয়ধর্মত্বেনৈব তদেকৈকরূপং ন ভবতি। যাবদ্বাচকত্বলক্ষণাদিরূপরহিতশব্দ-ধর্মত্বেনাপি তথাহি গীতধ্বনীনামপি ব্যঞ্জকত্বমস্তি রসাদিবিষয়ম্। ন চ তেষাং বাচকত্বং লক্ষণা বা কথঞ্চিল্লক্ষ্যতে। শব্দাদন্যত্রাপি বিষয়ে ব্যঞ্জকত্বস্য দর্শনাদ্ বাচকত্বাদি-শব্দধর্মপ্রকারত্বমযুক্তং বক্তুম্। * * * তদেবং শাব্দে ব্যবহারে ত্রয়ঃ প্রকারাঃ—বাচকত্বং, গুণবৃত্তির্ব্যঞ্জকত্বং চ।

**অনুমিতিবাদ** অনুমিতিপক্ষের বক্তব্যের বিচারের সূত্রপাত করিয়া শ্রীমদানন্দবর্ধন নিম্নোক্তভাবে তাঁহাদের বক্তব্য উপস্থাপিত করিয়াছেন—

"ব্যঞ্জকত্বং শব্দানাং গমকত্বং তচ্চ লিঙ্গত্বম্ঃ অতশ্চ ব্যঙ্গ্যপ্রতীতি লিঙ্গি-প্রতীতিরেবেতি লিঙ্গি-লিঙ্গভাব এব তেষাং ব্যঙ্গ্যব্যঞ্জকভাবো, নাপরঃ কশ্চিৎ।

অতশ্চৈতদবশ্যমেব বোদ্ধব্যং যস্মাদভিপ্রায়াপেক্ষয়া ব্যঞ্জকত্বমিদানীমেব ত্বয়া প্রতিপাদিতম্ ; বক্তৃভিপ্রায়শ্চানুমেয়রূপ এব।

অনুমিতি-সমর্থক তার্কিকগণ বলিতে চাহেন যে শব্দের অর্থাববোধক শক্তি হইতেছে ব্যঞ্জকত্ব এবং ইহা অনুমানের হেতু। যেহেতু ব্যঞ্জকত্বের দ্বারা ব্যঙ্গ্যপ্রতীতি সিদ্ধ হয়, সেহেতু ব্যঞ্জকত্ব হইতেছে ব্যঙ্গ্যত্বের হেতু বা লিঙ্গ এবং ব্যঙ্গ্যত্ব হইতেছে ব্যঞ্জকত্বের সাধ্য বা লিঙ্গী। অতএব এখানে ব্যঙ্গ্য-ব্যঞ্জক-সম্বন্ধ না বলিয়া লিঙ্গি-লিঙ্গ সম্বন্ধ বলাই উচিত। সুতরং যুক্তিসঙ্গতভাবেই—এক্ষেত্রে অনুমিতি-পক্ষ প্রতিষ্ঠিত হয়।

আনন্দবর্ধন দুইভাবে এই সিদ্ধান্তের বিচার করিয়া এই অভিমত খণ্ডন করিয়াছেন। প্রথমতঃ তিনি বলিলেন—

'নন্বেবমপি যদি নাম স্যাৎ, তৎ কিং নশ্ছিন্নম্? বাচকত্বগুণবৃত্তিব্যতিরিক্তো ব্যঞ্জকত্বলক্ষণঃ শব্দব্যাপারোঽস্তীত্যস্মাভিরভ্যুপগতম্। তস্য চৈবমপি ন কাচিৎ ক্ষতিঃ। তদ্ধি ব্যঞ্জকত্বং লিঙ্গত্বমস্তু অন্যদ্বা। সর্বথা প্রসিদ্ধশাব্দপ্রকার-বিলক্ষণত্বং শব্দব্যাপারবিষয়ত্বং চ তস্যাস্তীতি নাস্ত্যেবাবয়োর্বিবাদঃ।"

আনন্দবর্ধন বলিতেছেন—এক্ষেত্রে আমাদের মধ্যে কোন মতভেদ নাই। কারণ আমরা বলি—অভিধা ও লক্ষণা ছাড়া শব্দের তৃতীয় একটি বৃত্তি আছে—যাহাকে আমরা বলিয়াছি ব্যঞ্জকত্ব। আপনারাও শব্দের এই তৃতীয় বৃত্তি স্বীকার করিয়াছেন এবং তাহাকে বলিয়াছেন—লিঙ্গত্ব। নামের পার্থক্য ব্যতীত অন্য পার্থক্য না থাকায় শব্দের তৃতীয় বৃত্তিস্বীকাররূপ যে সিদ্ধান্ত আমরা করিয়াছি, বস্তুতঃ তাহাই আপনারা সমর্থন করিয়াছেন। অতএব পরোক্ষভাবে আপনারাও আমাদের মতই গ্রহণ করিয়াছেন।

অতঃপর আনন্দবর্ধন গভীরভাবে প্রশ্নটির বিচার করিয়াছেন। লিঙ্গি-লিঙ্গ-ভাব এবং ব্যঙ্গ্য-ব্যঞ্জকত্ব ভাবের মধ্যে নামের পার্থক্য ছাড়া স্বরূপগত পার্থক্য কি কিছু নাই? উহারা কি একই? এ সম্বন্ধে আনন্দবর্ধন নিম্নোক্তভাবে আপনার বক্তব্য উপস্থাপিত করিয়াছেন। তিনি প্রথমেই স্পষ্টভাবে ঘোষণা করিয়াছেন—

"ন পুনরয়ং পরমার্থো যদ্ ব্যঞ্জকত্বং লিঙ্গত্বমেব, সর্বত্র ব্যঙ্গ্যপ্রতীতিশ্চ লিঙ্গি-প্রতীতিরেবেতি"—লিঙ্গত্বই হইতেছে ব্যঞ্জকত্ব এবং সর্বক্ষেত্রেই ব্যঙ্গ্যপ্রতীতি ও লিঙ্গিপ্রতীতি একই—ইহা পরমার্থ বা চরম সত্য কখনই নহে। কারণ-স্বরূপ তিনি বলিলেন—

দ্বিবিধো বিষয়ঃ শব্দানাম্—অনুমেয়ঃ প্রতিপাদ্যশ্চ। তত্রানুমেয়ো বিবক্ষা-

লক্ষণঃ। বিবক্ষা চ শব্দস্বরূপপ্রকাশনেচ্ছা শব্দেনার্থপ্রকাশনেচ্ছা চেতি দ্বি-প্রকারা। তত্রাদ্যা ন শাব্দব্যবহারাঙ্গম্। সা হি প্রাণিত্বমাত্রপ্রতিপত্তিফলা। দ্বিতীয়া তু শব্দবিশেষাবধারণাবসিতব্যবহিতাপি শব্দকরণ-ব্যবহারনিবন্ধনম্। তে তু হেতুত্বেনানুমেয়ো বিষয়ঃ শব্দানাম্।”

আনন্দবর্ধন বলেন—শব্দের বিষয় অনুমেয় ও প্রতিপাদ্য এই দুই ভাগে বিভক্ত। তন্মধ্যে বক্তার বিবক্ষা হইতেছে—অনুমানের বিষয়। অর্থাৎ শব্দের দ্বারা শুধু এইটুকু অনুমান করা চলে যে বক্তা কিছু বলিতে চাহেন। কিন্তু অনুমানের দ্বারা বুঝা যায় না শব্দের অর্থ কি হইবে অর্থাৎ তিনি কি বলিতে চাহেন। তাহা শব্দের প্রতিপাদ্য বিষয়ের ক্ষেত্র। শব্দের প্রতিপাদ্য ব্যাপারের আলোচনা করিতে গিয়া আনন্দবর্ধন বলিলেন—

“প্রতিপাদ্যস্তু প্রযোক্তুরর্থপ্রতিপাদনসমীহাবিষয়ীকৃতোঽর্থঃ। স চ দ্বিবিধঃ—বাচ্যো ব্যঙ্গ্যশ্চ। **স তু দ্বিবিধোঽপি প্রতিপাদ্যো বিষয়ঃ শব্দানাং ন লিঙ্গিতয়া স্বরূপেণ প্রকাশতে, অপি তু কৃত্রিমেণাকৃত্রিমেণ বা সম্বন্ধান্তরেণ। বিবক্ষাবিষয়ত্বং হি তস্যার্থস্য শব্দৈর্লিঙ্গিতয়া প্রতীয়তে, ন তু স্বরূপম্। যদি হি লিঙ্গিতয়া তত্র শব্দানাং ব্যাপারঃ স্যাৎ, তচ্ছব্দার্থে সম্যঙ্‌মিথ্যাত্বাদিবিবাদা এব ন প্রবর্তেরন্ ধূমাদিলিঙ্গানুমিতানুমেয়ান্তরবৎ। ব্যঙ্গ্যশব্দার্থো বাচ্যসামর্থ্যাক্ষিপ্ততয়া বাচ্যবচ্ছব্দস্য সম্বন্ধী ভবত্যেব। সাক্ষাদসাক্ষাদ্ভাবো হি সম্বন্ধস্যাপ্রযোজকঃ। ***তস্মাদ্ বক্তৃভিপ্রায়রূপ এব ব্যঙ্গ্যে লিঙ্গতয়া শব্দানাং ব্যাপারঃ, তদ্বিষয়ীকৃতে তু প্রতিপাদ্যতয়া॥

এখানে আনন্দবর্ধন আরো বিশদভাবে অনুমিতি ও ব্যঞ্জকত্বের বিষয়ভেদ দেখাইয়াছেন। শব্দের প্রতিপাদ্য বিষয়কে স্বরূপে প্রকাশ করিতে কোন ক্ষেত্রেই শব্দকে লিঙ্গ বা হেতুরূপে গ্রহণ করিতে হয় না—গ্রহণ করিতে হয় কৃত্রিম, অকৃত্রিম বা অন্য সম্বন্ধকে। এক্ষেত্রে যে লিঙ্গি-লিঙ্গভাব নাই, তাহার অকাট্য প্রমাণ দুইটি; প্রথমতঃ এখানে অন্বয়-ব্যতিরেক নাই। শব্দ থাকিলেই তাহার ব্যঞ্জকত্ব থাকিবে এবং তাহা না থাকিলে ব্যঞ্জকত্ব থাকিবে না—এ কথা ঠিক নহে। কারণ শব্দ আছে অথচ ব্যঞ্জকত্ব নাই—ইহা যেরূপ দেখা যায়, তেমনি শব্দ নাই অথচ ব্যঞ্জকত্ব আছে—ইহাও দেখা যায়। দ্বিতীয়তঃ লিঙ্গলিঙ্গিভাবের ক্ষেত্রে অনুমেয় বিষয়ের সত্যমিথ্যা লইয়া মতভেদের কোন অবকাশ থাকিতে পারে না। ধূম থাকিলেই অগ্নি থাকিবে এ বিষয়ে কোন বিবাদ নাই। কিন্তু শব্দ ও ব্যঙ্গার্থের ক্ষেত্রে এরূপ অসন্দিগ্ধ নিশ্চয়তা নাই। কারণ এখানে ব্যঙ্গার্থ সাক্ষাৎভাবে শব্দের সহিত সম্বন্ধযুক্ত নয়; ব্যঙ্গার্থ

এখানে গৌণভাবে বা পরম্পরাক্রমে সম্বন্ধযুক্ত হইয়া থাকে। আনন্দবর্ধন এই প্রসঙ্গের উপসংহার-মুখে সিদ্ধান্ত স্থাপন করিলেন—

ন চ ব্যঞ্জকত্বং লিঙ্গত্বরূপমেব আলোকাদিষ্বন্যথাদৃষ্টত্বাৎ। তস্মাৎ প্রতিপাদ্যো বিষয়ঃ শব্দানাং ন লিঙ্গত্বেন সম্বন্ধী বাচ্যবৎ। যো হি লিঙ্গিত্বেন তেষাং সম্বন্ধী যথা, দর্শিতো বিষয়ঃ, স ন বাচ্যত্বেন প্রতীয়তে, অপি তূপাধিত্বেন। প্রতিপাদ্যস্য চ বিষয়স্য লিঙ্গিত্বে তদ্বিষয়াণাং বিপ্রতিপত্তীনাং লৌকিকৈরেব ক্রিয়মাণানামভাবঃ প্রসজ্যেতেতি। **যথা চ বাচ্যবিষয়ে প্রমাণান্তরানুগমনে সম্যক্ স্বপ্রতীতৌ কচিৎক্রিয়মাণায়াং তস্য প্রমাণান্তরবিষয়ত্বে সত্যপি ন শব্দব্যাপারবিষয়তাহানি-স্তদ্বদ্‌ব্যঙ্গ্যস্যাপি। কাব্যবিষয়ে চ ব্যঙ্গ্যপ্রতীতীনাং সত্যাসত্যনিরূপণস্যা-প্রয়োজকত্বমেবেতি। তত্র প্রমাণান্তরব্যাপারপরীক্ষোপহাসায়ৈব সম্পদ্যতে। তস্মাল্লিঙ্গিপ্রতীতিরেব সর্বত্র ব্যঙ্গ্যপ্রতীতিরিতি ন শক্যতে বক্তুম্॥

ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত মহাশয় আনন্দবর্ধনের উপর্যুক্ত অভিমতকে সুন্দর ভাবে উপস্থাপিত করিয়া বলিয়াছেন—

আলোকের দ্বারা যেমন বস্তু অভিব্যক্ত হয়, তেমনি শব্দের দ্বারা ব্যঙ্গ্যার্থও অভিব্যক্ত হয়। একথা বলা চলে না যে ব্যঙ্গার্থ যখন বুঝা যায়, তখন তাহার সত্যত্ব অনুমানের দ্বারা নিশ্চয় করা যায়; অতএব ব্যঙ্গার্থও অনুমানের দ্বারা নিশ্চয় করা যায়। কারণ তাহা হইলে বাচ্যার্থও অনুমানের দ্বারা বুঝা যায় বলিতে হয়। কারণ বাচ্যার্থের সত্যতাও অনুমানের দ্বারা নির্ণীত হয়। একটু প্রণিধান করিয়া দেখিলেই বুঝা যায় সত্যত্ব বাচ্যার্থও নয়, ব্যঙ্গ্যার্থও নয়; ইহা একটি অতিরিক্ত বিষয় এবং উহা অনুমানের দ্বারা নিশ্চিত হয়। কাব্যবিষয়ে ব্যঙ্গ্যপ্রতীত অর্থের সত্যাসত্য নিরূপণের কোন অবসর নাই। অতএব ব্যঙ্গ্য-প্রতীতি যে সাধ্য-প্রতীতি তাহা বলা যায় না। অনুমানের দ্বারা কেবলমাত্র অভিপ্রায়ই বুঝা যায়। এজন্য অভিপ্রায়বোধকে ধ্বনি বলা যায় না।

মহিম ভট্ট ধ্বনিবাদধ্বংসের উদ্দেশ্যে 'ব্যক্তিবিবেক' গ্রন্থ লিখিয়াছিলেন। মহিম ভট্টের অভিমত আলংকারিক সমাজে গ্রাহ্য হয় নাই। বিভিন্ন সংস্কৃত অলংকারগ্রন্থ ছাড়াও আধুনিককালে সুরেন্দ্রনাথ দাসগুপ্ত মহিমভট্টের মতের সংক্ষিপ্ত সমালোচনা করিয়াছেন। ডঃ রমারঞ্জন মুখোপাধ্যায়ও তাঁহার Literary Criticism in Ancient India নামক গ্রন্থে ধ্বনিবাদ ও অনুমিতিবাদের বিস্তৃত আলোচনা করিয়াছেন। ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত বলেন—

"মহিমভট্টের বিরুদ্ধে প্রধান বক্তব্য এই যে, যদিও তিনি অবিনাভাবসম্বন্ধ-স্মরণকে অনুমানের প্রতি প্রধান কারণ বলিয়া নির্দেশ করিয়াছেন, তথাপি

ব্যঙ্গ্যার্থের প্রতীতির সময়ে যে তাদৃশ কোন ব্যাপ্তির স্মরণ হয় তাহা দেখাইতে চেষ্টা করেন নাই। অবিনাভাবিত্ব থাকিলেই বা অবিনাভূতরূপে প্রকাশিত হইলেই যে তাহা অনুমান হয়, তাহা বলা যায় না। পুষ্পরূপের প্রকাশেই পুষ্পের প্রকাশ। এখানে পুষ্পরূপের জ্ঞানের সংগে সংগে অবিনাভূতরূপে যে পুষ্পের জ্ঞান হয়—ইহাকে অনুমান বলা চলে না। বিভাবাদিব্যাপারের দ্বারা যদি অন্তর্গত সংস্কার উদ্‌বুদ্ধ হইয়া তাহা আস্বাদিত হয়, তবে তাদৃশ রসাস্বাদকে অনুমান-গম্য অর্থ বলা যায় না।" ( কাব্যবিচার )

অতঃপর তাৎপর্য্য পক্ষের বক্তব্য সম্বন্ধে আলোচনা করা যাইতেছে।

তাৎপর্য্যবাদ

তাৎপর্য্যবাদিগণও শব্দের তৃতীয় বৃত্তি স্বীকার করেন; তবে তাঁহাদের মতে সেই বৃত্তিটি হইতেছে তাৎপর্য্য, ব্যঞ্জনা নহে। শ্রীমদানন্দবর্ধন তাৎপর্যবাদিগণের বক্তব্য নিম্নলিখিতভাবে উপস্থাপিত করিয়াছেন।

"প্রাগুক্তযুক্তিভির্বাচ্যব্যতিরিক্তস্য বস্তুনঃ সিদ্ধিঃ কৃতা, স ত্বর্থো ব্যঙ্গ্যতৈব কস্মাদ্ ব্যপদিশ্যতে। যত্র চ প্রাধান্যেনাবস্থানং, তত্র বাচ্যতয়ৈবাসৌ ব্যপদেষ্টুং যুক্তঃ, তৎপরত্বাদ্ বাক্যস্য। অতশ্চ তৎপ্রকাশিনো বাক্যস্য বাচকত্বমেব ব্যাপারঃ। কিং তস্য ব্যাপারান্তরকল্পনয়া? তস্মাৎ তাৎপর্যবিষয়ো যোঽর্থঃ স তাবন্মুখ্যতয়া বাচ্যঃ। যা ত্বন্তরা তথাবিধে বিষয়ে বাচ্যান্তর-প্রতীতিঃ, সা তৎপ্রতীতেরুপায়মাত্রং পদার্থপ্রতীতিরিব বাক্যার্থ-প্রতীতেঃ।"

তাৎপর্যবাদিগণ বলেন—শব্দব্যাপারে বাচ্যের অতিরিক্ত বস্তুর সিদ্ধি আমরাও মানি, কিন্তু তাহাকে ব্যঙ্গ্যতা বলা হইবে কেন? যেখানে শব্দার্থ মুখ্যভাবে অবস্থান করে, সেখানে তাহাকে বাচ্যার্থ বলাই সঙ্গত; কারণ বাক্য সেখানে তৎ-পর অর্থাৎ প্রধান-অর্থ-পর হইয়াই অবস্থান করে। অতএব বক্তার তাৎপর্য্য-প্রকাশক বাক্যকে শব্দের বাচকত্ব ব্যাপারেই ফল বলিতে হইবে। কাজেই তাৎপর্য ব্যতীত অন্য ব্যাপার কল্পনার কোন প্রয়োজনই নাই। আপত্তি হইতে পারে যে বাক্যের তাৎপর্য প্রকাশিত হইবার পূর্বে তাহার অভিধেয় অর্থ প্রকাশিত হয়, অতএব এখানেও তো শব্দের বাচকত্ব ব্যাপার আছে। এক্ষেত্রে কোনটি যথার্থ বাক্যার্থ হইবে? তদুত্তরে তাৎপর্যবাদিগণ বলেন যে মাঝখানে যে অর্থ প্রকাশিত হয়, তাহা তাৎপর্য-বিশিষ্ট মুখ্যার্থ প্রতীতির উপায়মাত্র। যেমন পদের অর্থের প্রতীতির সাহায্যে বাক্যার্থের প্রতীতি হয়—এখানেও তদ্রূপ।

স্পষ্টতঃই এখানে তাৎপর্য্যবৃত্তির সর্বগ্রাহিকা শক্তিকেই গ্রহণ করা হইয়াছে। তাৎপর্য্য বলিতে বক্তার বা কবির সমগ্র অভিপ্রায়-পরত্বকে বুঝাইতেছে। তাৎপর্য্য

অর্থাৎ তৎ-পর+ষ্য অর্থাৎ wholly intention-পর। সুতরাং শব্দের তাৎপর্য্যশক্তিই আছে—অন্য শক্তি নাই বা থাকিতে পারে না—ইহাই তাৎপর্য্যবাদিগণের অভিমত। 'অবলোক'-রচয়িতা ধনিক স্পষ্টই বলিয়াছেন—

এতাবত্যেব বিশ্রান্তিঃ তাৎপর্যস্যেতি কিং কৃতম্।
যাবৎকার্য্য-প্রসারিত্বাৎ তাৎপর্য্যং ন তুলা-ধৃতম্॥

তাৎপর্য্যবাদিগেণের এই দৃষ্টিভঙ্গীর ব্যাখ্যা করিয়াই ডঃ ভি রাঘবন বলিয়াছেন—Tātparya extends over the whole range of the speaker's intention and covers all implications coming up in the train of the expressed sense (Śṛṅgāra-prakāśa p.p. 147)

ইহা ব্যতীত তাৎপর্য্যবাদিগণ আরো বলেন যে বাচ্যার্থ-স্বীকারের দ্বারা বাক্যের একবাক্যতারূপ লক্ষণই নষ্ট হইয়া যাইবে। অতএব এদিক হইতেও ব্যঙ্গ্যার্থ-স্বীকারে বাধা আছে। তাৎপর্য-শক্তি স্বীকার করিলে সে দোষ ঘটিবে না।

তাৎপর্যবাদিগণের বক্তব্যের উত্তরে আনন্দবর্ধনের বক্তব্য নিম্নরূপ—

অত্রোচ্যতে—যত্র শব্দঃ স্বার্থমভিদধানোঽর্থান্তরমবগময়তি তত্র যৎ তস্য স্বার্থাভিধায়িত্বং যচ্চ তদর্থান্তরাবগমহেতুত্বং তয়োরবিশেষো বিশেষো বা। ন তাবদবিশেষঃ; যস্মাত্তৌ দ্বৌ ব্যাপারৌ ভিন্নবিষয়ৌ ভিন্নরূপৌ চ প্রতীয়েতে এব। তথাহি বাচকত্বলক্ষণো-ব্যাপারঃ শব্দস্য স্বার্থবিষয়ঃ, গমকত্বলক্ষণস্ত্বর্থান্তরবিষয়ঃ। ন চ স্বপর-ব্যবহারো বাচ্যব্যঙ্গ্যয়োরপহ্নোতুং শক্যঃ; একস্য সম্বন্ধিত্বেন প্রতীতেরপরস্য সম্বন্ধি-সম্বন্ধিত্বেন। বাচ্যো হ্যর্থঃ সাক্ষাচ্ছব্দস্য সম্বন্ধী, তদিতরস্তভিধেয়-সামর্থ্যাক্ষিপ্ত-সম্বন্ধি-সম্বন্ধী। যদি চ স্বসম্বন্ধিত্বং সাক্ষাত্তস্য স্যাত্তদার্থান্তরত্ব-ব্যবহার এব ন স্যাৎ। তস্মাদ্ বিষয়ভেদস্তাবত্তয়োর্ব্যাপারয়োঃ সুপ্রসিদ্ধঃ, রূপভেদোঽপি প্রসিদ্ধ এব; ন হি যৈবাভিধানশক্তিঃ সৈবাবগমনশক্তিঃ। অবাচকস্যাপি গীতশব্দাদে রসাদিলক্ষণার্থাবগম-দর্শনাৎ। অশব্দস্যাপি চেষ্টাদেরর্থবিশেষপ্রকাশন-প্রসিদ্ধেঃ। * * * * তস্মাদ্ ভিন্নবিষয়ত্বাদ্ ভিন্নরূপত্বাচ্চ স্বার্থাভিধায়িত্বমর্থান্তরাবগম-হেতুত্বং চ শব্দস্য যত্তয়োঃ স্পষ্ট এব ভেদঃ।

আনন্দবর্ধন বলিতে চাহেন যে তাৎপর্যবাদিগণ শব্দের বাচ্যাতিরিক্ত অর্থ স্বীকার করিলেও, তাৎপর্য্যশক্তিকে ব্যাপকভাবে বাচকশক্তির অন্তর্ভুক্ত করায় ব্যাপারটি প্রকৃতপক্ষে শব্দের শক্তি হইয়াই দাঁড়ায়। কিন্তু একথা তো অস্বীকার করা যায় না যে শব্দের অভিধাশক্তি ও অবগমনশক্তি এক নহে। ইহারা বিষয়ভেদ ও রূপভেদবশতঃ সুস্পষ্টভাবেই স্বতন্ত্র; কারণ অভিধেয় অর্থ সাক্ষাৎ শব্দসম্বন্ধী,

আর ব্যঙ্গ্যার্থ হইতেছে অভিধেয় অর্থের সম্বন্ধি-সম্বন্ধী ; অর্থাৎ বাচার্থের দ্বারা আক্ষিপ্ত হইয়াই ব্যঙ্গ্য-অর্থের প্রতীতি হয়, বাচ্যার্থের ন্যায় সাক্ষাৎ শব্দের দ্বারা ইহার প্রতীতি হয়না। অতএব বাচকত্ব হইতেছে শব্দের নিজের অর্থ-প্রকাশক এবং ব্যঙ্গ্যার্থ হইতেছে গমকত্ব-লক্ষণ-বিশিষ্ট অর্থান্তরের বোধক। শব্দের উভয় বৃত্তিই যদি শব্দের সহিত সাক্ষাৎ সম্বন্ধেই আবদ্ধ হইত, তাহা হইলে দুই প্রকার বৃত্তিস্বীকারের প্রয়োজন থাকিত না। তাহা ব্যতীত অবগমন শক্তি কেবল শাব্দ-ব্যাপার নয়। অবাচক গীত-চেষ্টাদির ক্ষেত্রেও অবগমন-শক্তির প্রকাশ দেখা যায়। অতএব রূপভেদ ও বিষয়ভেদ বশতঃ,—একটি বৃত্তি শব্দের অভিধা বৃত্তির প্রকাশক হওয়ায় এবং অপরটি অবগমন-শক্তির সাহায্যে অর্থান্তরের প্রকাশক হওয়ায়—উভয় বৃত্তির প্রভেদ সুস্পষ্ট ও অনস্বীকার্য্য।

তাৎপর্যবাদিগণের অভিমত উপস্থাপনকালে বলা হইয়াছে—"পদার্থ-প্রতীতিরিব বাক্যার্থ-প্রতীতেঃ", অর্থাৎ যেমন পদের অর্থের প্রতীতির সাহায্যে বাক্যার্থের প্রতীতি হয়, এখানেও তেমনি মধ্যস্থলে আগত অর্থের প্রতীতির সাহায্যে তাৎপর্য্যের প্রতীতি হয়। আনন্দবর্ধন এই অভিমতে আপত্তি জানাইয়া বলিয়াছেন—

'ন চ পদার্থ-বাক্যার্থ-ন্যায়ো বাচ্য-ব্যঙ্গ্যয়োঃ। যতঃ পদার্থ-প্রতীতিরসত্যৈবেতি কৈশ্চিদ্ বিদ্বদ্ভিরাস্থিতম্। যৈরপ্যসত্যত্বমস্যা নাভ্যুপেয়তে তৈর্বাক্যার্থ-পদার্থয়োর্ঘটতদুপাদানকারণ-ন্যায়োঽভ্যুপগন্তব্যঃ। যথা হি ঘটে নিষ্পন্নে তদুপাদনকারণানাং ন পৃথগুপলম্ভস্তথৈব বাক্যে তদর্থে বা প্রতীতে পদতদর্থানাং তেষাং তদা বিভক্ততয়োপলম্ভতে বাক্যার্থ-বুদ্ধিরেব দূরীভবেৎ। ন ত্বেষ বাচ্যব্যঙ্গ্যয়োর্ন্যায়ঃ, নহি ব্যঙ্গ্যে প্রতীয়মানে বাচ্যবুদ্ধির্দূরীভবতি, বাচ্যাবভাসাবিনাভাবেন তস্য প্রকাশনাৎ। তস্মাদ্ ঘট-প্রদীপন্যায়স্তয়োঃ। যথৈব হি প্রদীপদ্বারেন ঘট-প্রতীতাবুৎপন্নায়াং ন প্রদীপ-প্রকাশো নিবর্ত্ততে, তদ্বদ্ ব্যঙ্গ্য-প্রতীতৌ বাচ্যাবভাসঃ।

শ্রীমদানন্দবর্ধনের বক্তব্য হইতেছে—পদ বাক্যার্থের প্রকাশ করে, এবং বাক্যার্থ ও পদার্থের মধ্যে নিত্য সম্বন্ধ আছে—এই অভিমত সর্বজনগ্রাহ্য নহে। কারণ বৈয়াকরণ মতে পদের অর্থের কোন পারমার্থিক সত্যতা নাই ; আবার মীমাংসকমতে পদের অর্থের পারমার্থিক স্থিরতা আছে। শেষোক্ত অভিমতে ইহা বলা হইয়াছে যে ঘট নির্মিত হইলে যেমন তাহার উপাদান কারণ মৃত্তিকাদি আর পৃথকভাবে উপলব্ধ হয় না, সেইরূপ বাক্যার্থের প্রতীতি হইলে তাহার উপাদান কারণ পদ বা পদার্থের আর পৃথক প্রতীতি হয় না। কারণ তাহা

হইলে বাক্যার্থবোধই সম্ভব হইবে না। এখানে লক্ষণীয় মুখ্য বিষয় হইল একটির ( বাক্যার্থের ) উপলব্ধি অন্যটিকে ( পদ ও পদার্থ ) নষ্ট করে। আনন্দবর্ধন মীমাংসকগণের এই মত-খণ্ডনে দ্বিতীয় যুক্তি দেখাইতেছেন যে এই পদার্থ-বাক্যার্থ-ন্যায় বাচ্য-ব্যঙ্গ্যের সম্পর্কে প্রযুক্ত হইতে পারে না। কারণ ব্যঙ্গ্য প্রতীয়মান হইলে বাচ্যার্থবোধ নষ্ট হয় না। বাচ্যের সহিত অবিনাভাবেই ব্যঙ্গ্যের প্রকাশ ঘটে। অতএব এখানে সম্পর্ক হইবে—ঘট-প্রদীপ সম্পর্ক। ঘটকে প্রকাশ করিলেও প্রদীপের প্রকাশ নষ্ট হয় না, তেমনি বাচ্যার্থ ব্যাঙ্গ্যার্থকে প্রকাশ করিলেও বাচ্যার্থ নষ্ট হয় না। অতএব তাৎপর্য্যবাদিগণের অভিমত গ্রহণযোগ্য নহে।

এই প্রসঙ্গে উল্লেখযোগ্য যে 'অবলোক'কার ধনিক ব্যঙ্গ্য-ব্যঞ্জক-ভাব স্বীকার করেন না। এবিষয়ে সুদীর্ঘ আলোচনান্তে তিনি স্বীয় অভিমত প্রকাশ করিয়া বলিয়াছেন—

'অতো ন রসাদীনাং কাব্যেন সহ ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাবঃ। কিং তর্হি? ভাব্য-ভাবক-সম্বন্ধঃ। কাব্যং হি ভাবকং, ভাব্যা রসাদয়ঃ। তে হি স্বতো ভবন্ত এব ভাবকেষু বিশিষ্টবিভাবাদিমতা কাব্যেন ভাব্যন্তে।" ( অবলোক পৃঃ ১৫৮ )

তিনি আনন্দবর্ধনের ঘট-প্রদীপ-ন্যায়কেও গ্রহণ করেন নাই। এ বিষয়ে ধনিক বলেন—ঘট-প্রদীপ-ন্যায়ে ব্যঞ্জক 'প্রদীপ' এবং 'ব্যঙ্গ্য' ঘট উভয়েই পৃথক পদার্থ এবং প্রত্যেক পদার্থের স্বতন্ত্র উপাদান কারণ আছে। কেবলমাত্র অনুরূপক্ষেত্রে ঘট প্রদীপ-ন্যায়ের ব্যবহার সঙ্গত হইতে পারে। কিন্তু রসের ক্ষেত্রে এই ন্যায় ব্যবহৃত হইতে পারে না; কারণ বিভাবাদির দ্বারাই রসনিষ্পত্তি হয় এবং রসের সহিত বিভাবাদির শুধু নিবিড় সংযোগ নয়, পরস্পর-সাপেক্ষতাও আছে। বস্তুতঃ বিভাবাদিই রসসৃষ্টির মূল উপাদান। অতএব ধনিকের মতে—

"এবং চ সতি রসাদীনাং ব্যঙ্গ্যত্বমপাস্তম্। অন্যতো লব্ধসত্তাকং বস্তু অন্যেনাভিব্যজ্যতে, প্রদীপেনেব ঘটাদি। ন তু তদানীমেব অভিব্যঞ্জকত্বাভিমতৈঃ আপাদ্যস্বভাবম্।' ধনিক স্বীয় উক্তির দ্বারা প্রকৃতপক্ষে রসের উৎপত্তিবাদের কথাই বলিয়াছেন। এই মতবাদ যে গ্রাহ্য নহে—তাহা দেখানো হইয়াছে।

পূর্বপক্ষিগণ বলিয়াছেন যে এইভাবে ( ব্যঙ্গ্য-ব্যঞ্জকত্ব-স্বীকারের দ্বারা ) একই বাক্যের যুগপৎ দুইটি অর্থ স্বীকার করা হইলে বাক্যের একার্থতা নষ্ট হইবে। বাক্যের লক্ষণই হইতেছে একার্থতাবিশিষ্ট পদাবলী। পূর্বপক্ষিগণের এই আশঙ্কার উত্তরে আনন্দবর্ধন বলিয়াছেন—

নৈব দোষঃ। গুণ-প্রধানভাবেন তয়োর্ব্যবস্থানাৎ। ব্যঙ্গ্যস্য হি কচিৎ

প্রাধান্যং বাচ্যস্যোপসর্জনভাবঃ, কচিদ্বাচ্যস্য প্রাধান্যমপরস্য গুণভাবঃ। তত্র ব্যঙ্গ্য-প্রাধান্যে ধ্বনিরিত্যুক্তমেব; বাচ্যপ্রাধান্যে তু প্রকারান্তরং নির্দেক্ষ্যতে। তস্মাৎ স্থিতমেতৎ—ব্যঙ্গ্যপরত্বেঽপি কাব্যস্য ন ব্যঙ্গ্যস্যাবিধেয়ত্বমপি, তু ব্যঙ্গ্যত্বমেব। কিং চ ব্যঙ্গ্যস্য প্রাধান্যেনাবিবক্ষায়ামপি বাচ্যত্বং তাবদ্ ভবদ্ভির্নাভ্যুপগন্তব্যমতৎ-পরত্বাচ্ছব্দস্য। তদস্তি তাবদ্ব্যঙ্গ্যঃ শব্দানাং কশ্চিদ্ বিষয় ইতি। যত্রাপি তস্য প্রাধান্যং তত্রাপি কিমিতি তৎ-স্বরূপমপহ্নূয়তে। এবং তাবদ্ বাচকত্বাদন্যদেব ব্যঞ্জকত্বম্। ইতশ্চ বাচকত্বাদ্ ব্যঞ্জকত্বস্যান্যত্বং যদ্বাচকত্বং শব্দৈকাশ্রয়মিতরত্তু শব্দাশ্রয়মর্থাশ্রয়ং চ শব্দার্থয়োর্দ্বয়োরপি ব্যঞ্জকত্বস্য প্রতিপাদিতত্বাৎ॥

আনন্দবর্ধন বলিতে চাহেন—যুগপৎ দুইটি অর্থ প্রকাশিত হইলেও এখানে একবাক্যতা নষ্ট হয় না। কারণ অর্থ দুইটির মধ্যে একটি থাকে প্রধানভাবে এবং অপরটি থাকে অপ্রধানভাবে। কোথাও ব্যঙ্গ্য অর্থ হয় প্রধান, কোথাও বাচ্য অর্থ হয় প্রধান। ব্যঙ্গ্যার্থ প্রধান হইলে ধ্বনি হয়, বাচ্যার্থ প্রধান হইলে গুণীভূত-ব্যঙ্গ্য হইয়া থাকে। তাছাড়া বাচকত্ব কেবল শব্দকে আশ্রয় করিয়া থাকে, আর ব্যঞ্জকত্ব শব্দ ও অর্থ উভয়কে আশ্রয় করে। সুতরাং শব্দ ও অর্থের ব্যঞ্জকত্ব অস্বীকার করার কোন উপায় নাই।

ধ্বনিবাদ ও তাৎপর্যবাদের তুলনামূলক আলোচনা করিলে দেখা যায় যে, তাৎপর্য্যবাদিগণ মনে করেন যে, তাৎপর্য্যশক্তি একটি অবিশ্রান্ত শক্তি, ইহা অভিধেয় অর্থের প্রতীতি বুঝাইয়াই শেষ হয় না। বাক্যের সমস্ত অর্থ বুঝানোই ইহার কার্য্য। অপরপক্ষে ধ্বনিবাদিগণ মনে করেন—যে তাৎপর্য্যশক্তি অবিশ্রান্ত নহে—পরন্তু বিশ্রান্ত; ইহা বাচ্যার্থ বুঝাইয়াই শেষ হয়; পরবর্ত্তী অর্থ ধ্বনির সাহায্যে লাভ করা যায়। উভয়মতেই বাচকের দুইটি অর্থ স্বীকার করা হয়। তবে তাৎপর্যবাদিগণ মনে করেন যে উভয় অর্থই তাৎপর্য্য, একটি অপরটি লাভের উপায়মাত্র। ধ্বনিবাদিগণ বলেন—উভয় অর্থ স্বতন্ত্র; বাচ্যার্থ হইতেছে গৌণ আর ব্যঙ্গ্যার্থ হইতেছে মুখ্য।

তাৎপর্য্যবাদিগণের বক্তব্য সম্বন্ধে ধ্বনিবাদিগণের বক্তব্য যাহাই হউক, তাৎপর্যবাদিগণের বক্তব্যের অন্তর্নিহিত সত্যটি অস্বীকার করা যায় না। তাৎপর্য্য-বাদিগণ অস্পষ্টরূপে যাহা বলিতে চাহিয়াছেন, একজন আধুনিক পণ্ডিত তাহা সুস্পষ্টরূপে ব্যক্ত করিয়া সাহিত্যের দিক হইতে তাৎপর্য্যবাদের অন্তর্নিহিত সত্যকে আমাদের সম্মুখে তুলিয়া ধরিয়াছেন। অধ্যাপক জি. হনুমন্ত রাও ডঃ কৃষ্ণমূর্ত্তির Dhanyaloka and its Critics গ্রন্থের ভূমিকায় বলিয়াছেন—

"His contention is that the poem is one unit and the

meaning of it is one spontaneous indivisible continum ( দীর্ঘ-দীর্ঘাভিধান ). We do not understand the meaning of a a poem by going through these four vṛttis one after another. This way of butchering a poem is the best way of missing the soul of a poem. It is unnatural and artificial in the extreme and * * is opposed to the best of modern linguistic theories. Dhanika points out that ordinary speech as well as poetic utterance is governed by the intention of the speaker or the poet and this intention pervades the speech or poetic utterance from the fiirst word to the last word and **the meaning of the speech is one whole** and that neither the poet's mind, whose utterance the poem is, nor the reader's mind, who is set on understanding it, stops functioning, until the whole meaning of the poem is grasped. * * * **This way of construing poetic meaning is quite in consonance with poetry which is noted for its unity,** What governs this unity is the unity of Rasa that pervades the poem. Rasa is called tātparya by Dhanika since everything in the poem stands for and functions to further it ( তৎপরত্বাদেব তাৎপর্য্যম্ )।

আমাদের মনে হয় তাৎপর্যবাদিগণ ও ধ্বনিবাদিগণ বিভিন্ন দৃষ্টিকোণ হইতে বিষয়টি দেখিয়াছেন। সমগ্র কাব্যের অন্তর্নিহিত ঐক্যতত্ত্বটির প্রতি দৃষ্টি দিয়াছেন তাৎপর্য্যবাদিগণ এবং ব্যঞ্জনাবৃত্তির প্রতিষ্ঠায় ও কাব্যসৌন্দর্য্যের রহস্য-সন্ধানে আত্মনিয়োগ করিয়াছেন—ধ্বনিবাদিগণ।

ডঃ নরেন্দ্রনাথ চৌধুরী তাঁহার কাব্যতত্ত্ব-সমীক্ষা নামক গ্রন্থে ধনিকাদি তাৎপর্য্যবাদিগণের মত নিরসনকল্পে নিম্নোক্ত যুক্তি প্রদর্শন করিয়াছেন—

"যে তু অভিদধাৎ—সোঽয়মিষোরিব দীর্ঘ-দীর্ঘতরঃ অভিধা-ব্যাপারঃ ইতি, যৎপর শব্দঃ স শব্দার্থঃ ইতি চ বাঙ্ম্যাভিমতোঽর্থঃ অভিধৈয়ব প্রতিপাদ্যঃ, তেঽপি ন পরীক্ষ্যবাদিনঃ। যদিদং তাৎপর্যং হেতুক্রিয়ন্তে, স কিম্ অন্বয়বোধকঃ ব্যাপারঃ, অন্যো বা। আদ্যে দত্তমুত্তরম্। উপাদ্যে এবার্থে তস্য প্রবর্তনাৎ। অন্যশ্চেৎ, স এক ইতি কুতঃ, ভিন্নবিষয়ত্বাৎ। তথা হি 'ভ্রম ধার্মিক' ইত্যাদৌ বিধিরেব বাচ্যঃ, নিষেধস্তু ব্যঙ্গ্যঃ। স কথমেকস্য ব্যাপারস্য বিষয়ো ভবেৎ! অথানেকোঽসৌ তর্হি বিষয়-সহকারিভেদাদ্ অসজাতীয় এব যুক্তঃ। তথা হি বাচ্যেঽর্থে সংকেতগ্রহণম্ এব সহায়ঃ, লক্ষ্যার্থে মুখ্যার্থবাধাদিঃ, ব্যঙ্গ্যার্থে

বক্তৃবৈশিষ্ট্যাদয় ইতি সহকারিভেদাদ্ বিষয়ভেদাচ্চ ন স ব্যাপার একরূপো ভবিতুমর্হতি। অনেকত্বে চ ন সজাতীয় এব। সজাতীয়ে হি কার্যে 'শব্দবুদ্ধিকর্মণাং বিরম্য ব্যাপারঃ' পদার্থবিদ্ভিঃ নিরাকৃতঃ। অতো ব্যাপারভেদমনঙ্গীকুর্বাণেন তস্য তস্যার্থস্য শব্দবোধ্যত্বমুপপাদয়িতুং ন শক্যম্। এতেন যদ্ ধনিকেন উক্তম্—

'তাৎপর্যানতিরেকাচ্চ ব্যঞ্জকত্বস্য ন ধ্বনিঃ।
কিমুক্তস্যাদশ্রুতার্থ-তাৎপর্যেঽন্যোক্তিরূপিনি॥
ধ্বনিশ্চেৎ স্বার্থবিশ্রান্তং বাক্যমর্থান্তরাশ্রয়ম্।
তৎপরত্বং ত্ববিশ্রান্তৌ তন্ন বিশ্রান্ত্যসম্ভবাৎ॥
এতাবত্যেব বিশ্রান্তিস্তাৎপর্যস্যেতি কিং কৃতম্।
যাবৎকার্যপ্রসারিত্বং তাৎপর্যং ন তুলাধৃতম্॥
প্রতিপাদ্যস্য বিশ্রান্তিরপেক্ষা-পূরণাদ্ যদি।
বক্তুর্বিবক্ষতা-প্রাপ্তেরবিশ্রান্তির্ন বা কথম্॥

ঈদৃশি চ বাচ্যার্থনিরূপণে ক্লৃপ্তাভিধাদিশক্তিবশেনৈব সমস্ত-বাক্যার্থাবগতে ব্যঞ্জনারূপশক্ত্যন্তর-পরিকল্পনং প্রয়াসমাত্রম্—ইতি তদপি প্রত্যুক্তং বেদিতব্যম্॥ ( কাব্যতত্ত্ব-সমীক্ষা ২৮৪-৮৫ )

এখানে প্রদর্শিত যুক্তি ব্যঞ্জনাবৃত্তি স্বীকার সম্পর্কে পূর্বে আলোচিত শ্রীমদভিনবগুপ্ত-পাদের যুক্তির অনুরূপ।

অন্যান্য মতবাদ

শ্রীমদানন্দবর্ধন আরো দুইটি অভিমতের বিচার করিয়াছেন। একদল বলেন রসাদির সহিত কাব্যের শরীর-স্থানীয় ইতিবৃত্তাদির সম্পর্ক হইতেছে গুণীর সহিত গুণের সম্পর্কের মত। অপর দল বলেন এই সম্পর্ক রত্ন ও তাহার উৎকৃষ্টতার মত; বিশেষ বোদ্ধাই তাহা উপলব্ধি করেন। আনন্দবর্ধন এই দুইটি মতকেই অগ্রাহ্য করিয়া বলিয়াছেন—ইতিবৃত্তের সহিত রসের সম্পর্ক যদি গুণ-গুণী সম্পর্কের মত হইত, তাহা হইলে যেমন গৌরদেহবিশিষ্ট ব্যক্তিকে ( গুণীকে ) দেখিলেই গৌরত্বের ( গুণ ) প্রতীতি হয়, তেমনি বাচ্য অর্থ শুনিলেই ব্যঙ্গ্যার্থের প্রতীতি হইত। তাহা হইলে রস স্বশব্দবাচ্য হইত। কিন্তু তাহা যে হয় না—তাহা অনুভবসিদ্ধ। আবার উৎকৃষ্ট রত্নের ক্ষেত্রে উৎকৃষ্টত্ব ও রত্নত্ব অভিন্ন; কিন্তু রসাদি এবং বিভাবানুভাবরূপ বাচ্য বিষয় এক নহে। সুতরাং এই সিদ্ধান্ত গ্রহণ করা যায় না। আনন্দবর্ধন বৈয়াকরণ, তার্কিক, মীমাংসক প্রভৃতি নানা

দার্শনিক মতের বিচারপূর্বক ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে বিশেষভাবে ধ্বনি-তত্ত্ব প্রতিষ্ঠা করিয়াছেন। প্রথম উদ্দ্যোতেও ধ্বনি-বিরোধিগণের মত খণ্ডন করিয়া তিনি ইহাই করিয়াছেন। এ বিষয়ে নৈয়ায়িকশিরোমণি জয়ন্ত ভট্টের একটি অভিমত শ্রদ্ধাসহকারে উল্লেখযোগ্য। জয়ন্ত ভট্ট শব্দের ব্যঞ্জনাশক্তি বা ধ্বনিবাদ গ্রহণ করেন নাই। ধ্বনিবাদিগণকে তিনি 'পণ্ডিতংমন্যঃ' বলিয়াছেন।* কিন্তু তিনি কাব্যতত্ত্ব-মীমাংসকগণের সহিত এই তর্ক অনাবশ্যক মনে করিয়াছেন। তিনি বলেন—

'অথবা নেদৃশী চর্চা কবিভিঃ সহ শোভতে।
বিদ্বাংসোঽপি বিমুহ্যন্তি বাক্যার্থগহনেঽধ্বনি॥ (ন্যাঃ মঃ পৃঃ ৪৫)

তিনি যুক্তিসঙ্গতভাবেই মনে করেন যে, সাহিত্য ও দর্শনের ক্ষেত্র সম্পূর্ণ পৃথক, একের সাম্রাজ্য অপরের সাম্রাজ্য হইতে একান্তভাবে স্বতন্ত্র। বস্তুতঃ দার্শনিক যেখানে চাহেন শব্দার্থের precision (নির্দিষ্ট অর্থ), সাহিত্যিকের সেখানে আবশ্যক শব্দার্থের elasticity (ব্যাপকতা ও বৈচিত্র্য)। সুতরাং উভয়ের ক্ষেত্র স্বতন্ত্র এবং এই কারণে তাঁহার সিদ্ধান্ত হইতেছে—

পরমগহনস্তর্কজ্ঞানামভূমিরয়ং নয়ঃ। (ঐ)।

এই সিদ্ধান্ত যে শিরোধার্য—সে বিষয়ে কোন দ্বিমত থাকা উচিত নয়।

(৯)

দার্শনিক দিক হইতে শব্দের বিভিন্ন বৃত্তির আলোচনামুখে আনন্দবর্ধন কিভাবে ব্যঞ্জনাবৃত্তির স্থাপনা করিয়াছেন তাহা আমরা দেখিলাম। কিন্তু ইহাতেই ধ্বনিবাদের প্রতিপক্ষগণ নিরস্ত হন নাই। সাহিত্যিক-মনস্তাত্ত্বিক দিক হইতেও ধ্বনিবাদের বিরুদ্ধতা করা হইয়াছে। এ বিষয়ে সর্বাপেক্ষা উল্লেখযোগ্য নাম হইতেছেন—ভট্টনায়ক ও 'বক্রোক্তি-জীবিত'কার কুন্তক। ধ্বনিবাদের বিচার প্রসঙ্গে এই দুই আচার্যের অভিমত অবশ্যই বিচার্য। আমরা প্রথমে ভট্টনায়কের অভিমত সংক্ষেপে বিচার করিব।

**ভট্টনায়ক**

ভট্টনায়কের গ্রন্থ 'হৃদয়-দর্পণ' পাওয়া যায় না। তাঁহার অভিমত অন্যান্য গ্রন্থকারের বিভিন্ন গ্রন্থে ছড়াইয়া আছে। ধ্বন্যালোকের নানা স্থানেও ভট্টনায়কের মত উদ্ধৃত ও আলোচিত হইয়াছে। সেই সমস্ত উদ্ধৃতি হইতে সাহিত্য সম্বন্ধে তাঁহার অভিমত জানা

এতেন শব্দসামর্থ্যমহিম্না সোঽপি বারিতঃ।
যমন্যঃ পণ্ডিতম্মন্যঃ প্রপেদে কঞ্চন ধ্বনিম্॥ ন্যায়মঞ্জরী (২ উঃ ৪৫)

যায় এবং সেই সমস্ত উপাদান অবলম্বন করিয়াই তাঁহার মতবাদের আলোচনা করা হয়।

'লোচনের' টীকাকার উত্তুঙ্গোদয় তাঁহার টীকায় ভট্টনায়কের সাহিত্যিক মতবাদের সারসংক্ষেপ নিম্নলিখিতভাবে করিয়াছেন—

ব্যাপারস্ত্রিবিধো বুধৈরভিমতঃ কাব্যেঽভিধা-ভাবনা-
ভোগোৎপাদকতাত্মনা তদধিকো নাস্তি-ধ্বনির্নাম নঃ।
সিদ্ধাত্মা ব্যবহারভূমিষু বিভাবাদ্যর্থসাধারণীকারাত্মা
ত্বপরা নিরর্গলরসা স্বাদাত্মিকৈবান্তিমা॥

( D. L K. S. R. I.-Edn. p-79 )

ভট্টনায়কের মতে শব্দের ব্যাপার ত্রিবিধ—অভিধা, ভাবনা ও ভোগীকৃতি। ইহার উর্দ্ধে ধ্বনি বলিয়া কিছু নাই। প্রথমটি ব্যবহারিক অর্থ প্রকাশ করে, দ্বিতীয়টি রসাস্বাদ ঘটায়।

ভট্টনায়ক যেখানে ধ্বনি স্বীকার করিয়াছেন বলিয়া বলা হয়, সেখানেও তিনি যে ধ্বনিকে কাব্যের আত্মা বলিয়া স্বীকার করেন নাই তাহা তাঁহার নিজ উক্তিতেই প্রকাশিত—

ধ্বনির্নামাপরো যোঽপি ব্যাপারো ব্যঞ্জনাত্মকঃ।
তস্য সিদ্ধেঽপি ভেদে স্যাৎ কাব্যাঙ্গত্বং ন রূপতা॥

ভট্টনায়ক বলিতে চাহেন যে ধ্বনিকে কাব্যের একটি উপাদান রূপে স্বীকার করা যায়; বেশীপক্ষে ইহাকে অঙ্গরূপে গ্রহণ করা যায়, কিন্তু ইহাকে কাব্যরূপী বা কাব্যাত্মা বলিয়া গ্রহণ করা যায় না। এইদিক হইতে ভট্টনায়ক কুন্তকের সমগোত্রীয়। "ভাবনা-ভাব্যো এষোঽপি শৃঙ্গারাদিগণো মতঃ"—ভট্টনায়কের এই উক্তিতে ভট্টনায়ক সুস্পষ্টভাবেই বলিয়াছেন যে শৃঙ্গারাদি রস ভাবনাভাব্য—ব্যঙ্গ্য নহে। শব্দের ভাবকত্ব ও ভোজকত্ববৃত্তির সাহায্যেই রসপ্রতীতি হয়—ইহাই ভট্টনায়কের সিদ্ধান্ত। ভট্টনায়কের এই সিদ্ধান্ত সম্বন্ধে শ্রীমদভিনবগুপ্ত লোচন-টীকায় বলিয়াছেন—

"ভোগীকরণব্যাপারশ্চ কাব্যস্য রসবিষয়ো ধ্বননাত্মৈব নান্যৎ কিঞ্চিৎ। ভাবকত্বমপি সমুচিতগুণালংকারপরিগ্রহাত্মকমস্মাভিরেব বিতত্য বক্ষ্যতে। কিমেতদপূর্বম্? কাব্যং চ রসান্ প্রতি ভাবকমিতি যদুচ্যতে, তত্র ভবতৈব ভাবনাদুৎপত্তিপক্ষ এব প্রত্যুজ্জীবিতঃ। ন চ কাব্যশব্দানাং কেবলানাং ভাবকত্বম্, অর্থাপরিজ্ঞানে তদভাবাৎ। ন চ কেবলানামর্থানাম্, শব্দান্তরেণার্প্যমাণত্বে তদযোগাৎ। দ্বয়োস্তু ভাবকত্বমস্মাভিরেবোক্তম্। "যত্রার্থঃ শব্দো বা তমর্থং ব্যঙ্‌ক্তঃ"—ইত্যত্র, তস্মাদ্ ব্যঞ্জকত্বাখ্যেন ব্যাপারেণ গুণালংকারৌচিত্যাদিকয়েতি

কর্তব্যতয়া কাব্যং ভাবকং রসান্ ভাবয়তি, ইতি ত্র্যংশায়ামপি ভাবানায়াং করণাংশে ধ্বননমেব নিপততি। ভোগোঽপি ন কাব্যশব্দেন ক্রিয়তে, অপি তু ঘনমোহান্ধ্যসংকটতানিবৃত্তিদ্বারেণাস্বাদাপরনাম্নি অলৌকিকদ্রুতিবিস্তারবিকাশাত্মনি ভোগে কর্তব্যে লোকোত্তরে ধ্বননব্যাপার এব মূর্ধাভিষিক্তঃ। তচ্চেদং ভোগকৃত্বং রসস্য ধ্বননীয়ত্বে সিদ্ধে দৈবসিদ্ধম্, রস্যমানতোদিতচমৎকারাতিরিক্তত্বাদ্ ভোগস্য।" ( ধ্বন্যালোক ২·৪ কারিকা ও বৃত্তির টীকা )।

ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত মহাশয় অভিনবগুপ্তের উল্লিখিত মতটি সুন্দরভাবে সংক্ষেপে প্রকাশ করিয়া বলিয়াছেন—ভট্টনায়ক যাহাকে রসের ভোগীকরণ বলিয়াছেন, তাহাকেই অভিনব প্রভৃতিরা ধ্বনন বলিয়াছেন। * * ভট্টনায়কের ভাবকত্ব সম্বন্ধে অভিনব বলেন যে, কেবলমাত্র কাব্যশব্দ হইতে রসাদি ভাবনা হইতে পারে না; কারণ অর্থ না হইলে রসাদির বোধ হইতে পারে না। কেবলমাত্র অর্থ হইতেও তাহা হয় না। কারণ একই অর্থ কোন শব্দ-বিন্যাসে কাব্য হইয়া দাঁড়ায়, অথচ অন্য শব্দবিন্যাসে কাব্য হয় না। অতএব শব্দ ও অর্থ যখন গুণ, অলংকার ঔচিত্যাদি যুক্ত হয়, তখনই কাব্যরসকে ব্যঞ্জিত করিতে পারে। এজন্য রসভাবনার প্রতি ব্যঞ্জন বা ধ্বননই কারণ। ইহা ছাড়া স্বতন্ত্র ভাবকত্ব বলিয়া কোন ব্যাপার নাই।" ( কাব্য-বিচার পৃঃ ২১৫ )

পণ্ডিতরাজ জগন্নাথও বলিয়াছেন—"মতৈস্যতস্য পূর্বস্মান্মতাদ্ ভাবকত্বব্যাপা-রান্তরস্বীকার এব বিশেষঃ। ভোগস্তু ব্যক্তিঃ। ভোগকৃত্বং চ ব্যঞ্জনাদবিশিষ্টম্। অন্যা তু সৈব সরণিঃ।

সাহিত্যতত্ত্বে ভট্টনায়কের উল্লেখযোগ্য অবদান হইতেছে ভরত-নাট্যশাস্ত্রের রসসূত্রের ব্যাখ্যাপ্রসঙ্গে রসনিষ্পত্তির প্রক্রিয়ানির্ণয়ে সাধারণীকরণ-ব্যাপারের আবিষ্কার বিষয়ে তাঁহার মৌলিক চিন্তন। বস্তুতঃ এই রসনিষ্পত্তি বা Communication সমস্যাটি সাহিত্য-মীমাংসার ক্ষেত্রে একটি অতি দুরূহ মৌলিক সমস্যা। যদি আমরা মুখ্যভাবে কবিনিষ্ঠ asthetic experience বা সৌন্দর্যানুভূতিকে রস বলিয়া গ্রহণ করি, তাহা হইলে কবিনিষ্ঠ রস কি ভাবে সামাজিক হৃদয়ে অভিব্যক্ত হয় অর্থাৎ সকল শিল্পের Communication এর মৌলিক সমস্যাটিই আমাদের বিশেষ আলোচ্য হইয়া পড়ে। সংস্কৃত বীক্ষাশাস্ত্রের আচার্য্যগণ তাঁহাদের অনন্ত-সাধারণ মনীষা ও সুগভীর অন্তর্দৃষ্টি লইয়া এই সমস্যাটির আলোচনা করিয়াছেন এবং অভিব্যক্তিবাদ এই সমস্যার সুষ্ঠু মীমাংসা করিয়াছে বলিয়া পণ্ডিতসমাজ মনে করেন। রসগঙ্গাধরে আমরা ভরতসূত্রের আটপ্রকারের ব্যাখ্যা দেখি। অভিনবগুপ্ত অভিনব-ভারতীতে এবং মম্মট কাব্য-

প্রকাশে চারিজন আচার্য্যের ব্যাখ্যা নিবদ্ধ করিয়াছেন। এই চারিজন আচার্য্য হইতেছেন—ভট্টলোল্লট, ভট্টশংকুক, ভট্টনায়ক ও ভট্টাভিনবগুপ্ত। ইঁহাদের ব্যাখ্যা যথাক্রমে উৎপত্তিবাদ, অনুমিতিবাদ, ভুক্তিবাদ ও অভিব্যক্তিবাদ নামে পরিচিত। উক্ত চারিজন আচার্যের মধ্যে ভট্টলোল্লট ও ভট্ট শংকুকের দৃষ্টি নাট্য-শিল্প অর্থাৎ বস্তুর প্রতি অধিকতর অভিনিবিষ্ট; শেষোক্ত দুইজন emotion বা ভাবকে লক্ষ্য করিয়া সামাজিক-নিষ্ঠ রসাস্বাদের কথা বলিয়াছেন। আধুনিক বাংলা সাহিত্যের নানা রচনায় এই বাদচতুষ্টয়ের বহু নিপুণ ব্যাখ্যা আছে। তন্মধ্যে অধ্যাপক শ্রীবিষ্ণুপদ ভট্টাচার্য্য মহাশয়ের সাহিত্যমীমাংসা ও ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্তের কাব্য-বিচার-গ্রন্থ দুইটি বিশেষভাবে উল্লেখযোগ্য। অধ্যাপক শ্রীঅবন্তীকুমার সান্যাল মহাশয় তাঁহার 'অভিনব-গুপ্তের রসভাষ্য' গ্রন্থে এই বাদচতুষ্টয়কে একত্র গ্রথিত করিয়া তাহাদের অনুবাদ করিয়াছেন ও টীকা রচনার দ্বারা বুঝিবার পথ সুগম করিয়া দিয়াছেন' আমরা এই বাদচতুষ্টয়ের বিস্তৃত আলোচনা করিব না। তবে যেহেতু শ্রীমদভিনবগুপ্ত ধ্বন্যালোক-লোচনে ইহাদের আলোচনা করিয়াছেন, সেই কারণে সংক্ষেপে বিভিন্ন আচার্য্যের বক্তব্য বুঝিবার চেষ্টা করিব।

রসনিষ্পত্তি সম্বন্ধে বিভিন্ন মতামত

"বিভাবানুভাব-ব্যাভিচারি-সংযোগাদ্ রসনিষ্পত্তিঃ"—ইহা ভরতমুনি-প্রণীত নাট্যশাস্ত্রের সূত্র। ইহাতে নাট্যে কিভাবে রসনিষ্পত্তি হয় তাহা বলা হইয়াছে। এই সূত্রের ব্যাখ্যা হইতেই নানাবিধ মতের উৎপত্তি হইয়াছে। 'সংযোগ' এবং 'নিষ্পত্তি'—এই দুইটি শব্দের অর্থের ভেদে মতভেদের উদ্ভব হইয়াছে। ভট্টলোল্লট, ভট্টশংকুক, ভট্টনায়ক ও ভট্টাভিনবগুপ্ত—ভিন্ন ভিন্ন রূপে এই সূত্রের ব্যাখ্যা করিয়াছেন।

লোকে যাহাকে 'কারণ' বলে, কাব্যে ও নাট্যে তাহাকে বিভাব বলে এইরূপে লৌকিক 'কার্যকে' 'অনুভাব' এবং 'সহকারিকে' 'ব্যভিচারি' ভাব বলা হয়। এই নামান্তরকরণের সার্থকতা আছে। কারণকে বিভাব বলা হয়, যেহেতু সামাজিকের হৃদয়ে বাসনারূপে অবস্থিত রত্যাদি স্থায়িভাব এই বিভাবের দ্বারা আস্বাদের বিষয় হইয়া থাকে। "বিভাবয়ন্তি আস্বাদাঙ্কুরযোগ্যতাং নয়ন্তীতি বিভাবাঃ"। অনুভাব অর্থাৎ কটাক্ষ-ভুজক্ষেপণাদি কার্য্য এই স্থায়িভাবের গমক ( বোধক ) হইয়া থাকে। ব্যভিচারিভাব—উৎকণ্ঠা প্রভৃতি—স্থায়িভাবের পরিপোষণ করে অর্থাৎ ইহা বিশেষভাবে (বি) সর্বদিক (অভি) হইতে তদভিমুখে প্রবৃত্ত হয় (চরন্তি) এবং স্থায়িভাবের পরিপুষ্টি সাধন করে। এই বিভাবাদির দ্বারা

সামাজিকনিষ্ঠস্থায়িভাবের অভিব্যক্তি অর্থাৎ প্রকাশ হইয়া থাকে। এই অভিব্যক্ত স্থায়িভাবই রস বলিয়া অভিহিত হয়। অভিব্যক্তি চর্বণা বা রসাস্বাদব্যাপার ভিন্ন অন্য কিছু নহে। ইহা শ্রীঅভিনবগুপ্তের মতানুসারিনী ব্যাখ্যা।

পূর্বেই বলা হইয়াছে—ভরতনাট্যসূত্রের ব্যাখ্যাতৃগণের মতভেদের বিষয় 'সংযোগ' ও 'নিষ্পত্তি' এই শব্দ দুইটি। ভট্টলোল্লট সম্ভবতঃ ভরতনাট্যশাস্ত্রের প্রাচীন ব্যাখ্যাতা ছিলেন কিংবা হয়তো তিনি তাঁহার স্বরচিত কোন গ্রন্থে এই সূত্রের ব্যাখ্যা করিয়াছেন। ভট্ট লোল্লাটের ব্যাখ্যা এইরূপ—

বিভাবাদি রত্যাদি স্থায়িভাবের উৎপাদক। বিভাবের সহিত স্থায়ীর সম্বন্ধ জন্য-জনক বা উৎপাদ্য-উৎপাদক ভাব। আর অনুভাবকার্যাদি

ভট্টলোল্লট ইহার গমক। অনুভাবের সহিত স্থায়িভাবের গম্য-গমক-ভাব-সম্বন্ধ এবং ব্যভিচারীর সহিত পোষ্য-পোষক-ভাব-সম্বন্ধ। এই স্থায়িভাবের উৎপত্তিজ্ঞান ও পরিপুষ্টি মুখ্যভাবে নায়কের মধ্যে ঘটিয়া থাকে। নট অভিনয় কৌশলের দ্বারা নায়করূপে প্রতীত হয়। নটের মধ্যে রসের উৎপত্তি হয় না, কিন্তু সেখানে আরোপিত হয়। নট কেবল অনুকরণ-কর্ত্তা এবং নায়কাদি এখানে অনুকার্য্য। এই স্থায়িভাব নটে আরোপিত হয় এবং এই আরোপিত স্থায়িভাবের বোধই সামাজিকের চমৎকারের হেতু।

ভট্ট লোল্লটের এই মতের নাম উৎপত্তিবাদ। ইহা পণ্ডিতসমাজে গ্রহণ-যোগ্য হয় নাই, যেহেতু সামাজিকের যে চমৎকারকৃত আনন্দের বোধ হইয়া থাকে, তাহা এরূপভাবে নটে আরোপের দ্বারা সিদ্ধ হইতে পারে না। আর অনুকার্য্য নায়ক-নায়িকার মধ্যেই রসের উৎপত্তি হয়—ইহাও রসের স্বারসিক ব্যাখ্যা হইতে পারে না; যেহেতু অপর ব্যক্তিতেযে অনুভব হয়, তাহা অন্য ব্যক্তি বোধ করিতে পারে না। পণ্ডিতরাজ জগন্নাথ এই আরোপিত স্থায়িভাবের জ্ঞানকে অলৌকিক প্রত্যক্ষ বলিয়াছেন। কিন্তু সামাজিকের হৃদয়ে যদি স্থায়িভাবের অভিব্যক্তির দ্বারা রসের বোধ না হয়, তাহা হইলে সামাজিকের দ্বারা অনুভূয়মান রসবোধের উপপাদন অসম্ভব হয়। লৌকিক নরনারী-তে যে রতি উৎপন্ন হয়, তাহার ঈদৃশ জ্ঞানের দ্বারা সামাজিকের হৃদয়ে আনন্দের উৎপত্তি হয়—ইহা বলা যায় না। অনেক সময়ে বৈপরীত্যই ঘটে। অতএব এই ব্যাখ্যা হৃদয়গ্রাহী নয়।

শ্রীশংকুক এই সূত্রের ব্যাখ্যা প্রসঙ্গে বলেন—বিভাবাদির দ্বারা স্থায়ীর

ভট্টশংকুক অনুমিতি হয়। রসের অনুমিতিই রস-নিষ্পত্তি। এস্থলে 'নিষ্পত্তি' শব্দের অর্থ অনুমিতি ( Inference ) এবং সংযোগ 'শব্দের' অর্থ

অনুমাপ্য-অনুমাপক সম্বন্ধ। ভট্ট শংকুক বলেন—এই রসবোধের স্বরূপ বিলক্ষণ। জ্ঞান চারি-প্রকারের হইতে পারে। **সম্যক জ্ঞান** নিয়মগর্ভ। অভিনেতা নট সম্বন্ধে—ইনি রামই ( রাম এবায়ম্ ) কিংবা ইনিই রাম ( অয়মেব রামঃ )—এরূপ অবধারণাত্মক বোধ হয় না। ইহা ভ্রম—ইহাও বলা যায় না। **ভ্রমজ্ঞান** মিথ্যা হয় এবং পরবর্ত্তীকালে তাহার বাধ হয়। কিন্তু অভিনয় দর্শনে বা কাব্যের অনুশীলনে সহৃদয়ের মনে এইরূপ বাধবুদ্ধির উদয় হয় না। অতএব ইহা মিথ্যাজ্ঞান হইতে বিলক্ষণ। ইহাকে **সংশয়** বলা যায় না, যেহেতু নট সম্বন্ধে সামাজিকের এরূপ বোধ হয় না যে—ইনি রাম কিংবা রাম নহেন। নট রামসদৃশ এরূপ জ্ঞানও হয় না। **সাদৃশ্যজ্ঞান** দুইটি ভিন্ন বস্তুর মধ্যেই সম্ভব হয়—ইহা তাদার্থ্যবোধ নহে। কিন্তু নটের অসাধারণ অভিনয়নৈপুণ্যের দ্বারা চিত্রতুরগন্যায়ে—ইনি রাম—এরূপ জ্ঞান হয়, যেমন অতি নিপুণ শিল্পী দ্বারা নির্মিত অশ্বের চিত্র দেখিয়া লোকের অশ্ব বলিয়া ভ্রান্তি (illusion) হয়। ইহা ভ্রান্তি, কিন্তু এরূপ ভ্রান্তি না হইলে রসবোধের উদয়ই হইতে পারে না। সামাজিক নটকেই রাম বলিয়া মনে করেন এবং তাহাতেই অনুভাবের সাহায্যে স্থায়িভাবের অনুমান করেন। এই অনুমিতি বিষয়ের সৌন্দর্য্যবশতঃ অন্য অনুমিতি হইতে বিলক্ষণ। ইহাতে চমৎকারবোধ অনুস্যূত। পণ্ডিতরাজ জগন্নাথ ইহার যে ন্যায়ানুসারিনী ব্যাখ্যা করিয়াছেন—তাহা রসগঙ্গাধরের প্রথম আননে রসস্বরূপের বিভিন্ন মতবাদের বিচারপ্রসঙ্গে কৃত আলোচনায় দ্রষ্টব্য। শ্রীশংকুকের মতবাদও সহৃদয়গণের অনুপাদেয়। সহৃদয়ের চিত্তে যে আনন্দের আবির্ভাব হয়, তাহা সাক্ষাৎকারের দ্বারাই সম্ভব—অনুমিতির দ্বারা নহে। অতএব এই ব্যাখ্যাও সমীচীন নহে।

ভট্টনায়ক এই দুইটি মতেরই খণ্ডন করিয়াছেন। তিনি বলেন—রস নটগত বা রামগত ( অনুকারী ও অনুকার্যগত ) বলিয়া অনুমিত হয় না, কিংবা ইহাদের কাহারো মধ্যে রসের উৎপত্তিও হয় না। সামাজিকের হৃদয়ে রসের বোধ হইয়া থাকে। কিন্তু এই রসবোধকে অভিব্যক্তি বলা যায় না, যেহেতু রস সিদ্ধ বস্তু ( accomplished fact ) নহে এবং সিদ্ধ বস্তুরই অভিব্যক্তি হইয়া থাকে। প্রদীপাদির আলোকের দ্বারা অন্ধকারে অবস্থিত ঘট-পটাদির অভিব্যক্তি ঘটে ; কিন্তু এগুলি ( ঘট-পটাদি ) পূর্বেই বিদ্যমান ছিল, আবরণবশতঃ অনুভূত হয় নাই। রস কিন্তু পূর্বসিদ্ধ নহে। ইহা বিভাবাদি-ব্যাপারের দ্বারাই বোধ-বিষয় হয়। অতএব রসবোধের উপপাদনের জন্য ভট্টনায়ক কল্পনা করেন যে শব্দের তিনটি ব্যাপার আছে ; (১) সংকেতিত

ভট্টনায়ক

অর্থের বোধ কিংবা তৎসম্বন্ধী অর্থের বোধ ; ইহা অভিধা ও লক্ষণা ব্যাপারের দ্বারা নিষ্পাদিত হয়—ইহা সর্বজনপ্রতীতি-সিদ্ধ। (২) শব্দের আর একটি ব্যাপারের নাম—ভাবকত্ব। ইহার কার্য্য হইতেছে সাধারণীকরণ। ইহাতে কেবল নায়ক-নায়িকার সহিতই স্থায়িভাবের সম্বন্ধ এই জ্ঞান স্থগিত হয় ; তখন দুষ্মন্ত, রামচন্দ্র প্রভৃতি নায়ক সাধারণরূপে প্রতীত হন—ব্যক্তিবিশেষরূপে নহে। বিভাবাদির সাধারণীকরণ ভাবকত্বব্যাপারের ফল, (৩) আর তৃতীয় ব্যাপার হইতেছে—ভোজকত্ব বা ভোগকৃত্ব, যাহার ফলে আমাদের চিত্তে রজঃ ও তমোগুণ অভিভূত হইয়া পড়ে এবং সত্ত্বের উদ্রেক হয়। সত্ত্বগুণের উদ্রেকে চিত্ত স্থির হয় এবং তাহাতে আত্মার ধর্ম আনন্দের প্রকাশ হয়। এই আনন্দের ভোগ বা সাক্ষাৎকারই রস। ইহা অলংকারশাস্ত্রে 'ভুক্তিবাদ' নামে পরিচিত। কাব্য-প্রকাশের টীকা 'প্রদীপ'কার শ্রীগোবিন্দ ঠকুর ইহাতে সাংখ্যমতের প্রভাব দেখিয়াছেন। এই ব্যাখ্যা পরবর্ত্তীকালে অনেক বিভ্রমের সৃষ্টি করিয়াছে। মনে রাখিতে হইবে যে ভট্টনায়ক প্রভৃতি কাশ্মীর দেশে জন্মগ্রহণ করিয়াছিলেন এবং সেই দেশে প্রচলিত প্রত্যভিজ্ঞা দর্শন ইঁহাদের সকলেরই উপজীব্য। আত্মা চেতন বস্তু। তাহার সত্তা হইতেছে চৈতন্য এবং তাহার স্বরূপ হইতেছে আনন্দ। আত্মভিন্ন সমস্ত পদার্থই সত্ত্ব, রজঃ, এবং তমঃ এই ত্রিগুণাত্মক। ইহা প্রত্যভিজ্ঞা-দর্শনের তথা বেদান্তদর্শনের মত। সুতরাং ভট্টনায়কের অভিমতে সাংখ্যের প্রভাব দর্শন করা সমীচীন নহে। রসে যে আনন্দের বোধ হয় তাহা আত্মস্বরূপ আনন্দেরই অনুভব। অতএব রসবোধ নায়কনিষ্ঠ নহে, নট-নিষ্ঠ তো নহেই, ইহা সামাজিকেরই অনুভবের বিষয়।

ভট্টনায়কের মতেরই পরিবর্ত্তন ও পরিশোধনের দ্বারা আচার্য্য অভিনবগুপ্ত তাঁহার অভিব্যক্তিবাদ স্থাপন করিয়াছেন। অভিনবগুপ্ত ব্যঞ্জনার পক্ষপাতী।

**ভট্টাভিনবগুপ্ত**

তিনি ব্যঞ্জনাব্যাপারের দ্বারা রসবোধের উপপাদন করেন। তিনি ভট্টনায়ক-কল্পিত শব্দের ভাবকত্ব এবং ভোজকত্ব ব্যাপারদ্বয় স্বীকার করেন না। অভিনবগুপ্তের মতে ভোজকত্ব ব্যাপার অভিব্যক্তির নামান্তর। ইহা পণ্ডিতরাজ জগন্নাথ কণ্ঠরবে ঘোষিত করিয়াছেন।* ভট্টনায়ক কথিত সাধারণীকরণ ব্যাপারটি অভিনবগুপ্তও অস্বীকার করেন নাই ; কিন্তু তজ্জন্য শব্দের ভাবকত্ব-ব্যাপার স্বীকার করার আবশ্যকতা আছে—ইহা মনে করেন নাই। লৌকিক বোধে কারণাদির দ্বারা স্থায়িভাব রত্যাদির অনুমান

* 'ভোগকৃত্বং চ ব্যঞ্জনাদবিশিষ্টম্'—রসগঙ্গাধর, প্রথম আনন।

হইয়া থাকে। কাব্যে ও নাট্যে এই কারণাদির রূপান্তর ঘটে; রসবোধ হয় বিভাব, অনুভাব এবং ব্যভিচারিভাবের মিলিত অনুভবের দ্বারা। এস্থলে কার্য্য-কারণভাব কল্পনা করা যায় না। রস যদি বিভাবাদির কার্য্য হইত, তাহা হইলে বিভাবাদির বোধ পূর্বেই হইত। কিন্তু রসবোধে বিভাবাদি-সংবলিত স্থায়িভাবের যুগপৎ বোধ হইয়া থাকে। এই স্থায়িভাব নায়কনিষ্ঠ নহে; ইহা সহৃদয়ের হৃদয়ে সূক্ষ্মভাবে অবস্থিত রত্যাদিরই অভিব্যক্তি অর্থাৎ ইহা পূর্বসিদ্ধ বস্তুরই প্রকাশ। সুতরাং ইহা পূর্বে অসিদ্ধ বলিয়া অভিব্যক্তি সম্ভব নহে—ভট্টনায়কের এই মত সূক্ষ্মদৃষ্টিপ্রসূত বলা যায় না। সহৃদয়ের হৃদয়ে সূক্ষ্মভাবে অবস্থিত স্থায়িভাবের প্রকাশ বলিয়া, যাহার রত্যাদি স্থায়িভাবের বাসনা অবিদ্যমান, তাহার রসবোধ হয় না। মীমাংসক, বৈয়াকরণ, গাণিতিক প্রভৃতির যে রস-বোধ হয় না, তাহার কারণ এই যে তাঁহাদের ঈদৃশ বাসনা নাই। যদি তাঁহাদের রসবোধ হয়, তাহা হইলে স্বীকার করিতে হইবে যে তাঁহাদের পূর্বসিদ্ধ বাসনা বর্তমান।

শ্রীমদভিনবগুপ্তের মতে সাধারণীকরণ ব্যঞ্জনারূপ বৃত্তির অবান্তর ব্যাপারের দ্বারা সম্পাদিত হইয়া থাকে। রসাভিব্যক্তির প্রক্রিয়া এইরূপ—সহৃদয়ের ইহা মনে হয় না যে এই রত্যাদিবিভাব এবং তাহার অভিনয়াদি কার্য্যরূপ অনুভাব—ইহা আমারই বা শত্রুরই বা তটস্থ ব্যক্তিরই। অর্থাৎ রসাস্বাদস্থলে এইরূপ সম্বন্ধী-বিশেষের স্বীকারের নিয়ম অনুভূত হয় না। আবার—ইহা আমারই নয়. বা শত্রুরই নয় কিংবা তটস্থ ব্যক্তিরই নয়—এরূপ সম্বন্ধী-বিশেষের পরিহারের বোধও হয় না। এইরূপ বিচিত্র অনুভূতি বিভাবনাদিরূপ ব্যাপারের দ্বারা সংঘটিত হয়। সাধারণ্যের প্রতীতির অর্থ ইহা নয় যে সব ব্যক্তির সহিত সহৃদয়ের সম্বন্ধবোধ; ইহার অর্থ হইতেছে যে, এই প্রতীতি ঘটিলে বিভাবানু-ভাবাদিকে কোন সম্বন্ধী-বিশেষের অর্থাৎ নট-নায়কাদির ধর্ম বলিয়া বোধ হয় না। এই স্বীকার এবং পরিহারের নিয়মের অজ্ঞানবশতঃ ঈদৃশ সাধারণীকরণ সম্ভব হয়।

সাধারণীকরণের মূলভিত্তি হইতেছে—সহৃদয়ের আত্মবিস্মরণ, তাঁহার ব্যক্তিত্বের বিস্মৃতি; সে যে অন্য সমস্ত ব্যক্তি হইতে ভিন্ন বা তাহার সহিত কাহারো কোন বিশেষ সম্বন্ধ আছে—এরূপ বোধ তখন বিলুপ্ত হইয়া যায়। এই নৈর্ব্যক্তিক (impersonal) সত্তায় অবস্থিত হইলেই রসবোধের অধিকার আসে। কাহারো সহিত তাহার ভেদবুদ্ধি না থাকায় কাব্য-নাটকের বিভাবের সহিত তাহার ভেদবুদ্ধি থাকে না। ইহাকেই সাধারণীকরণ বা impersonal or

superpersonal state of existence বলে। পরিমিত ব্যক্তিত্ববোধই ভেদবুদ্ধির কারণ। তাহা অবিদ্যাকল্পিত। প্রত্যভিজ্ঞাদর্শন ও বেদান্ত মতে পরম তত্ত্ব এক অদ্বিতীয় চৈতন্য। অবিদ্যার আবরণবশতঃ ও নানা ভেদবুদ্ধির উপস্থিতির জন্য জীব তাহার বাস্তবিক সত্তা বিস্মৃত হয়। এই বাস্তবিক সত্তায় মানুষ তখনই আরূঢ় হয়, যখন তাহার ভেদবুদ্ধির উৎস—ক্ষুদ্র অহংবুদ্ধি—লুপ্ত হয়। শৈবসিদ্ধান্তসম্মত সেই পরম অহংতার এবং বেদান্তসম্মত সাক্ষিচৈতন্যস্বরূপ অনন্ত ব্রহ্মের সহিত তখন তাহার ভেদবুদ্ধি তিরোহিত হয়। ইহাই সাধারণীকরণের মূল এবং ইহাই অভিনবগুপ্তের সম্বন্ধীবিশেষের স্বীকার ও পরিহারের ফল।

শ্রীমদভিনবগুপ্ত মনে করেন—সাধারণীকরণ ব্যঞ্জনারই অবান্তর ব্যাপার। পূর্বেই দেখা গিয়াছে যে সম্বন্ধী-বিশেষের জ্ঞান রসবোধের প্রতিবন্ধক। ব্যঞ্জনার দ্বারা এই প্রতিবন্ধক অপসারিত হয়। যেমন অন্ধকাররূপ প্রতিবন্ধকের নিরসনের দ্বারা প্রদীপ ঘটাদির অভিব্যঞ্জক হয়, সেইরূপ ব্যঞ্জনা এই সম্বন্ধী-বিশেষের প্রতীতিরূপ প্রতিবন্ধকের নিরাস করিয়াই রসের অভিব্যক্তি করে। এই রস সহৃদয়-হৃদয়স্থিত এবং পূর্বে অনুভূত বাসনার অভিব্যক্তি বা প্রকাশ। এইরূপ স্থায়িভাবের প্রতীতি সহৃদয়ের স্বীয় আত্মানন্দের দ্বারাই বিষয়ীকৃত হয়। আনন্দ ও জ্ঞান অভিন্ন-স্বরূপ। সুতরাং রসবোধ শব্দের অর্থ—সহৃদয়ের স্বস্বরূপ আনন্দাত্মক জ্ঞানের দ্বারা স্থায়িভাবের গ্রহণ; ইহা সাক্ষাৎকারস্বরূপ।

আমরা উপরের আলোচনায় দেখিলাম—কিভাবে ধ্বনিবাদিগণ ভট্টনায়কের মত পরিশোধিত করিয়া রসনিষ্পত্তির ব্যাখ্যা করিয়াছেন এবং রস যে ব্যঙ্গ্য বা অভিব্যক্ত হয়—তাহা কিভাবে প্রমাণ করিয়াছেন। কিন্তু আচার্য অভিনব-গুপ্ত যদিও আচার্য ভট্টনায়কের মত পরিশোধিত করিয়া এবং তাঁহার ভাবকত্ব ও ভোজকত্ব ব্যাপারকে যথাক্রমে ব্যঞ্জনা ও অভিব্যক্তির নামান্তর বলিয়া ব্যঞ্জনাবৃত্তির সাহায্যে রসের অভিব্যক্তিবাদ প্রতিষ্ঠিত করিয়াছেন, তবুও আধুনিক সমালোচনা এক্ষেত্রে সম্পূর্ণভাবে অভিনবগুপ্তের মতানুসারী হয় নাই এবং আচার্য ভট্টনায়কের চিন্তাধারার যে মৌলিকত্বের প্রতি এতাবৎ তাদৃশ দৃষ্টি দেওয়া হয় নাই, সেই দিকে আমাদের দৃষ্টি আকর্ষণ করিয়াছে। কবিগত রস সামাজিক চিত্তে আস্বাদিত হইতে হইলে ভট্টনায়ক-উদ্ভাবিত 'সাধারণীকরণ' ব্যাপার যে অপরিহার্য তাহা অভিনবগুপ্ত স্বকণ্ঠে ঘোষণা করিয়া গিয়াছেন—"সাধারণ্য-গ্রহং বিনা ন কদাচিদপি বিভাবত্বম্ স্বপ্নেঽপি ন রসত্বমিতি চ ন বিস্মর্তব্যম্।" (অভিনবভারতী)। ধ্বন্যালোকের কুত্রাপি সাধারণীকরণের কথা নাই। সাধারণীকরণের একদিকে রহিয়াছে সৌন্দর্য-চেতনা ও তাহার

দর্শন বা প্রখ্যা এবং অপর দিকে রহিয়াছে উক্ত চেতনার প্রকাশ অর্থাৎ বর্ণনা বা উপাখ্যা। ধ্বনিতে আছে কেবলমাত্র উপাখ্যার দিক, অর্থাৎ শব্দব্যাপারকে আশ্রয় করিয়া ব্যঙ্গ বস্তুকে প্রকাশ করিয়া তোলা, ব্যঙ্গ রসকে অভিব্যক্ত করিয়া তোলা। এটি expression or mainfestation এর দিক মাত্র; কিন্তু সাধারণীকরণে সংযুক্ত হন কবি ও সহৃদয় উভয়েই; এখানে vision এবং manifestation দুইই মিলিত হইয়াছে। এই কারণে অধ্যাপক রাও বলিয়াছেন—

—Whereas dhvani covers only *upākhyā* i,e., śabda-vyāpara, sādhāraṇīkaraṇa covers both prakhyā and upākhyā and is thus more comprehensive than dhvani; **Further, while Ānanda is chiefly looking at Kāvya from the point of view of the reader, Bhaṭṭanāyaka is viewing Kāvya from the point of view of the poet as well as the reader; while Ānanda is laying bare the heart of the reader and has called his work Sahṛdayāloka, Bhaṭṭanāyaka is holding the mirror to the heart of the poet as well as the reader and has therefore given it the more general name Hṛdayadarpaṇa,"

বস্তুতঃ সহৃয়ালোক-প্রণেতা আনন্দবর্ধনের দৃষ্টি প্রধানতঃ নিবদ্ধ ছিল সামাজিকের প্রতি এবং হৃদয়-দর্পণ-রচয়িতা ভট্টনায়ক যে কবি ও সহৃদয় উভয়ের হৃদয়ভাবকে দর্পণে প্রতিফলিত করিতে চাহিয়াছেন—তাহা উভয়গ্রন্থের নামেই প্রকাশ—অধ্যাপক রাও এর এই যুক্তি বিশেষভাবে প্রণিধানযোগ্য।

অধ্যাপক রাও শ্রীমদভিনবগুপ্তকৃত ভাবকত্ব-ভোজকত্ব-ব্যাপার-খণ্ডনকেও যুক্তিসহ মনে করেন নাই। এ বিষয়ে তাঁহার মন্তব্য নিম্নরূপ—

'The reader's activity (Vyāpāra) which is chiefly enjoyment with the least effort is aptly termed by Bhaṭṭa Nāyaka as bhoktṛtva in order to distinguish it from the poet's activity which is more one of immense effort (bhāvakatva) than of enjoyment (bhoktṛtva). If we thus understand Bhatta-Nāyaka's bhoktṛtva (bhoktṛtvam sahaṛdaya-viṣayam) as what relates to the reader and the reader is more a bhoktṛ than a Katṛ, the necessity for the distinction which Bhaṭṭa Nāyka made between

bhāvakatva and bhoktṛtva becomes clear and Abhinavagupta's criticism misses entirely the need for this distinction.

একথা অস্বীকার করার উপায় নাই যে পাঠকের ধর্ম হিসাবে ভোক্তৃত্বের এবং কবির ধর্ম হিসাবে ভাবকত্বের মধ্যে পার্থক্য করা যুক্তিসঙ্গত এবং সেদিক দিয়া ভট্ট-নায়কের ব্যাপারভেদ অগ্রাহ্য করা কঠিন ; কিন্তু পাঠকের জন্য যে মানদণ্ড শ্রীমদভিনবগুপ্ত স্থির করিয়া দিয়াছেন তাঁহার সেই অতি বিখ্যাত সূত্রে—'যেষাং কাব্যানুশীলনাভ্যাসবশাৎ' ইত্যাদিতে,—অধ্যাপক রাও যদি তাহা বিস্মৃত না হইতেন তাহা হইলে একথা বলিতে তাঁহার দ্বিধা হইত যে পাঠক "with the least effort" স্বল্পায়াসেই উত্তমকাব্যের রসাস্বাদ করিয়া থাকেন। বস্তুতঃ সত্যকারের সহৃদয় হইতে হইলে কাব্যপাঠকালে পাঠকের মধ্যেও কবিগত ভাবকত্বের তৎকালীন আবির্ভাব হইতে হইবে এবং তাহারই ফলে সাধারণীকরণ ব্যাপারের উদয় ও রসাভিব্যক্তি সম্ভব হইবে। ভাবকত্ব কেবল কবিরই ব্যাপার, সহৃদয়ের নয়—ইহা আংশিক সত্য মাত্র। আনন্দবর্ধনের 'সহৃদয়' শব্দের মধ্যেই ভাবকত্ব-ভোজকত্বের সম্মিলন ঘটিয়াছে।

শ্রীমদভিনবগুপ্ত এ বিষয়ে সম্পূর্ণ অবহিত ছিলেন। তাঁহার সুবিখ্যাত 'অপূর্বং যদ্ বস্তু প্রথয়তি বিনা কারণকলাম্'—ইত্যাদি শ্লোকে তিনি যে সারস্বত-তত্ত্বের বিজয় কামনা করিয়াছেন, তাহাকে বিশেষিত করিয়াছেন দুইটি বিশেষণের দ্বারা ; সেই "সরস্বত্যাস্তত্ত্বং" হইতেছে—'প্রখ্যোপাখ্যা-প্রসরসুভগম্' এবং 'কবি-সহৃদয়াখ্যম্'—union of vision and manifestation—রসদৃষ্টি ও রসাভিব্যক্তির একত্র মিলন। অতএব ধ্বনিবাদিগণ কেবল সামাজিকের দিক হইতে কাব্যতত্ত্বের বিচার করিয়াছেন—কবির দিক হইতে নয়—এই অভিমত গ্রহণ করার পূর্বে যথেষ্ট সতর্কতা অবলম্বন করিতে হইবে।

**কুন্তক**

অতঃপর আমরা সংক্ষেপে আচার্য্য কুন্তক-প্রবর্তিত বক্রোক্তি-প্রস্থানের আলোচনা করিব। অলংকার শাস্ত্রের বিভিন্ন প্রস্থান-সমূহের বর্ণনা প্রসঙ্গে ডঃ নরেন্দ্রনাথ চৌধুরী তাঁহার 'কাব্যতত্ত্ব-সমীক্ষা' গ্রন্থে লিখিয়াছেন—

"অলংকারশাস্ত্রস্য পঞ্চ প্রস্থানানি সন্তি। তানি চ শব্দার্থ-সাহিত্য-প্রস্থানং, শব্দ-প্রাধান্য-প্রস্থানং, কেবলরস-প্রস্থানং, ধ্বনিপ্রস্থানং, ধ্বনি-ধ্বংসপ্রস্থানং চ।"

তিনি আচার্য্য কুন্তককে অন্যান্যদের সহিত ধ্বনিধ্বংসপ্রস্থানের অন্তর্ভুক্ত করিয়াছেন। এ বিষয়ে ডঃ চৌধুরী লিখিয়াছেন—

"অথ কেচন বিদ্বাংসঃ কাব্যস্যোপনিষদ্‌ভূতং রসতত্ত্বং স্বীকুর্বন্তোঽপি ধ্বনিবাদং নাঙ্গীকুর্বন্তি। তেষাং প্রস্থানং হি ধ্বনিধ্বংসপ্রস্থানমিতি ব্যপদেষ্টুং শক্যম্। অস্মিন্ প্রস্থানে ভট্টনায়কস্য, মহিমভট্টস্য, কুন্তকস্য, ক্ষেমেন্দ্রস্য চ নামানি প্রসিদ্ধি-মুপগতানি।"

অতঃপর কুন্তকের সিদ্ধান্তের সারবর্ণনা এইভাবে করা হইয়াছে—

"কুন্তকেন বক্রোক্তি-জীবিতে বক্রোক্তেরেব কাব্যজীবিতত্বং প্রদিদর্শয়িষিতম্। উক্তং চ—

'বক্রোক্তিঃ কাব্যজীবিতম্।

অস্য মতে ইমং বক্রোক্তির্ন কেবমলংকারঃ,কিন্তু কবেঃ কাব্যনির্মাণে লোকশাস্ত্র-বিলক্ষণপ্রতিভাসমুদ্‌ভাবিতং যদ্ যদেবাপেক্ষিতং তৎ সর্বমেব। কিং বহুনা, কুন্তকস্য নয়ে, বক্রোক্তিরেব সর্বব্যাপকং কাব্যতত্ত্বম্। আনন্দবর্ধনেন প্রতি-পাদিতঃ প্রতীয়মানোঽর্থঃ কুন্তকেন নাভ্যুপগতঃ। পরন্তু উপচারবক্রতেতি নাম্না স বক্রোক্ত্যামেব অন্তর্ভাবিতঃ। অতঃ কুন্তকস্যাপি ধ্বনি-ধ্বংসপ্রস্থানবর্তিত্বমেবো-পপদ্যতে। **এতত্তু স্পষ্টমত্র যদ্ ভামহপ্রোক্তস্য অতিশয়োক্ত্যপরনাম্নো বক্রোক্ত্যলংকারস্য এব কুন্তকেন স্বরূপাদিপরিবর্ধনেন, বিষয়বিস্তারেন চ মহৎ সাম্রাজ্যং প্রতিষ্ঠাপিতম্। ন নবীনং কিমপি তত্ত্বমত্র উপলক্ষ্যতে নিপুণদৃষ্ট্যা॥**

অর্থাৎ আচার্য্য কুন্তক রসতত্ত্ব স্বীকার করিলেও ধ্বনিতত্ত্ব স্বীকার করেন নাই; আনন্দবর্ধন কর্তৃক প্রতিপাদিত প্রতীয়মান অর্থেরও অভ্যুপগম করেন নাই। ইঁহার মতে কাব্যের আত্মা হইতেছে বক্রোক্তি; কুন্তক-কথিত বক্রোক্তি কেবলমাত্র একটি অলংকার নহে; কাব্যসৃষ্টির প্রয়োজনে কাব্যরচনাকারী কবির প্রতিভাসমুদ্‌ভাবিত সমস্ত উপাদানই—শব্দ, অর্থ, রীতি, গুণ, অলংকার, ধ্বনি, রস—সবই এই বক্রোক্তির অন্তর্ভুক্ত। কাব্যের উপাদান হিসাবে ধ্বনিকে কুন্তক একেবারে অস্বীকার করেন নাই; উপচারবক্রতা নামক বক্রতায় এক অবান্তরভেদের অন্তর্ভুক্ত করিয়া লইয়াছেন। বক্রোক্তিবাদের এইরূপ পরিচয় দিয়া অতঃপর ডঃ চৌধুরী মন্তব্য করিয়াছেন যে—নিপুণ দৃষ্টিতে পরীক্ষা করিলে দেখা যায় যে, কুন্তক-কথিত এই বক্রোক্তিতে মৌলিকত্ব কিছু নাই—এতদ্দ্বারা অলংকারশাস্ত্রে নূতন তত্ত্বও কিছু প্রতিষ্ঠিত হয় নাই। ইহাতে ভামহ-কথিত অতিশয়োক্তি বা বক্রোক্তি নামক অলংকারেরই স্বরূপাদির পরিবর্ধন এবং সেই বিষয়কেই বিস্তৃতভাবে বর্ণনা করা হইয়াছে মাত্র।

ডঃ চৌধুরী আচার্য্য কুন্তককে শব্দার্থসাহিত্য-প্রস্থানের অন্তর্ভুক্ত না করিয়া

কেন যে ধ্বনি-ধ্বংস-প্রস্থানের অন্তর্ভুক্ত করিলেন—তাহা আমরা বুঝিতে অক্ষম। ডঃ চৌধুরীর নিজ উক্তিতেই যে স্ববিরোধ আছে তাহাও তাঁহার দৃষ্টিপথে পড়া উচিত ছিল। তিনি আচার্য্য ভামহকে শব্দার্থসাহিত্য-প্রস্থানের এক বিশিষ্ট প্রবক্তা বলিয়া গ্রহণ করিয়াছেন। "অস্মিন্ প্রস্থানে শব্দার্থয়োস্তুল্য-প্রাধান্যেন কাব্যঘটকত্ব-মভ্যুপগতম্। ভামহেন বিরচিতঃ 'কাব্যালংকার' এবাস্য প্রস্থানস্য উপজীব্যমানঃ প্রাচীনতমো গ্রন্থঃ।" কুন্তক সম্বন্ধে তাঁহার উপরে উদ্ধৃত উক্তিতে তিনি স্বকণ্ঠে ঘোষণা করিয়াছেন যে কুন্তকের মতবাদ ভামহের অভিমতেরই স্বরূপাদির পরিবর্ধন ও বিষয়বিস্তার মাত্র, অথচ উভয়কে বিভিন্ন প্রস্থানের অন্তর্ভুক্ত করিয়াছেন। এই সিদ্ধান্ত বিচারসহ বলিয়া মনে হয় না। ভামহের বিষয়ে আলোচনার সময় আমরা 'বক্রোক্তি-জীবিত' হইতে উদ্ধৃতি সহকারে দেখাইয়াছি যে শব্দার্থের সুষ্ঠুভাবে মিলিত রূপকেই আচার্য কুন্তকও সাহিত্য বলিয়া মনে করিতেন।

এক্ষেত্রে দুইটি প্রশ্ন উঠিতে পারে। একটি হইতেছে—শব্দ ও অর্থের সহিত-ত্ব তো সর্বদাই বিদ্যমান। এই দুই উপাদানের সাহিত্য না ঘটিলে তো কাব্য হইতেই পারে না। অতএব এখানে বিশেষভাবে এই সাহিত্যের কথা বলার তাৎপর্য্য কি! আচার্য্য কুন্তক এ সম্বন্ধে বলেন—

"ননু চ বাচ্যবাচকসম্বন্ধস্য বিদ্যমানত্বাৎ এতয়োর্ন কথঞ্চিদপি সাহিত্যবিরহঃ; সত্যমেতৎ। **কিন্তু বিশিষ্টমেবেহ সাহিত্যমভিপ্রেতম্।**" কীদৃশম্?—বক্রতাবিচিত্রগুণালংকারসংপদাং পরস্পরস্পর্ধাধিরোহঃ। তেন—

সমসর্বগুণৌ সন্তৌ সুহৃদাবিব সঙ্গতৌ।
পরস্পরস্য শোভায়ৈ শব্দার্থৌ ভবতো যথা॥ (ব. জী পৃঃ ১০-১১)

কুন্তকের উপরোক্ত অভিমতকে ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত মহাশয় তাঁহার কাব্য-বিচার গ্রন্থে অতি সুস্পষ্ট ও মনোজ্ঞভাবে বর্ণনা করিয়াছেন—

কুন্তক বলেন যে কাব্য হইতে হইলে এই শব্দার্থ-সাহিত্যের একটি বিশিষ্টতা আবশ্যক। যখন একটি বাক্য অপর বাক্যের সহিত বিচিত্র বিন্যাসে বিন্যস্ত হয়, তখন বর্ণের সহিত বর্ণ মিলিয়া সে যেমন একদিকে ছন্দ ও ধ্বনির সাহায্যে, স্বর ও ধ্বনি-লহরীর আতান-বিতানে রমণীয় মাধুর্য্য সৃষ্টি করিবে, অপরদিকে তেমনি তদ্-গর্ভিত অর্থও তাহার সহিত তুল্য-যোগিতা করিয়া পরস্পর অর্থের দিক দিয়া নূতন চমৎকারিত্ব সৃষ্টি করিবে। এমনি করিয়া ধ্বনির সহিত ধ্বনির মিলনে, অর্থের সহিত অর্থের মিলনে যে পরস্পরস্পর্দ্ধি চারুতাময় উৎপন্ন হইবে, তাহাদের পরস্পরের সামঞ্জস্যই এখানে সাহিত্য শব্দের অর্থ।" (পৃঃ ৬৫)।

সেই কারণে কাব্য-লক্ষণ করিতে গিয়া আচার্য্য কুন্তক বলিয়াছেন—

শব্দার্থৌ সহিতৌ বক্রকবিব্যাপারশালিনি।
বন্ধে ব্যবস্থিতৌ কাব্যং তদ্বিদাহ্লাদকারিণি ॥ ১।৭ বঃ জী।

এই কাব্যলক্ষণের কয়েকটি বিষয় লক্ষণীয়। প্রথমতঃ, শব্দ ও অর্থের "দ্বয়োরপি প্রতিতিলমিব তৈলং তদ্বিদাহ্লাদকারিত্বং বর্ত্ততে, ন পুনরেকস্মিন্"—প্রতি তিলে যেমন তৈল থাকে, তেমনি কাব্যে গৃহীত প্রতি শব্দ ও অর্থের রসিক-চিত্তের উপযোগী আহ্লাদকারিত্ব আছে। দ্বিতীয়তঃ, শব্দ ও অর্থ হইবে "সহিতৌ"—"যথাযুক্তি স্বজাতীয়াপেক্ষয়া শব্দস্য শব্দান্তরেন বাচ্যস্য বাচ্যান্তরেণ চ সাহিত্যং পরস্পরস্পর্দ্ধিত্বলক্ষণমেব বিবক্ষিতম্"—শব্দের সহিত শব্দের ও অর্থের সহিত অর্থের যথাযোগ্য মিলনে পরস্পরস্পর্দ্ধি চারুত্ব সৃষ্টি করিবে। তৃতীয়তঃ, এই শব্দার্থের সাহিত্যকে 'বন্ধে ব্যবস্থিতৌ' হইতে হইবে। ইহা কিরূপ তাহা কুন্তক ব্যাখ্যা করিয়া বলিয়াছেন—'বন্ধো বাক্যবিন্যাসঃ. তত্র ব্যবস্থিতৌ বিশেষেণ লাবণ্যাদিগুণালংকারশোভিনা সংনিবেশেন কৃতাবস্থানৌ"—বন্ধ হইতেছে বাক্য-বিন্যাস; সেখানে অর্থাৎ সেই বাক্য-বিন্যাসে বিশেষভাবে লাবণ্যাদি গুণ ও অলংকার-সমূহের দ্বারা সুশোভিত হইয়া শব্দার্থ সন্নিবিষ্ট হইবে। চতুর্থতঃ, শব্দ ও অর্থের এই বিশিষ্ট বিন্যাসকে, এই বন্ধকে হইতে হইবে—"বক্র-কবি-ব্যাপারশালী'। কারিকার এই শব্দটি ব্যাখ্যা করিয়া কুন্তক বলিয়াছেন "কীদৃশে বন্ধে?—বক্রকবিব্যাপারশালিনি। বক্রো যোঽসৌ শাস্ত্রাদি-প্রসিদ্ধ-শব্দার্থোপনিবন্ধব্যতিরেকী, ষট্-প্রকারবক্রতাবিশিষ্টঃ কবিব্যাপার-স্তৎক্রিয়া-ক্রমস্তেন শালতে শ্লাঘতে যস্তস্মিন্।" কবিব্যাপারের যে ক্রিয়াক্রমের ফলে শাস্ত্রাদিতে ব্যবহৃত শব্দার্থের নিবন্ধ, তাহাদের প্রসিদ্ধ অর্থ হইতে অতিরিক্ত অর্থপ্রকাশ করিয়া ছয় প্রকারের বিশিষ্ট বন্ধে সন্নিবিষ্ট হয় এবং তাহার ফলে এইরূপ রচনা গৌরবলাভ করে—সেইরূপ কবিব্যাপারকেই এখানে বক্রকবি-ব্যাপার বলা হইয়াছে। অর্থাৎ কুন্তক বলিতে চাহেন যে কবি-প্রতিভার অপূর্ব স্পর্শে প্রচলিত শব্দার্থই এরূপ বিদগ্ধ ভণিতি-বিচ্ছিত্তিতে নিবদ্ধ হয় যে তাহারা অতিশয় গৌরব ও শোভা লাভ করে। কাব্যে কবি-প্রতিভাজাত এই বৈদগ্ধ্য-ভঙ্গী-ভণিতি থাকিতে হইবে। সর্বশেষে কুন্তক বলিয়াছেন যে এইরূপ রচনাকে 'তদ্বিদাহ্লাদকারী' হইতে হইবে—কাব্যতত্ত্বজ্ঞগণকে আনন্দদান করিতে হইবে। তাহা হইলে দেখা যাইতেছে যে কাব্যতত্ত্বজ্ঞগণের আনন্দদায়ক, গুণালংকার-শোভিত, যথাযথ মিলনে সম্মিলিত শব্দার্থের কবি-প্রতিভাজাত বিশিষ্ট বন্ধই

হইতেছে—কুন্তকের মতে কাব্যশব্দবাচ্য। অর্থাৎ চরম বিশ্লেষণে ইহা ভণিতি-প্রকার বা উক্তিবৈচিত্র্যবিশেষ।

এই মূল কাব্যলক্ষণ হইতেই আসিয়াছে কুন্তকের অলংকার সম্বন্ধে ধারণা ও সিদ্ধান্ত। কুন্তক বলিতেছেন—

উভাবেতাবলংকার্যৌ তয়োঃ পুনরলংকৃতিঃ।
বক্রোক্তিরেব বৈদগ্ধ্যভঙ্গীভণিতিরুচ্যতে ।। ১।১০ ব. জী।

এই কারিকার বৃত্তিতে তিনি বলিয়াছেন-শব্দ ও অর্থ উভয়েই হইতেছে অলংকার্য্য এবং ইহাদের অর্থাৎ এই শব্দ ও অর্থের একটিমাত্রই অলংকার আছে এবং তাহা হইতেছে বক্রোক্তি। "উভৌ দ্বাবপ্যেতৌ শব্দার্থাবলংকার্যাবলং-করণীয়ৌ কেনাপি শোভাতিশয়কারিনালংকরণেন যোজনীয়ৌ। * * * তয়ো * * অপি অলংকৃতিঃ পুনরেকৈব, যয়া দ্বাবপ্যলংক্রিয়েতে। কাসৌ—বক্রোক্তিরেব।" অতএব কুন্তকের কাছে অলংকার ও বক্রোক্তি সমার্থক। বস্তুতঃ স্বীয় গ্রন্থের অন্যত্র তিনি একই অর্থে উভয় শব্দকে ব্যবহার করিয়াছেন। 'বক্রোক্তি-বৈচিত্র্যকে' তিনি 'অলংকার-বিচিত্র-ভাবঃ' ( পৃঃ ৬৫ ) এবং বক্রোক্তিকে তিনি 'সকলালংকার-সামান্য' ( পৃঃ ৫৩ ) বলিয়াছেন। কুন্তক ধ্বনিবাদিগণের মত মনে করেন না যে অনলংকৃত রচনা কাব্য হইতে পারে ; বরং তিনি মনে করেন যে শব্দ ও অর্থ অলংকৃত না হইলে কাব্য হয় না। তিনি ১।৬ কারিকায় বলিয়াছেন 'সালংকারস্য কাব্যতা'। বৃত্তিতে বলিয়াছেন—'অয়মত্র পরমার্থঃ—সালংকার-স্যালংকারণ-সহিতস্য সকলস্য নিরস্তাবয়বস্য সতঃ সমুদায়স্য কাব্যতা কবিকর্মত্বম্। তেনালংকৃতস্য কাব্যত্বমিতি স্থিতিঃ ন পুনঃ কাব্যস্যালংকারযোগ ইতি।"

কুন্তকের কাব্য-পরিকল্পনায় গুণ ও রীতিরও বিশেষ স্থান আছে। তিনি দেশগতভাবে রীতিবিভাগ স্বীকার করেন নাই ; তাঁহার মতে রীতির বিভিন্নতা হয় 'কবি-স্বভাবভেদনিবন্ধনত্বাৎ'। কবিপ্রতিভার অনন্তত্ববশতঃ রীতিও অনন্ত প্রকারের হইতে পারে ; তবে সাধারণভাবে বিচার করিয়া তিনি রীতিকে মোটামুটি তিনটি শ্রেণীতে বিভক্ত করিয়াছেন—সুকুমার, বিচিত্র ও উভয়ের সম্মিলিতরূপ মধ্যম। কুন্তক দুই প্রকারের গুণ স্বীকার করেন—সাধারণ ও অসাধারণ। সমস্ত কাব্যেই সাধারণ গুণসমূহ বিদ্যমান থাকে, অসাধারণ গুণসমূহ থাকে বিশেষ বিশেষ মার্গে। কুন্তকের মতে সৌভাগ, লাবণ্য, এবং ঔচিত্য—এই তিনটি গুণ হইতেছে সর্বকাব্যসাধারণ এবং মাধুর্য্য, প্রসাদ, লাবণ্য ও আভিজাত্য—এই গুণগুলি হইতেছে বিশেষ বিশেষ মার্গদ্যোতক। কুন্তক যে গুণকে অলংকার হইতে অভিন্ন বলিয়া মনে করিতেন, তাহা তাঁহার নিজেদের উক্তিতেই প্রকাশিত

—"অলংকারশব্দঃ শরীরস্য শোভাতিশয়কারিত্বান্মুখ্যতয়া কটকাদিষু বর্ত্ততে, তৎকারিত্বসামান্যাদুপচারাদুপমাদিষু, তদ্বদেব চ তৎসদৃশেষু গুণাদিষু—"। বস্তুতঃ অলংকারকে বক্রতার প্রকারভেদ বলিয়া এবং গুণসমূহকে অলংকার বলিয়া ঘোষণা করিয়া কুন্তক উভয়কেই বক্রোক্তিরই অন্তর্ভুক্ত করিয়া লইয়াছেন। আর রীতিকে তো তিনি কবি-আত্মার প্রকাশ বলিয়াই মনে করেন।

এখন দেখা যাক, ধ্বনি সম্বন্ধে কুন্তকের মনোভাব কিরূপ। এসম্বন্ধে ডঃ সুরেন্দ্রনাথ দাসগুপ্ত বলিয়াছেন—

"ধ্বনিকেও তিনি বক্রতার অন্তর্ভুক্ত বলিয়া মনে করিয়াছিলেন। তাঁহার উপচারবক্রতা আনন্দবর্ধনের লক্ষণামূল-ধ্বনির অনুরূপ। আনন্দবর্ধনাদির ন্যায় তিনি ধ্বনিকেই একমাত্র কাব্যের প্রাণস্বরূপ বলিয়া মনে করিতেন না। ইঁহাদের মতে ধ্বনি—প্রধান নয়, ধ্বনি গৌণ বা ভাক্ত; বক্রোক্তিই প্রধান; ধ্বনি তাহার অঙ্গভূত। * * কুন্তক বিচিত্র-রীতি বর্ণনার স্থলে এই ধ্বনি বা প্রতীয়মান অর্থের বিশেষ গৌরব করিয়া গিয়াছেন। পদ-বক্রতা, রূঢ়ি-বক্রতা, পর্য্যায়বক্রতা ও উপচারবক্রতা স্থলেও কুন্তক ধ্বনি অস্বীকার করেন নাই। বিচার করিয়া দেখিলে দেখা যায় যে, ধ্বনি-স্বীকার-বিষয়ে আনন্দবর্ধনের সহিত কুন্তকের বিশেষ বিবাদ নাই। কুন্তক যে কেবলমাত্র লক্ষণামূল ধ্বনি স্বীকার করিয়াছেন, তাহা নহে। তিনি বস্তুধ্বনি এবং রসধ্বনি ও অলংকারধ্বনি —এই ত্রিবিধ ধ্বনি স্বীকার করিয়াছেন।" * (কাব্য-বিচার ৮৫-৮৬ পৃঃ)

বিচিত্রমার্গের লক্ষণ করিতে গিয়া কুন্তক ১।৪০ কারিকায় বাচ্যবাচকবৃত্তির অতিরিক্তবৃত্তি প্রতীয়মানতার কথা বলিয়াছেন—

> প্রতীয়মানতা যত্র বাক্যার্থস্য নিবধ্যতে।
> বাচ্য-বাচক-বৃত্তিভ্যাং ব্যতিরিক্তস্য কস্যচিৎ।

বৃত্তিতে সুস্পষ্টভাবেই ইহাকে 'ব্যঙ্গ্যভূত' বলিয়া স্বীকার করিয়াছেন—বাচ্যবাচকবৃত্তিভ্যাং শব্দার্থ-শক্তিভ্যাম্। ব্যতিরিক্তস্য তদতিরিক্তবৃত্তেরন্যস্য **ব্যঙ্গ্যভূতস্যাভিব্যক্তিঃ ক্রিয়তে**। 'বৃত্তি'-শব্দোঽত্র শব্দার্থয়োস্তৎপ্রকাশন-সামর্থ্যমভিধত্তে। **এষ চ প্রতীয়মান-ব্যবহারঃ।**

'বক্রোক্তি-জীবিত' গ্রন্থের তৃতীয় উন্মেষের তৃতীয় ও চতুর্থ কারিকায় বাক্য-বক্রতার লক্ষণ দেওয়া হইয়াছে। সেই কারিকাদ্বয়ের ব্যাখ্যা প্রসঙ্গে বৃত্তিতে কুন্তক এ বিষয়ে আপনার বক্তব্যের সারসংক্ষেপ এইভাবে দিয়াছেন—"যথা চিত্রস্য

* বস্তুমাত্রম্। অলংকারাঃ রসাদয়শ্চেতি ত্রিতয়োপপত্তেঃ। (ব. জী-পৃঃ)

কিমপি ফলকাদ্যুপকরণকলাপব্যতিরেকি সকলপ্রকৃতপদার্থজীবিতায়মানং চিত্রকরণকৌশলং পৃথক্ত্বেন মুখ্যতয়োদ্ভাসতে, তথৈব বাক্যস্য মার্গাদিপ্রকৃতপদার্থ-সার্থ-ব্যতিরেকি কবিকৌশললক্ষণং কিমপি সহৃদয়সংবেদ্যং সকলপ্রস্তুতপদার্থ-স্ফুরিতভূতং বক্রত্বমুজ্জৃম্ভতে।"

এখানে কুন্তক কাব্যের সমস্ত উপাদান-বহির্ভূত কবিপ্রতিভাজাত এক অনির্বচনীয় নূতন তাৎপর্য্য বা মহিমার কথা স্বীকার করিয়াছেন। এই যে বাচ্য, বাচক, গুণ, অলংকার—সমস্তকে অতিক্রম করিয়া অভিনব মহিমার ভাসমানতা তাহাই—হইতেছে ধ্বনিকার-কথিত ব্যঞ্জনা। প্রতীয়মানতার কথা বলিতে গিয়া কুন্তক একই কথা বলিয়াছেন। এখানেও কাব্যের মুখ্যার্থ অতিক্রান্ত, শব্দ-ও অর্থ-শক্তি তিরস্কৃত এবং শব্দার্থবৃত্তির অতিরিক্ত কোন এক বৃত্তির সাহায্যে নূতন অর্থ অভিব্যক্ত। কুন্তক ইহাকে বক্রতা বলিয়াছেন—কিন্তু ইহাই হইতেছে ধ্বনি।

আচার্য্য কুন্তক ধ্বনিকে উপচার-বক্রতার অন্তর্ভুক্ত করিয়াছেন বলিয়া কেহ-কেহ তাঁহাকে ভাক্তবাদী বলিতে চাহেন। ন্যায়বার্ত্তিকে (২।২।৬৩) 'উপচার' শব্দের ব্যাখ্যায় বলা হইয়াছে—অ-তচ্ছব্দস্য তচ্ছব্দেনাভিধানম্ উপাচারঃ"। রুয্যক, বিদ্যাধর, জয়রথ ও সাম্প্রতিক কালে হরিচাঁদ শাস্ত্রী প্রভৃতি আলংকারিকগণ এই কারণে কুন্তককে লক্ষণান্তর্ভাববাদী বলিতে চাহেন। জয়রথ স্পষ্টই বলিয়াছেন—"ইদানীং যত্তপ্যস্যৈরস্য (=ধ্বনেঃ) **ভক্ত্যন্তরভাবমুক্তম্**, তদপি দর্শয়িতুমাহ।" ডঃ সুশীলকুমার দে মহাশয় এই অভিমত স্বীকার করেন নাই। তিনি বলিয়াছেন—

"But inspite of thc opinions of Ruyyaka, Vidyādhara and Jayaratha, it appears that Kuntaka is more fully alive to the importance of dhvani in poetry**and assigns to it a larger part in his scheme of poetics than allowing it to be comprehended in all its apects in upcāra-vakrata merely. At the very outset of his work he defines vācaka śabda and vācya artha (1-8) comprehensively as including in its scope not only lakṣaka śabda and lakṣya artha but also vyānjaka and vyāngya word and sense, thus expressly recognising three vṛttis, including vañjanā in poetry." নানা উদাহরণের সাহায্যে নিজ বক্তব্য উপস্থাপিত করিয়া ডঃ দে সিদ্ধান্ত করিয়াছেন—"Kuntaka admits most of the broad divisions of dhvani elaborated by the dhvani theorists." (V. J. Introduction p.p. xliv—xiv).

ডঃ কৃষ্ণমূর্তিও মনে করেন—

Kuntaka does not repudiate the Dhvani theory. * *. Since his view of Vakrokti is more comprehensive than Dhvani, it is clear that he was not completely satisfied with Ānandavardhana's exclusive consideration of Dhvani. There is a shift in the emphasis on the importance of Dhvani. Ānandavardhana held that Kavipratibhā works only through the medium of Dhvani and hence Dhvani is the soul of poetry. Kuntaka would put it differently. Dhvani very frequently indicates Kavi-pratibhā. But the activity of pratibhā is more comprehensive and it is not chained to Dhvani only. It may derive help from Alaṃkāras, Guṇas, Rītis and Dhvani. Hence Kavi-pratibhā is more important and its activity is Vakrokti noticeable in a thousand and one ways, though the major ways are of Dhvani. While Ānandavardhana thinks that Alaṃkāras, Guṇas etc. are all related to Dhvani, Kuntaka holds that they are related to Vakrokti. This is all the difference in theory. (Dhvanyāloka and its Critics.

—Dr. K. Krishnamurti pp. 264-265)

আচার্য কুন্তক একটি বিশিষ্ট প্রস্থানের প্রবর্তন করিতে চাহিয়াছিলেন। তিনি যদি কেবল অলংকারবাদী হইতেন, তাহা হইলে আপনার প্রস্থানের স্বতন্ত্র নামকরণ করিতেন না ; যদি গুণ বা রীতিবাদী হইতেন, তাহা হইলেও সুস্পষ্টভাবেই তাহা বলিতেন। কিন্তু গুণ, অলংকার ও রীতিকে বক্রোক্তির সহিত অম্বিত করিয়া, কবি-প্রতিভাজাত বক্রোক্তিকেই কাব্যের জীবিত বা প্রাণ বলিয়া তিনি ঘোষণা করিয়াছেন। বক্রোক্তিবাদ সম্বন্ধে সুগভীর পাণ্ডিত্যপূর্ণ আলোচনা থাকিলেও তাঁহার গ্রন্থে বাচ্য, বাচক, গুণ, অলংকার ও রীতি কোন বিশেষ বস্তুর দ্বারা আকৃষ্ট ও নিয়ন্ত্রিত হইয়া তাহাদের পরস্পরস্পর্দ্ধিত্ব ও অন্যূনানতিরিক্তত্ব লাভ করে—কুন্তক স্বীয় গ্রন্থে সেই সত্যের প্রতি অঙ্গুলি নির্দেশ করিতে পারেন নাই। কবিপ্রতিভা কি কারণে নূতন চেতনায় উদ্বুদ্ধ হয়, কি কারণে প্রকাশলাভের বাসনায় অধীর হইয়া উঠে, কোন শক্তিবলে ভাষা, ছন্দ, অলংকার প্রভৃতি যথাযোগ্য মিলনে মিলিত হইয়া সহৃদয়হৃদয়াহ্লাদি হইয়া উঠে, সে সম্বন্ধে কোন গভীর আলোচনা কুন্তকের গ্রন্থে নাই। কেবল

কবিপ্রতিভার উপর ছাড়িয়া দিলেই কার্য সমাধা হয় না। 'বক্রোক্তি-জীবিত' গ্রন্থে এই মৌলিক তত্ত্বের আলোচনা নাই বলিয়া মহামহোপাধ্যায় ডঃ কাণে ও ডঃ সুশীলকুমার দে মহাশয় উভয়েই ইহাকে অলংকারবাদের অন্তর্ভুক্ত বলিয়া মনে করিয়াছেন। এ সম্বন্ধে আমরা আমাদের অভিমত অন্যত্র যাহা লিপিবদ্ধ, করিয়াছি, নিম্নে তাহা উদ্ধৃত করিয়া এই প্রসঙ্গের উপসংহার করিতেছি—

বস্তুতঃ সূক্ষ্ম বিশ্লেষণ ও গভীর মনন সত্ত্বেও বক্রোক্তিবাদ কাব্যের দেহবাদের মধ্যেই আবদ্ধ হইয়া আছে। বাগ্ ভঙ্গীর মনোহারিত্বের দ্বারা হৃদয়হারী আনন্দসৃষ্টি—বস্তুতঃ দেহবল্লরীর বসনে, ভূষণে ও ছলাকলায় মন-ভুলানোরই অনুরূপ। ইহা দেহ ও মনকে অতিক্রম করিয়া সেই অধিমানস ও আধ্যাত্মিক রাজ্যে প্রবেশ করে না, যেখানে রসস্বরূপের আবাসস্থল, যেখানে ভোক্তা ও ভুক্ত এক অদ্বৈত-মিলনে আবদ্ধ। ভারতীয় অলংকারশাস্ত্র ভারতীয় দর্শনশাস্ত্রের অনুগামী। ভারতীয় দর্শনের পথ বিভিন্ন হইলেও, লক্ষ্য এক—রসস্বরূপের সাক্ষাৎকার। কাব্য সেই কারণে 'ব্রহ্মাস্বাদসহোদরঃ'; চিৎ-স্বরূপের আবরণ ভঙ্গ ও স্ব-স্বরূপ-রসানন্দের আস্বাদলাভ সেই কারণে কাব্যের মুখ্য লক্ষ্য হওয়া উচিত বলিয়া ভারতীয় অলংকারশাস্ত্রের চরম-মীমাংসা মনে করিয়াছে। কুন্তকের বক্রোক্তি-বাদ এই দার্শনিক লক্ষ্য হইতে দূরে অবস্থিত বলিয়াই ভারতীয় রসশাস্ত্রে তেমন স্বীকৃতি পায় নাই" ( ভারতচন্দ্র কবি ও শিল্পী—ডঃ বিমলাকান্ত মুখোপাধ্যায় পৃঃ ১৩৩-১৩৪ )

'বক্রোক্তি-জীবিত' গ্রন্থের রচনার সঙ্গেই সংস্কৃত অলংকার-শাস্ত্রের ইতিহাসে প্রকরণ-গ্রন্থরচনার পরিসমাপ্তি ঘটিয়াছে। অতঃপর সংস্কৃত অলংকারশাস্ত্রে নিবন্ধ-গ্রন্থ অনেক রচিত হইয়াছে বটে, কিন্তু প্রস্থান-প্রতিষ্ঠাকারী প্রকরণ গ্রন্থ আর রচিত হয় নাই। কুন্তকের পর মহিমভট্ট 'ব্যক্তিবিবেক' রচনা করিয়া ধ্বনিকে অনুমানের অন্তর্ভুক্ত করিবার চেষ্টা করিয়াছেন। ব্যঞ্জনা ব্যাপারকে অস্বীকার করিয়া তিনি দেখাইয়াছেন যে অনুমানের দ্বারাই প্রতীয়মান অর্থের প্রতীতি হয়। অনুমিতিবাদ অলংকারশাস্ত্রে গৃহীত হয় নাই; আনন্দবর্ধনও যথোপযুক্ত কারণ সহকারে অনুমিতিবাদের খণ্ডন করিয়াছেন। আনন্দবর্ধন ও অভিনবগুপ্তের পরবর্তী আলংকারিকগণের মধ্যে আচার্য্য মম্মট ও পণ্ডিতরাজ জগন্নাথের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। ইঁহারা ব্যতীত আরো অনেক প্রসিদ্ধ আলংকারিক অলংকার গ্রন্থ রচনা করিয়া যশস্বী হইয়াছেন। তবে মম্মট হইতে আরম্ভ করিয়া জগন্নাথ পর্য্যন্ত সমস্ত আলংকারিকগণের মধ্যে কেহই আর নূতন

তত্ত্বের উপস্থাপন করিতে পারেন নাই। বস্তুতঃ ধ্বনিবাদের সঙ্গেই ভারতীয় সাহিত্য-তত্ত্ব তাহার চরম মীমাংসায় উপনীত হইয়াছে।

মম্মট

মম্মটের 'কাব্যপ্রকাশ' সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে ডঃ সুশীলকুমার দে মহাশয় মন্তব্য করিয়াছেন—

In the Alaṃkāra literature, the Kāvyaprakāśa occupies a unique position. It sums up in itself all the activities that had been going on for centuries in the field of poetics, while it becomes itself a fountain-head from which fresh streams of doctrines issue forth."

একথা সত্য যে অলংকারশাস্ত্রের বিভিন্ন চিন্তাধারাকে—অলংকার, গুণ, রীতি, ধ্বনি, রস প্রভৃতিকে—মম্মট একটি ঐক্য ও সামঞ্জস্যের সূত্রে বিধৃত করিয়া দিয়াছেন। পূর্ববর্তী মতসমূহের সমন্বয়-সাধনই যে তাঁহার প্রধান কার্য্য এবং সংঘটনাবৈশিষ্ট্যই যে তাঁহার গ্রন্থের লক্ষণীয় বিশেষত্ব—একথা মম্মট স্বকণ্ঠেই ঘোষণা করিয়া গিয়াছেন—

ইত্যেষ মার্গো বিদুষাং বিভিন্নোঽ-
প্যভিন্নরূপঃ প্রতিভাসতে যৎ।
ন তদ্ বিচিত্রং যদমুত্র সম্যগ্
বিনির্মিতা সংঘটনৈব হেতুঃ॥ (কাঃ প্রঃ ১০।২১৪)

মম্মট সম্বন্ধে আলোচনা প্রসঙ্গে আমরা অন্যত্র যাহা বলিয়াছি, এখানেও তাহাই আমাদের বক্তব্য—

সাহিত্যালোচনার শেষ সিদ্ধান্ত ধ্বনিকার, অভিনবগুপ্তাদি করিয়া গিয়াছেন; মম্মট তাহার পর নূতন কিছু উদ্ভাবন করেন নাই, সত্য; কিন্তু লক্ষ্যানুসারে বস্তুনিষ্ঠ প্রণালীতে সমগ্র সাহিত্যালোচনার 'অজিহ্মা রাজপদ্ধতি' তাঁহারই আবিষ্কৃত; ইহাতে সাহিত্যতত্ত্বজিজ্ঞাসুর অনায়াস বিচরণ সম্ভবপর হইয়াছে। *

পণ্ডিতরাজ জগন্নাথ হইতেছেন সর্বশেষ আলংকারিক, যাঁহার নাম আলংকারিকসম্প্রদায়ে শ্রদ্ধার সহিত উল্লেখ করা হয়। এখানেও কিন্তু

জগন্নাথ

পণ্ডিতরাজের খ্যাতি নূতন তত্ত্বের উদ্ভাবনে নয়, পূর্বপ্রতিষ্ঠিত মতসমূহের বিচার ও ব্যাখ্যায়; নব্যন্যায়ের পরিভাষার সাহায্যে সমস্ত পূর্বসিদ্ধান্তের পুঙ্খানুপুঙ্খ বিচার করিয়া তিনি পুরাতন কাব্যতত্ত্বের নূতন ব্যাখ্যা করিয়াছেন। শ্রদ্ধেয় অধ্যাপক শ্রীশিবপ্রসাদ ভট্টাচার্য্য মহাশয় তাঁহার 'Rasagangādhara and its Contribution to Poetics' প্রবন্ধে অলংকারশাস্ত্রে জগন্নাথের অবদান সম্বন্ধে অনুরূপ মন্তব্যই করিয়াছেন—

* সাহিত্য-দর্পণ—সম্পাদনা ডঃ শ্রীবিমলাকান্ত মুখোপাধ্যায়; উপক্রমণিকা পৃঃ ১৮/০।

"So far as originality in Jagannātha is concerned, we have to trace it to **his method of discrimination** ( **vicāra** ), which he has almost always, specially in his treament of alaṃkāras, applied with unfailing vision, following the methods of navya-nyāya dialectics. * * The **section on verbal cognition** (Śābda-bodha) which like the treatment of the Vaṅgya-aspect of the alaṃkāras, is tagged throughout the alaṃkāra section **is a new feature in his** work. * * * More than this cannot be claimed for him, and self-sufficient though he was, he has himself not put forward any claim therefor."*

বিহঙ্গমদৃষ্টিতে কাব্যতত্ত্ব-মীমাংসার ইতিহাসের যে আলোচনা আমরা করিলাম, তাহাতে দেখা গেল যে ধ্বনিবাদ এই ইতিহাসের মধ্যবিন্দুতে অবস্থিত। আচার্য আনন্দবর্ধনের পূর্ববর্ত্তী সমস্ত আলংকারিকবর্গের চিন্তা ও ধারণা একদিকে যেমন ধ্বনিবাদে আসিয়া বৈজ্ঞানিক সামঞ্জস্য লাভ করিয়াছে, তেমনি পরবর্ত্তী আলংকারিকবৃন্দের সাহিত্য-তত্ত্বভাবনাও এই ধ্বনিবাদকে আশ্রয় করিয়াই আবর্ত্তিত-বিবর্ত্তিত হইয়াছে। সেই কারণেই ডঃ সুশীলকুমার দে মহাশয় তাঁহার History of Sanskrit Poetics গ্রন্থে সঙ্গতভাবেই মন্তব্য করিয়াছেন—

"Looking at the question from another point of view, we may classify the systems of poetics broadly into (1) Pre-dhvani, (2) Dhvani and (3) Post-Dhvani systems, taking Dhvani-theory as the central land-mark.

এখন আমরা দেখিব কিভাবে ধ্বনিবাদ কাব্যের আত্মার আবিষ্কার ও প্রতিষ্ঠা করিয়াছে।

( ৪ )

**ধ্বনিবাদের বক্তব্য-বিচার**

আমরা পূর্বে দেখিয়াছি—ভামহ, দণ্ডী, উদ্ভট প্রভৃতি আচার্যগণ গুণ ও অলংকারকে কাব্যের সৌন্দর্য্যের প্রধান কারণ স্থির করিয়াই কাব্য-তত্ত্বের মীমাংসা শেষ করিয়াছিলেন। ভামহ বক্রোক্তিকে অলংকারের ভিত্তি বলিয়া স্বীকার করিলেও ইহাকে ভণিতি-বৈচিত্র্য ব্যতীত অন্য কিছুই মনে করেন নাই। দণ্ডীও ইষ্টার্থব্যবচ্ছিন্ন পদাবলীকেই কাব্যের শরীর বলিয়া নিজ কর্ত্তব্য সমাধা করিয়াছেন। কুন্তকের

* Studies in Indian Poetics—S. P. Bhattacaryya p.p 17.

বক্রোক্তিও প্রকারান্তরে ভামহের বক্রোক্তিরই বিস্তৃততর সংস্করণ। প্রাচীন আলংকারিকবর্গের মধ্যে একমাত্র আচার্য্য বামন রীতিকে কাব্যের আত্মা বলিয়া কাব্যশরীর ব্যতীতও যে কাব্যাত্মা আছে তাহা বলিয়াছেন ও নিষ্ফল হইলেও সেই সাধনায় আত্মনিয়োগ করিয়াছেন। উপরোক্ত আচার্যগণের মধ্যে কেহই কিন্তু কাব্যতত্ত্বের সেই চরমবস্তুর সন্ধান করিতে পারেন নাই, যাহা কাব্যে বিদ্যমান থাকিলে তবেই গুণ, রীতি, অলংকার, বক্রোক্তি—সবই সার্থক হইয়া উঠে এবং যাহা না থাকিলে সবই মৃতবৎ মনে হয়। আচার্য্য আনন্দবর্ধন ও আচার্য্য অভিনবগুপ্ত এই কাব্যাত্মার সন্ধান দিয়া এবং কাব্যাত্মার সহিত কাব্যের অন্যান্য উপাদানের আত্মিক সম্বন্ধ প্রদর্শন করিয়া অলংকারশাস্ত্রের ইতিহাসে অমর হইয়া আছেন।

আচার্য্য আনন্দবর্ধন প্রথমতঃ নেতি, নেতি বিচারের পথ ধরিয়া অগ্রসর হইয়াছেন। ধ্বনি ভক্তি নয়, অলংকার নয়, গুণ নয়, রীতি নয়, সংঘটনা নয়, বৃত্তি নয়; ইহাদের কেহই একক বা সমবেতভাবে কাব্যাত্মার স্বরূপ প্রকাশ করে না। ধ্বনির সহিত সংযুক্ত হইয়াই ইহারা কাব্যাত্মার প্রকাশক নয়; ইহাদের অস্তিত্ব-নাস্তিত্বের উপর কাব্যাত্মা—নির্ভরশীল নয়। পক্ষান্তরে ধ্বনির—পার্য্যন্তিক পরিণতিতে রসধ্বনির—অস্তিত্বের উপরই ইহাদের অস্তিত্ব নির্ভরশীল। সুতরাং কাব্য-রচনার সমস্ত পূর্বকথিত উপাদানকে কাব্যাত্মা ধ্বনির সহিত সমন্বিত করিবার উদ্দেশ্যেই আনন্দবর্ধনকে আত্মনিয়োগ করিতে হইয়াছে এবং এই কার্য্য যে তিনি সুষ্ঠুভাবেই সম্পন্ন করিয়াছেন—তাহাতে সন্দেহ নাই।

আমরা পূর্বের আলোচনায় দেখিয়াছি কিভাবে আনন্দবর্ধন লক্ষণা বা ভক্তি-বাদের খণ্ডন করিয়াছেন। অবিবক্ষিতবাচ্যধ্বনিতে লক্ষণা আছে ইহা স্বীকার করিয়াও তিনি দেখাইয়াছেন ধ্বনির অন্যান্য প্রভেদে লক্ষণা নাই। গুণবৃত্তি অব্যাপ্তি ও অতিব্যাপ্তিদোষ বশতঃ ধ্বনির সহিত অভিন্ন হইতে পারে না—ইহা নানা উদাহরণের সাহায্যে আনন্দবর্ধন প্রমাণ করিয়াছেন।

অলংকার ও ধ্বনি

অলংকার সম্বন্ধে আনন্দবর্ধনের অভিমত হইতেছে যে ধ্বনি ও অলংকার—উভয়ের ক্ষেত্র স্বতন্ত্র। 'কাব্যং গ্রাহ্যমলংকারাৎ' অর্থাৎ poetic figures এর দ্বারাই কাব্য-স্বরূপ নির্ণীত হইবে—আলংকারিকগণের এই মত যে ভ্রান্ত—তাহা তিনি অন্বয় ও ব্যতিরেক উভয়ের সাহায্যেই প্রমাণ করিয়াছেন। অলংকার আছে, অথচ বাক্য কাব্য হয় নাই, তাহার উদাহরণ দেওয়া হইয়াছে নিম্নোক্ত কবিতায়—

শশিবদনাসিতসরসিজনয়না সিতকুন্দদশনপংক্তিরিয়ম্‌।
গগনজলস্থলসংভবহৃদ্যাকারা কৃতা বিধিনা ॥

চন্দ্রের মত মুখ, নীলপদ্মের মত চক্ষু, শুভ্র কুন্দ পুষ্পের মত দন্তপংক্তি—গগনে, জলে, স্থলে যাহা কিছু হৃদ্য আছে, বিধাতা তাহার দ্বারাই তাহার আকৃতি গঠন করিয়াছেন; এখানে অলংকারের বাহুল্য আছে, কিন্তু ইহা রসোত্তীর্ণ কাব্য হয় নাই। পক্ষান্তরে, অলংকার নাই, অথচ কাব্য হইয়াছে—ইহার উদাহরণ হইতেছে কুমারসম্ভবের এই সুপরিচিত শ্লোকটি—

এবং বাদিনি দেবর্ষৌ পার্শ্বে পিতুরধোমুখী।
লীলাকমলপত্রানি গণয়ামাস পার্বতী ॥

বাংলা সাহিত্য হইতেও অতিবিখ্যাত একটি উদাহরণ দেওয়া যায়—

সখি, কি পুছসি অনুভব মোয়!
সোই পিরিতি অনুরাগ বাখানিতে
তিলে তিলে নূতন হোয়
জনম অবধি হাম রূপ নেহারলুঁ
নয়ন না তিরপিত ভেল।
সোই মধুর বোল শ্রবণহি শুনলুঁ
শ্রুতিপথে পরশ না গেল।
কত মধু যামিনী রভসে গোঁয়াইলুঁ
ন বুঝনু কৈছন কেল।
লাখ লাখ যুগ হিয়ে হিয়ে রাখলুঁ
তব হিয়া জুড়ন না গেল।

সমগ্র পদটি নিরলংকার; অথচ ইহার অনুরাগময় শৃঙ্গার-রসধ্বনি সামাজিকের রসসত্তাকে আস্বাদে আনন্দময় করিয়া পদটিকে পরিপূর্ণ কাব্য-মর্যাদায় প্রতিষ্ঠিত করিয়াছে।

অলংকারবাদিগণ ধ্বনিকে অলংকারের অন্তর্ভুক্ত বলিতে চাহেন; তাঁহাদের প্রথম বক্তব্য হইতেছে—কাব্যের যে সব প্রসিদ্ধ প্রস্থান আছে তাহাদের অতিরিক্ত কোন কিছু কাব্য-প্রস্থান হইতে পারে না; প্রসিদ্ধ প্রস্থানের বাহিরে ধ্বনিবাদ নামক অভিনব বস্তু গৃহীত হইতে পারে না। দ্বিতীয় বক্তব্য হইতেছে—ধ্বনির উদ্দেশ্য চারুত্ব সৃষ্টি করা; অলংকার-সমূহের উদ্দেশ্যও তাহাই; অতএব ধ্বনি অলংকারের অন্তর্ভুক্ত। আর তাঁহাদের তৃতীয় ও শেষ বক্তব্য

হইতেছে—যদি প্রতিপক্ষগণ বলেন যে অলংকার-প্রস্থান বাচ্য-বাচককে আশ্রয়-করিয়া বর্ত্তমান থাকে এবং ধ্বনি থাকে ব্যঙ্গ্যব্যঞ্জককে আশ্রয় করিয়া; কাজেই ধ্বনি অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে না; কারণ এখানে ধ্বনি হইতেছে মুখ্য-ভাবে প্রতীত; তাহা হইলে এ কথা বলা যায়—যে সব অলংকারে প্রতীয়মান অর্থ বিশদভাবে প্রতীত হয় না, সেখানে ধ্বনি নাই স্বীকার করিলেও, যে সব অলংকারে প্রতীয়মান অর্থের বিশদ প্রতীতি ঘটে, ধ্বনিকে যুক্তিসঙ্গত-ভাবেই সেই সব অলংকারের অন্তর্ভুক্ত বলিতে হইবে। যেমন সমাসোক্তি, আক্ষেপ, অনুক্তনিমিত্তবিশেষোক্তি, পর্য্যায়োক্ত, অপহ্নুতি, দীপক, সংকর প্রভৃতি অলংকারে ব্যঙ্গ্যার্থ পরিস্ফুট; অতএব ধ্বনি এই সব অলংকারের অন্তর্ভুক্ত ইহা বলিতে বাধা কোথায়? আচার্য্য আনন্দবর্ধন প্রতিপক্ষগণের প্রত্যেকটি আপত্তিরই খণ্ডন করিয়াছেন। প্রথম আপত্তির উত্তরে আনন্দবর্ধন বলেন—"তদপ্যযুক্তম্। যতো লক্ষণকৃতামেব স কেবলং ন প্রসিদ্ধঃ, লক্ষ্যে তু পরীক্ষ্যমাণে স এব সহৃদয়হৃদয়াহ্লাদকারি কাব্যতত্ত্বম্। ততো-ঽন্যচ্চিত্রমেব।" দ্বিতীয় যুক্তির উত্তরে আচার্য্য বলিয়াছেন—অলংকার কাব্যের যে চারুত্ব সৃষ্টি করে আর ধ্বনি যে চারুত্ব সৃষ্টি করে, তাহাদের মধ্যে পার্থক্য আছে। একটির চারুত্ব হইতেছে বাচ্য-বাচকাশ্রয়ী ও অপরটির চারুত্ব হইতেছে —ব্যঙ্গ্য-ব্যঞ্জকসমাশ্রয়ী; তদুপরি অলংকারজাত চারুত্ব হইতেছে অঙ্গ এবং ব্যঞ্জনাজাত চারুত্ব হইতেছে অঙ্গী। অতএব একের মধ্যে অপরের অন্তর্ভাব সম্ভব নয়। তৃতীয় আপত্তির ক্ষেত্রে আনন্দবর্ধন নানা উদাহরণের সাহায্যে দেখাইয়াছেন যে এ সব ক্ষেত্রে 'বাচ্যস্যৈব চারুত্বং প্রাধান্যেন'—বাচ্যের চারুত্বই প্রধান—ব্যঙ্গ্যের চারুত্ব প্রধান নয়। ১।১৩ কারিকার 'উপসর্জনীকৃতস্বার্থৌ', শব্দের ব্যাখ্যা প্রসঙ্গে বৃত্তিতে আনন্দবর্ধন বলিয়াছেন—'অর্থো গুণীকৃতাত্মা, গুণীকৃতাভিধেয়ঃ শব্দো বা যত্রার্থান্তরমভিব্যনক্তি স ধ্বনিরিতি। তেষু কথং তদন্তর্ভাবঃ?' অতপর ধ্বনি এবং উপর্য্যুক্ত অলংকারসমূহের পার্থক্যবর্ণনাপ্রসঙ্গে সুস্পষ্টভাবে বলিলেন—"ব্যঙ্গ্যপ্রাধান্যে হি ধ্বনিঃ। ন চৈতৎসমাসোক্ত্যাদিষ্বস্তি।" বস্তুতঃ অলংকারের মধ্যে যে ধ্বনির অন্তর্ভুক্তি হয় না, তাহাদের উদাহরণ বাংলা সাহিত্যেও প্রচুর। আমরা বৈষ্ণবপদাবলী হইতে নিম্নে দুইটি উদাহরণ দিতেছি। প্রথমটি হইতেছে—শ্রীরাধার রূপ বর্ণনার ও দ্বিতীয়টি হইতেছে—শ্রীরাধার অনুরাগের পদ। প্রথমটিতে নানা অলংকারের সমাবেশ আছে—ব্যঞ্জনার গন্ধ-মাত্র নাই, দ্বিতীয়টিতে শেষদিকে ব্যঞ্জনার স্পর্শ থাকিলেও অলংকারবাহুল্যের চাপে তাহার প্রতীতি গৌণ হইয়া পড়িয়াছে।

মঞ্জু বিকচ কুসুম-পুঞ্জ
মধুপ-শব্দ গঞ্জি গুঞ্জ
কুঞ্জর গতি গঞ্জি গমন
মঞ্জুল কুলনারী।
ঘন-গঞ্জন চিকুর-পুঞ্জ
মালতী-ফুল-মাল-রঞ্জ
অঞ্জনযুত কঞ্জ নয়নী
খঞ্জন-গতিহারী।
কাঞ্চনরুচি রুচির-অঙ্গ
অঙ্গে অঙ্গে ভরু অনঙ্গ
কিঙ্কিণী কর-কঙ্কণ মৃদু
ঝঙ্কৃত মনোহারী।
নাচত যুগ ভুরু-ভুজঙ্গ
কালিদমনদমনরঙ্গ
সঙ্গিনী সব রঙ্গে পহিরে
রঙ্গিল নীল শাড়ী।
দশন কুন্দকুসুমনিন্দু
বদন জিতল শারদ ইন্দু
বিন্দু বিন্দু ছরমে ঘরমে
প্রেমসিন্ধু প্যারী।
অমরাবতী যুবতীবৃন্দ
হেরি হেরি পড়ল ধন্ধ
মন্দ মন্দ হসনানন্দ
নন্দনসুখকারী।
মণিমাণিক নখে বিরাজ
কনক নূপুর মধুর বাজ
জগদানন্দ থল-জলরুহ
চরণকি বলিহারি॥

এই কবিতায় অনুপ্রাস, ধ্বন্যুক্তি, ব্যতিরেক, উপমা, রূপক, অতিশয়োক্তি—সব-অলংকারই আছে—কিন্তু ব্যঞ্জনার প্রাধান্য নাই। ধ্বনিকার জিজ্ঞাসা করিবেন—ইহাকে কি রসিক-চিত্ত প্রথম শ্রেণীর কাব্য বলিয়া গ্রহণ করিবে?

দ্বিতীয় পদটিও জগদানন্দ দাসের। যমুনা-স্নানে গিয়া শ্রীরাধা শ্রীনন্দ-নন্দনের রূপের ফাঁদে ধরা পড়িয়া গিয়াছেন ও তাঁহার অবস্থা কি হইয়াছে—তাহার বর্ণনা দেওয়া হইয়াছে—

সই, কেনে গেলাম যমুনার জলে।
নন্দের নন্দন চাঁদ পাতিয়া রূপের ফাঁদ
ব্যাধ ছিল কদম্বের মূলে।
দিয়ে হাস্য-সুধাচার অঙ্গছটা-আঠা তার
আঁখি-পাখী তাহাতে পড়িল।
মন-মৃগী সেই কালে পড়িল রূপের জালে
বাঁশী-ফাঁসী গলায় লাগিল।
ধৈর্য্য-শীল হেমাগার গুরুগৌরব সিংহদ্বার
ধরম-কপাট ছিল তায়।
বংশীরব বজ্রাঘাতে পড়ি গেল অকস্মাতে
সমভূমি করিল আমায়।
(আমার) চিত্তশালে মত্ত হাতী বাঁধা ছিল দিবা রাতি
ক্ষিপ্ত-কৈল কটাক্ষ-অঙ্কুশে।
দম্ভের শিকল কাটি চারিদিকে যায় ছুটি
না পাইলাম তাহার উদ্দেশে।
কালিয়া কুটিল বাণে কুল-শীল কোন্ খানে
ডুবিল, উঠিল ব্রজের বাস।
প্রাণমাত্র আছে বাকী তাও বুঝি যায়, সখি
ভণয়ে জগদানন্দ দাস।

আদ্যোপান্ত রূপকালংকার মণ্ডিত জগদানন্দ দাসের এই সুবিখ্যাত পদটি শ্রীকৃষ্ণের রূপদর্শনে শ্রীরাধিকার ব্যাকুলতা বর্ণনার উদ্দেশ্যে রচিত হইলেও অলংকারের বিষমভারে এতই ভারাক্রান্ত যে ইহাকে রসোত্তীর্ণ কাব্য বলা কঠিন। রাধিকার ব্যাকুলতা শব্দবাচ্য হওয়ায় ব্যঙ্গ্য ধ্বনিতে ইঙ্গিতময় হইয়া উঠে নাই।

বাংলা সাহিত্য হইতে আর দুইটি উদাহরণ দিয়া আমরা আচার্য্য আনন্দবর্ধনের বক্তব্যকে বিশদ করিয়া তুলিব। প্রথম উদাহরণটি সমাসোক্তির ও দ্বিতীয় উদাহরণটি অপহ্নুতি অলংকারের—

তরণী ভিড়াও তীরে
উচ্চ কণ্ঠে বারম্বার কহে যাত্রীদল।
কোথা তীর, চারিদিকে ক্ষিপ্তোন্মত্ত জল
আপনার রুদ্র-নৃত্যে দেয় করতালি
লক্ষ লক্ষ হাতে। আকাশেরে দেয় গালি
ফেনিল আক্রোশে। দিগন্তরে যায় দেখা
অতিদূর তটপ্রান্তে নীল বন রেখা;
অন্য দিকে লুব্ধ ক্ষুব্ধ হিংস্র বারিরাশি
প্রশান্ত সূর্য্যাস্ত পানে উঠিছে উচ্ছ্বাসি
উদ্ধত বিদ্রোহভরে। (দেবতার গ্রাস, রবীন্দ্রনাথ)

এখানে উচ্ছ্বসিত জোয়ারে নদীর দুর্দ্দান্ত সর্বগ্রাসী মূর্ত্তির ধ্বনি (বস্তুধ্বনি) থাকিলেও, এই বর্ণনায় বাচ্যেরই প্রাধান্য, ধ্বনির নয়; আনন্দবর্ধনের ভাষায়—"ব্যঙ্গ্যোনানুগতং বাচ্যমেব প্রাধান্যেন প্রতীয়তে।"

গৌরীর বদনশোভা লখিতে না পারি কিবা
দিনে চন্দ্র নাহি দেয় দেখা।
মলিনতা সেই শোকে না বিচারি সর্বলোকে
মিথ্যা বলে কলংকের রেখা। (কবিকঙ্কণ চণ্ডী)

এখানের ধ্বনি অবশ্য গৌরীর অপূর্ব বদনশোভা, কিন্তু প্রাধান্য হইয়াছে বাচ্যের। সুতরাং এক্ষেত্রেও ধ্বনিকাব্য হয় নাই—একথা স্বীকার করিতেই হইবে। ধ্বনি যে অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে না, উদাহরণ ও বিশদ আলোচনার সাহায্যে তাহা প্রমাণ করিয়া আনন্দবর্ধন এ বিষয়ে আপনার সিদ্ধান্ত ঘোষণা করিলেন—

ব্যঙ্গ্যস্য যত্রাপ্রাধান্যং বাচ্যমাত্রানুযায়িনঃ।
সমাসোক্ত্যাদয়স্তত্র বাচ্যালংকৃতয়ঃ স্ফুটাঃ॥
ব্যঙ্গ্যস্য প্রতিভামাত্রে বাচ্যার্থানুগমেঽপি বা।
ন ধ্বনির্যত্র বা তস্য প্রাধান্যং ন প্রতীয়তে॥
তৎপরাবেব শব্দার্থৌ যত্র ব্যঙ্গ্যং প্রতি স্থিতৌ।
ধ্বনেঃ স এব বিষয়ো মন্তব্যঃ সংকরোজ্ঝিতঃ॥

তাহা হইলে কাব্যে অলংকারের স্থান কি? কাব্যে অলংকার-যোজনায়, বাঙ্‌-নির্মিতির অলংকরণে কোন নীতি অবলম্বিত হইবে? কোন প্রাণ-বস্তুর সহিত সংযুক্ত হইলে অলংকার সার্থকতা লাভ করিবে? আচার্য্য আনন্দবর্ধন

এই সমস্ত প্রশ্নের উত্তরস্বরূপ অলংকার-লক্ষণ-নির্ণয়ে নিম্নোদ্ধৃত নীতি ঘোষণা করিয়াছেন— রসাক্ষিপ্ততয়া যস্য বন্ধঃ শক্যক্রিয়ো ভবেৎ।
অপৃথগ্-যত্ননির্বর্ত্যঃ সোঽলংকারো ধ্বনৌ মতঃ ॥ ২ ১৬

এবং বলিয়াছেন— রসবন্তি হি বস্তূনি সালংকারাণি কানিচিৎ।
একেনৈব প্রযত্নেন নির্বর্ত্যন্তে মহাকবেঃ। ২।১৬ বৃত্তি

উপরোক্ত কারিকা ও পরিকর শ্লোক হইতে বুঝা যায় যে অলংকার সম্বন্ধে ধ্বনিকারের দৃষ্টি রসাভিমুখী, অলংকার-সমূহের সহিত রসের সম্পর্ক হইতেছে—অঙ্গাঙ্গি সম্পর্ক—এবং অলংকার সম্বন্ধে প্রধান কথা হইতেছে—ইহাকে রসের অঙ্গ হইতে হইবে। উদ্ধৃত কারিকায় অলংকারের লক্ষণ প্রসঙ্গে বলা হইয়াছে যে অলংকারকে হইতে হইবে রসাক্ষিপ্ত এবং অপৃথগ্-যত্ন-নির্বর্ত্য; বৃত্তিতে ইহারই ব্যাখ্যাপ্রসঙ্গে আনন্দবর্ধন দেখাইয়াছেন যে যমককে প্রকৃতপক্ষে অলংকার বলা যায় না; কারণ যমকে "নিয়মেনৈব যত্নান্তর-পরিগ্রহ আপততি শব্দবিশেষান্বেষণ-রূপঃ"। কাব্যের অলংকার কেমনভাবে রসাক্ষিপ্ত হইয়া, রসসমাহিত কবিমানসে যত্নান্তর-পরিগ্রহ ব্যতীতই আবির্ভূত হয় এবং কবির মনের উদ্ভূত ভাবকে বাণীমূর্তি দান করিয়া রসের সহিত অদ্বৈতমিলনে মিলিত হয়,—তাহা দেখাইয়া আনন্দবর্ধন বলিতেছেন—'যুক্তং চৈতৎ, যতো রসা বাচ্যবিশেষৈরেবাক্ষেপ্তব্যাঃ। তৎপ্রতিপাদকৈশ্চ শব্দৈস্তৎপ্রকাশিনো বাচ্যবিশেষা এব রূপকাদয়োঽলংকারাঃ। তস্মান্ন তেষাং বহিরঙ্গত্বম্ রসাভিব্যক্তৌ"। অলংকার যে রসাক্ষিপ্ত এবং কাব্যের অন্তরঙ্গ উপাদান—তাহার অসংখ্য নিদর্শন বিভিন্ন ভাষার কাব্যে ছড়াইয়া আছে। আমরা নিম্নে উদাহরণস্বরূপ কয়েকটি উদ্ধৃতি দিতেছি। শ্রীঅরবিন্দকে শ্রদ্ধার্ঘ নিবেদন করিতে গিয়া কবিগুরু রবীন্দ্রনাথ বলিয়াছেন—

দেবতার দীপ্ত হস্তে যে আসল ভবে
সেই রুদ্র-দূতে, বলো, কোন রাজা কবে
পারে শাস্তি দিতে? বন্ধন শৃঙ্খল তার
চরণ বন্দনা করি করে নমস্কার,
কারাগার করে অভ্যর্থনা। রুষ্ট রাহু
বিধাতার সূর্য্যপানে বাড়াইয়া বাহু
আপনি বিলুপ্ত হয় মুহূর্তেক পরে
ছায়ার মতন। শাস্তি? শাস্তি তারি তরে
যে পারে না শাস্তিভয়ে হইতে বাহির
লঙ্ঘিয়া নিজের গড়া মিথ্যার প্রাচীর,

কপট বেষ্টন ; যে নপুংস কোন দিন
চাহিয়া ধর্মের পানে নির্ভীক স্বাধীন
অন্যায়েরে বলেনি অন্যায় ; আপনার
মনুষ্যত্ব, বিধিদত্ত নিত্য অধিকার
যে নির্লজ্জ ভয়ে, লোভে করে অস্বীকার
সভামাঝে ; দুর্গতির করে অহংকার,
দেশের দুর্দশা লয়ে যার ব্যবসায়
অন্ন যার অকল্যাণ মাতৃরক্ত প্রায়
সেই ভীরু, নতশির, চিরশাস্তি তার
রাজকারা বাহিরেতে নিত্য কারাগার ॥

উদ্ধৃত কবিতাংশে নানা অলংকারের সমাবেশ আছে। কিন্তু সমস্ত অলংকারকে অতিক্রম করিয়া ধ্বনিত হইয়া উঠিয়াছে কবিতাটির ধর্মবীররস এবং তাহাই কাব্যে অস্বাদ্যমানতা আনিয়া দিয়াছে। এখানে রূপক, উপমা, সমাসোক্তি প্রভৃতি অলংকার সর্বতোভাবে রসানুকূল হইয়া ধ্বনিকারের সিদ্ধান্ত প্রমাণ করিয়াছে যে অলংকার কাব্যে যান্ত্রিকভাবে সংযোজিত হয় না, রসই নিজেকে মূর্ত করিবার প্রয়োজনে, যথোপযুক্ত বাক্‌প্রতিমানির্মাণের নৈসর্গিক আকর্ষণে অলংকার সৃষ্টি করিয়া এক পরিপূর্ণ কাব্যবন্ধ রচনা করে।

দ্বিতীয় উদাহরণটি লওয়া হইয়াছে শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত হইতে। এখানে শ্রীরাধার সুগভীর ও সুতীব্র শ্রীকৃষ্ণানুরাগ অভিব্যক্তি লাভ করিয়াছে। তনুমন-প্রাণ—সর্বেন্দ্রিয় দিয়া শ্রীকৃষ্ণপ্রেমানুভব, শ্রীকৃষ্ণের সত্তায় পরিপূর্ণ আত্মনিমজ্জন, প্রেমার্তির ব্যাকুলতা—সমস্ত কাব্যবন্ধে পরিস্ফুট ;

বংশীনামামৃত গান লাবণ্যামৃত জন্মস্থান
যে না হেরে সে চাঁদ বদন।
সে নয়নে কিবা কাজ পড়ু তার মুণ্ডে বাজ
সে নয়ন রহে কি কারণ ! ॥
সখি হে ! শুন মোর হত বিধি বল—
মোর বপু, চিত্ত, মন সকল ইন্দ্রিয়গণ
কৃষ্ণ বিনা সকলি বিফল ॥
কৃষ্ণের মধুর বাণী অমৃতের তরঙ্গিণী
তার প্রবেশ নাহি যে শ্রবণে।

কাণাকড়ি ছিদ্র সম জানিহ সে শ্রবণ
তার জন্ম হৈল অকারণে ॥
মৃগমদ-নীলোৎপল মিলনে যে পরিমল
যেই হরে তার গর্ব মান।
হেন কৃষ্ণ-অঙ্গ-গন্ধ যার নাহি সে সম্বন্ধ
যেই নাসা ভস্ত্রার সমান ॥
কৃষ্ণ-কর-পদতল কোটি চন্দ্র সুশীতল
তার স্পর্শ যেন স্পর্শ-মণি।
তার স্পর্শ নাহি যার যাউ সেই ছারেখার
হেন বপু লৌহ বলি মানি ॥

উদ্ধৃত কবিতাংশে অলংকারের অভাব নাই। রূপক, উপমা, ব্যতিরেক, উৎপ্রেক্ষা, প্রভৃতি সব অলংকারই প্রস্তুত কাব্যরচনায় রসাকৃষ্ট হইয়া আসিয়াছে এবং অঙ্গী শৃঙ্গার রসকে পরিপুষ্ট করিয়াছে। এখানেও অলংকার ও রসের সন্নিবেশ হইয়াছে মহাকবির একই প্রযত্নের দ্বারা—পৃথক চেষ্টার দ্বারা নহে।

পরবর্তী উদাহরণটি গৃহীত হইয়াছে ইংরাজ কবি ওয়ার্ডসওয়ার্থের সুবিখ্যাত Immortality Ode হইতে—

There was a time, when meadow, grove and stream
The earth and every common sight
To me did seem
Apparelled in celestial light
The glory and the freshness of a dream.

এখানে শৈশবে প্রাকৃতিক দৃশ্য দর্শনের অনাবিল আনন্দ একটি উৎপ্রেক্ষা ও একটি রূপকালংকারের মাধ্যমে বাণীমূর্তি লাভ করিয়াছে; কিন্তু জন্মজন্মান্তরের যে ভাবস্থির জননান্তর-সৌহৃদের ছায়া মানবহৃদয়ে অনুষক্ত হইয়া থাকে এবং বালকহৃদয়কে জগতের সহিত আনন্দনিবিড় সম্পর্কে বাঁধিয়া দেয়, যাহা মানব-হৃদয়ের অন্তঃস্থলে অবস্থিত অমৃতের রসনির্ঝরিণীকে শুধু সচেতন করিয়া তোলে না, পরন্তু তাহারই যোগে মানবহৃদয়ের অসীম চিত্তাকাশে তাহার চিত্তবিহঙ্গমকে উন্মুক্ত করিয়া দেয়—উদ্ধৃত কবিতাংশে অলংকারকে অতিক্রম করিয়া সেই রসবস্তুই ধ্বনিত হইয়া উঠিয়াছে এবং তাহাই এখানে কাব্যের প্রাণ।

অতঃপর, এই জননান্তরসৌহৃদের অনাবিল আনন্দ, যাহার মধ্যে পরিস্ফুট হইয়া রহিয়াছে মানবাত্মার দিব্যচেতনার দ্যুতির পরিচয়—জন্মক্ষণ হইতে তাহা

কিভাবে ধীরে ধীরে অথচ নিশ্চিতরূপে দিনযাপনের ও প্রাণধারণের গ্লানির কারাগারে আবদ্ধ হইয়া যায়, কিভাবে মানবাত্মায় নিহিত স্বর্গের দিব্য জ্যোতিঃ বয়োবৃদ্ধির সংগে সংগে ধরণীর ধূলিস্পর্শে দৈনন্দিন জীবনের তুচ্ছতায় পর্যবসিত হয় এবং মানুষের চৈতন্যস্বরূপকে বিস্মৃতির অতলগহ্বরে নিমজ্জিত করে—ওয়ার্ডসওয়ার্থ তাহার অনবদ্য চিত্র অংকিত করিয়াছেন নিম্নোদ্ধৃত অমর কাব্যবন্ধে—

Our birth is but a sleep and a forgetting ;
The Soul that rises with us, our life's Star
Hath had elsewhere its setting,
And cometh from afar ;
Not in entire forgetfulness,
And not in utter nakedness,
But trailing clouds of glory do we come
From God, who is our home ;
Heaven lies about us in our infancy !
Shades of the prison house begin to close
Upon the growing Boy
But he beholds the light, whence it flows
He sees it in his joy ;
The youth who daily farther from the east
Must travel, still is Nature's Priest,
And by the vision splendid
Is on his way attended ;
At length the Man perceives it die away
And fade into the light of Common day.

এখানেও বিভিন্ন অলংকার রসাক্ষিপ্ত হইয়া অপৃথগ্‌যত্ননির্বর্ত্যভাবেই কাব্যদেহে আপন আপন স্বাভাবিক স্থান অধিকার করিয়া লইয়াছে এবং মানবাত্মার চৈতন্যময় সত্তার মহতী বিনষ্টিকে অপূর্ব ব্যঞ্জনায় দ্যোতিত করিয়া সামাজিক-হৃদয়কে করুণরসে আপ্লুত করিয়া দিয়াছে।

আমরা এই প্রসঙ্গে শেষ উদাহরণ হিসাবে উদ্ধৃত করিতেছি সেকস্‌পীয়রের ম্যাকবেথের অমর উক্তি—

To morrow and tomorrow and tomorrow,
Creeps in this petty pace from day to day
To the last syllable of recorded time,

And all our yesterdays have lighted fools
The way to dusty death. Out, out, brief candle!
Life's but a walking shadow, a poor player
That struts and frets his hour upon the stage
And then is heard no more; it is a tale
Told by an idiot, full of sound and fury
Signifying nothing.

লেডি ম্যাকবেথের মৃত্যুসংবাদ শ্রবণের পর অর্থহীন জীবনের বিষণ্ণ রিক্তরূপ যে বাণীমূর্তি ধারণ করিয়া ম্যাকবেথের কণ্ঠে উচ্চারিত হইয়াছিল—মানুষের ভাষা তাহার ঊর্দ্ধে যাইতে পারে না। সমস্ত অলংকারকে স্তব্ধ করিয়া, সমস্ত বাচ্য-বাচককে আচ্ছন্ন করিয়া জীবনের গহন-গভীর নিষ্করুণ মূর্তি ও তাহার মর্মমূলের হাহাকার ধ্বনি মুহূর্তেই পাঠককে অভিভূত করিয়া দেয় এবং সুতীব্র করুণ রসে ব্যক্তিত্ববোধের বিলুপ্তি ঘটায়। এখানেও অলংকার ভাবকে রসমূর্তি দান করিবার আবেগেই আকৃষ্ট ও যথাস্থানে স্থাপিত হইয়াছে। বস্তুতঃ এই ভাবেই রসনিয়ন্ত্রিত হইয়া গুণ, রীতি, অলংকার প্রভৃতি কাব্যের বিভিন্ন উপাদান কাব্য-দেহে আশ্রয় লাভ করিয়া থাকে। সুতরাং কাব্যে অলংকার প্রয়োগের নীতি সম্বন্ধে আনন্দবর্ধনের সিদ্ধান্ত যে একটি অখণ্ডনীয় সত্য—তাহা অস্বীকার করিবার উপায় নাই।

শ্রীমদানন্দবর্ধনাচার্য একথা ভুলেন নাই যে এমন এক শ্রেণীর কাব্য থাকিতে পারে, যেখানে ধ্বনির চারুত্ব অপেক্ষা অলংকারের মনোহারী সৌন্দর্যই প্রধান।

ধ্বনি ও গুণীভূত-ব্যঙ্গ্য

আনন্দবর্ধন সেই সব রচনাকে কাব্যশ্রেণী হইতে বাদ দেন নাই। কাব্যরচনায় তাহাদের চমৎকারিত্ব স্বীকার করিয়াছেন, কিন্তু শ্রেণীহিসাবে ইহাদিগকে কাব্যের দ্বিতীয় শ্রেণীতে স্থান দিয়াছেন। আনন্দবর্ধন এই শ্রেণীর কাব্যের নাম দিয়াছেন—গুণীভূতব্যঙ্গ্য কাব্য। অধ্যাপক ডঃ সুধীর কুমার দাসগুপ্ত মহাশয় বোধ হয় ইহাকেই দীপ্তিকাব্য বলিতে চাহিয়াছেন। সংস্কৃত আলংকারিক আচার্যগণ ইহাকেই গুণ, রীতি, অলংকার ও বক্রোক্তির বিভিন্ন প্রকাশ বলিতে চাহিয়াছেন। আনন্দবর্ধন স্বীকার করিয়াছেন—এসব ক্ষেত্রেও ব্যঙ্গের আংশিক সংস্পর্শ আছে—কিন্তু এই সংস্পর্শ কাব্যে চারুত্ব সৃষ্টি করে নাই—চারুত্ব সৃষ্টি করিয়াছে—অলংকার প্রয়োগের নৈপুণ্য, বা গুণ, রীতি ও অলংকার সংযোগে বক্রোক্তির বিচিত্র প্রকাশ। সেই কারণে আনন্দবর্ধন সিদ্ধান্ত করিয়াছেন—

"তদেবং ব্যঙ্গাংশ-সংস্পর্শে সতি চারুত্বাতিশয়যোগিনো রূপকাদয়োঽলংকারাঃ সর্ব এব গুণীভূতব্যঙ্গ্যস্য মার্গঃ।"

বস্তুতঃ আনন্দবর্ধনের মতে গুণীভূত ব্যঙ্গ্যকে ভিত্তি করিয়াই অলংকারের লক্ষণ নির্ণয় করা উচিত। কারণ অলংকারসকল কোন্ ক্ষেত্রে অলংকার হয় ও কোন্ ক্ষেত্রে তাহারা অলংকার ধ্বনি হইয়া দাঁড়ায়, তাহার নীতি-নিয়ামক হইতেছে—এই গুণীভূতব্যঙ্গ্যত্ব। যেখানে চারুত্বসৃষ্টিতে ব্যঙ্গ্যের প্রাধান্য, সেখানে হইবে ধ্বনি এবং যেখানে ব্যঙ্গ্য গুণীভূত এবং বাচ্য-বাচকের সৌন্দর্যেই প্রধান—সেখানেই হইবে অলংকার। কাব্যরহস্য-ভেদ করিবার ইহাই একমাত্র উপায়। গুণীভূত-ব্যঙ্গ্যত্বই যে সর্বপ্রকার অলংকারের মূল ভিত্তি তাহা আনন্দবর্ধন সুস্পষ্টভাবেই বলিয়াছেন—

গুণীভূতব্যঙ্গ্যত্বং তেষাং তথাজাতীয়ানাং সর্বেষামেবোক্তানুক্তানাং সামান্যম্। তল্লক্ষণে সর্ব এবৈতে সুলক্ষিতা ভবন্তি।'

এবং পরেই মন্তব্য করিয়াছেন যে গুণীভূতব্যঙ্গ্য কাব্যকেও কাব্য বলিয়া স্বীকার করা হইয়াছে, কারণ এখানেও ব্যঙ্গ্যের স্পর্শ আছে। ব্যঙ্গ্যের স্পর্শ না থাকিলে কোন রচনাই কাব্য হইতে পারে না। কাব্য ও অকাব্য নির্ণয়ের ইহাই একমাত্র মানদণ্ড। আনন্দবর্ধন স্বকণ্ঠেই ঘোষণা করিয়াছেন—

"গুণীভূতব্যঙ্গ্যস্য চ প্রকারান্তরেণাপি ব্যঙ্গ্যার্থানুগমলক্ষণেন বিষয়ত্বমস্ত্যেব তদয়ং ধ্বনি-নিষ্যন্দরূপো দ্বিতীয়োঽপিরমণীয়ো লক্ষণীয়ঃ সহৃদয়ৈঃ। সর্বথা নাস্ত্যেব সহৃদয়-হৃদয়হারিণঃ কাব্যস্য স প্রকারো যত্র প্রতীয়মানার্থসংস্পর্শেন সৌভাগ্যম্। তদিদং কাব্যরহস্যং পরমিতি সূরিভির্ভাবনীয়ম্।"

অর্থাৎ, রসধ্বনি ও বস্তুধ্বনি উভয়ক্ষেত্রেই কোথায় ধ্বনি হইয়াছে এবং কোথায় গুণীভূতব্যঙ্গ্য হইয়াছে, তাহাও নির্ণীত হইবে ব্যঙ্গ্য বাচ্যের অনুগামী হইয়াছে কিনা তাহা দেখিয়া; যেখানে ব্যঙ্গ্যার্থ বাচ্যার্থের উপকরণরূপে কাজ করে, সেখানে গুণীভূত-ব্যঙ্গ্য হইয়াছে—এরূপ সিদ্ধান্ত করিতে হইবে। তবে ধ্বনিকাব্যের বা গুণীভূতব্যঙ্গ্যকাব্যের ক্ষেত্রে ব্যঙ্গ্যার্থের সংস্পর্শ থাকিবেই। তাহা না হইলে, সেরূপ রচনাকে কাব্য বলা যাইবে না। আমরা বাংলা সাহিত্য হইতে কয়েকটি উদাহরণের দ্বারা বক্তব্যবিষয়টিকে স্পষ্ট করিবার চেষ্টা করিতেছি। দাশরথি রায়ের একটি সুপ্রসিদ্ধ পাঁচালীর পদ হইতেছে—

হৃদি-বৃন্দাবনে বাস কর যদি, হে কমলাপতি,
ওহে ভক্তি-প্রিয়! আমার ভক্তি হবে রাধা সতী।
হৃদে কামনা আমারি, হবে বৃন্দে গোপনারী

আমার দেহ হবে নন্দের পুরী, স্নেহ হবে মা যশোমতী।
ধর, ধর. জনার্দ্দন, ( আমার ) পাপ-ভার-গোবর্দ্ধন,
কামাদি ছয় কংসচরে ধ্বংস কর সম্প্রতি।
বাজায়ে কৃপা-বাঁশরী কামধেনুকে বশ করি
হৃদি-গোষ্ঠে, কৃষ্ণ, এস—পদে তোমার এই মিনতি।
যদি বল, হে, রাখাল-প্রেমে বদ্ধ আছি ব্রজধামে,
জ্ঞান-হীন রাখাল তোমার—দাস হ'তে চায় দাশরথি ॥

উদ্ধৃত পাঁচালীটির কাব্যসৌন্দর্য অনস্বীকার্য; ভক্তিরসের ধ্বনিও ইহাতে বর্তমান। তথাপি উদ্ধৃত কাব্যবন্ধের সৌন্দর্য আসিয়াছে শব্দালংকার ও অর্থালংকার হইতে, অনুপ্রাস ও রূপকঅলংকার হইতে ; এখানে ধ্বনি অলংকৃত-বাচ্যের অনুগামী। এতএব একটি গুণীভূতব্যঙ্গ্য কাব্যের দৃষ্টান্ত।

গুণীভূতব্যঙ্গ্য কাব্যের আর একটি উদাহরণ হইতেছে—বৈষ্ণব পদকর্ত্তা গোবিন্দদাসের একটি অতি-প্রসিদ্ধ পদ—

যাঁহা যাঁহা নিকসয়ে তনু তনু-জ্যোতি।
তাঁহা তাঁহা বিজুরি চমকময় হোতি ॥
যাঁহা যাঁহা অরুণ-চরণ চল চলই।
তাঁহা তাঁহা থল-কমল-দল খলই ॥
দেখ সখি কোন ধনি সহচরী মেলি।
আমারি জীবন-সঞে করতহি খেলি ॥
যাঁহা যাঁহা ভাঙুর ভাঙ্ বিলোল।
তাঁহা তাঁহা উচলই কালিন্দী-হিল্লোল ॥
যাঁহা যাঁহা তরল বিলোকন পড়ই।
তাঁহা তাঁহা নীল উতপল বন ভরই ॥
যাঁহা যাঁহা হেরিয়ে মধুরিম হাস।
তাঁহা তাঁহা কুন্দ-কুমুদ-পরকাশ ॥
গোবিন্দদাস কহ মুগধল কান।
চিনলহুঁ রাই চিনই নাহি জান ॥

উদ্ধৃত পদে শ্রীকৃষ্ণের অনুরাগ বর্ণিত হইয়াছে। এই পদে শ্রীরাধার রূপে শ্রীকৃষ্ণের মুগ্ধ-ভাবের কথা শব্দের দ্বারাই বর্ণিত হইয়াছে ( মুগধল কান-এই পদে ) বলিয়া এখানে ধ্বনি চারুত্বসহকারে প্রকাশিত হয় নাই, যদিও অনুরাগের

অর্থাৎ শৃঙ্গাররসের ধ্বনি পদরচনার ভিত্তিভূমি সৃষ্টি করিয়াছে। এই পদের মূল কাব্যসৌন্দর্য্য কিন্তু ইহার অলংকার-প্রয়োগজাত ভণিতি-বিচ্ছিত্তি। অনুপ্রাস, রূপক, অতিশয়োক্তি প্রভৃতি অলংকারই প্রধানভাবে অবস্থান করিয়া কাব্যসৌন্দর্য সৃষ্টি করিয়াছে বলিয়া এখানেও পদটিকে গুণীভূতব্যঙ্গ্যকাব্যের নিদর্শন-রূপেই গ্রহণ করিতে হইবে।

ধ্বনি-কাব্যের সহিত গুণীভূতব্যঙ্গ্য কাব্যের পার্থক্য হইতেছে এই ব্যঙ্গ্যজাত চারুত্বকে অবলম্বন করিয়া। যে কাব্যবন্ধে ব্যঙ্গ্যজাত চারুত্ব প্রধান, তাহা হইবে ধ্বনি-কাব্যআর যেখানে ব্যঙ্গ্য থাকিলেও কাব্য-সৌন্দর্য্য আসিবে কাব্যের ব্যঙ্গেতর উপাদান হইতে, সেখানে হইবে গুণীভূতব্যঙ্গ্য কাব্য। আমরা রসকে অবলম্বন করিয়াই দেখাইতেছি কিভাবে এক ক্ষেত্রে রস বাচ্যার্থের অনুগামী হইয়া গুণীভূত-ব্যঙ্গ্য কাব্য সৃষ্টি করিয়াছে এবং অন্য ক্ষেত্রে বাচ্যার্থকে অতিক্রম করিয়া ধ্বনি-কাব্যে পরিণত হইয়াছে। প্রথম উদাহরণটি কবিশেখর কালিদাস রায়ের বিখ্যাত কবিতা 'বৃন্দাবন অন্ধকার' হইতে লওয়া হইয়াছে—

নন্দপুর-চন্দ্র বিনা বৃন্দাবন অন্ধকার।
চলে না চল মলয়ানিল বহিয়া ফুল গন্ধভার ॥
জ্বলে না গৃহে সন্ধ্যাদীপ ফুটে না বনে কুন্দ নীপ
ছুটে না কলকণ্ঠ-সুধা পপিয়া-পিক-চন্দনার।
ছোঁয় না তৃণ গোঠের ধেনু ব্রজের বনে বাজে না বেণু,
করে না শ্যাম-রাধিকা ল'য়ে শারিকাশুক দ্বন্দ্ব আর।
পিয়াল-ফুল-পরাগ মাখি আয়ত তরলায়িত আঁখি
হরিণী আজি লেহন করে চরণ-সুধা-স্যন্দ কার?
বৃন্দাবন অন্ধকার।
শিখীরা আজ মেলিয়া পাখা করে না আলো তমালশাখা
কমলকলি ফুটে না, অলি লুটে না মকরন্দ তার।
রুচে না কারো নবনী সর, হেলায় লুটে অবনী'পর
করে না দধিমন্থ বধূ নাচায়ে চারু চন্দ্রহার।
বৃন্দাবন অন্ধকার।

স্পষ্টতঃই এখানে কবির লক্ষ্য—করুণরস সৃষ্টি; কিন্তু কাব্যবন্ধে রস তো পরিস্ফুট হয়ই নাই, বরং রূপক ও বিশেষভাবে অনুপ্রাসের বিষম চাপে পরিপিষ্ট হইয়া কোথায় যেন আচ্ছন্ন হইয়া পড়িয়া রহিয়াছে। অর্থালংকারের, বিশেষতঃ

শব্দালংকারের চন্দ্রহারের চারু নৃত্যই এই কাব্যের সৌন্দর্য্য রচনা করিয়াছে। রস এখানে সম্পূর্ণভাবে বাচ্যের অনুগামী হইয়া পড়িয়া কবিতাটিকে গুণীভূতব্যঙ্গ্য কাব্যে পরিণত করিয়াছে।

অতঃপর একই বিষয়ে রচিত বৈষ্ণব কবি বিদ্যাপতির নিম্নোদ্ধৃত পদটির বিচার করুন,—তাহা হইলেই তুলনায় বুঝা যাইবে কিভাবে রস বাচ্যকে অতিক্রম করিয়া ও অলংকারকে গুণীভূত করিয়া ধ্বনিতে বিশ্রাম লাভ করে ও কাব্যে পরম আস্বাদ্যমানতা আনিয়া দেয়—

অব মথুরাপুর মাধব গেল।
গোকুল-মাণিক কো হরি নেল॥
গোকুলে উছলল করুণাক রোল।
নয়নজলে দেখ বহয়ে হিলোল॥
শূন ভেল মন্দির শূন ভেল নগরী
শূন ভেল দশদিশ শূন ভেল সগরি।
কৈছনে যাওব যমুনা-তীর।
কৈছে নেহারব কুঞ্জ-কুটীর
সহচরী সঞে যাঁহা কয়ল ফুলখেরি।
কৈছনে জীয়ব তাহি নেহারি।

এখানেও কবির লক্ষ্য হইতেছে করুণ-রস-সৃষ্টি। এখানেও অনুপ্রাস, রূপক, অতিশয়োক্তি—প্রভৃতি অলংকার কাব্যবন্ধকে আশ্রয় করিয়াই অবস্থিত। কিন্তু সেই সব অলংকারই এখানে রসের আনুগুণ্য করিয়া করুণরসকে মূর্ত্ত করিয়া তুলিয়াছে। বস্তুতঃ এখানে সমস্ত বাচ্য-বাচক আপন আপন অর্থকে উপসর্জন করিয়া শোকের সুগভীর বেদনাকেই বাণীমূর্ত্তি দান করিয়াছে—করুণরসকেই ধ্বনিত করিয়া তুলিয়াছে এবং এই রসধ্বনির প্রাধান্যবশতঃই কাব্য এখানে ধ্বনিকাব্যে পরিণত হইয়াছে।

**রস ও ধ্বনি**

অতঃপর আমরা রস ও ধ্বনির পারস্পরিক সম্পর্ক সম্বন্ধে সংক্ষেপে আলোচনা করিব। কাব্যতত্ত্ব-সমীক্ষা নামক গ্রন্থের উপোদ্‌ঘাতে বিভিন্ন প্রস্থানের বর্ণনা-প্রসঙ্গে ডঃ নরেন্দ্রনাথ চৌধুরী 'কেবল-রস-প্রস্থান' নামে একটি প্রস্থানের কথা বলিয়াছেন। এবিষয়ে ডঃ চৌধুরী বলিয়াছেন—

'ইদং প্রস্থানমানন্দবর্ধনাৎ প্রাচীনৈরর্বাচীনৈরালংকারিকৈঃ সম্প্রতিপন্নম্। 'নহি রসাদৃতে কশ্চিদপ্যর্থঃ প্রবর্ত্ততে'—ইতি ভরতস্য মুনেরুক্তিঃ কবিকর্মণি

রসস্তৈব প্রাধান্তং সূচয়ন্তি। 'বাগ্‌বৈদগ্ধ্যপ্রধানেঽপি রস এবাত্র জীবিতম্'—ইত্যগ্নিপুরাণবচনং রসপ্রস্থানমতস্যৈব পরিপোষকমস্তি। ধ্বনিবিদ্বেষিণো ভট্ট-নায়ক-মহিমভট্টাদয়োঽপি 'কাব্যস্যাত্মনি সংজ্ঞিনি রসাদিরূপে ন কস্যচিদ্ বিমতিঃ" ইত্যাদ্যুক্ত্যা কাব্যস্য রসাত্মকত্বং নির্বিবাদমঙ্গীকুর্বন্তি।" দেখা যাইতেছে ডঃ চৌধুরী আচার্য আনন্দবর্ধনকেও এই প্রস্থানের অন্তর্ভুক্ত করিয়াছেন।

কাব্য-রচনায় রসের প্রাধান্যের কথা, কিংবা কাব্যশরীরের রসই প্রাণ বা আত্মা—এই অভিমত প্রাচীন-অর্বাচীন সকল অলংকারিকই কোন না কোন ভাবে স্বীকার করিয়া লইয়াছেন—একথা সত্য। 'ন হি রসাদৃতে কশ্চিদপ্যর্থঃ প্রবর্ত্ততে"—এই ভরতসূত্র হইতেই বুঝা যায়, রসশাস্ত্রের প্রধান ও প্রথম আচার্য রসকেই নাট্যে বা সাহিত্যে মুখ্য বস্তু বলিয়া গ্রহণ করিয়াছেন। আচার্য ভামহের কাব্যালংকারে রসের তেমন আলোচনা নাই। তবে তিনিও মনে করেন যে মহাকাব্য রচনায় নানা রসের সমাবেশ থাকা উচিত। এ বিষয়ে ভামহের উক্তি—

'চতুর্বর্গাভিধানেঽপি ভূয়সার্থোপদেশকৃৎ।
যুক্তং লোক-স্বভাবেন রসৈশ্চ সকলৈঃ পৃথক্ ॥ ১।২১

রচনার আস্বাদ্যমানতার ক্ষেত্রে রসের অবদান যে খুবই বেশী, তাহাও আচার্য্য ভামহ স্বীকার করিয়া বলিয়াছেন—

স্বাদুকাব্যরসোন্মিশ্রং শাস্ত্রমপ্যুপযুঞ্জতে।
প্রথমালীঢ়মধবঃ পিবন্তি কটু ভেষজম্ ॥ ৫।২

আচার্য দণ্ডীও তাঁহার কাব্যাদর্শে রসকে কাব্যের আত্মা বা প্রাণ বলেন নাই। তবে ভামহ অপেক্ষা তাঁহার দৃষ্টি এ বিষয়ে অধিকতর প্রসারিত ছিল। তিনি মাধুর্যগুণের বর্ণনাপ্রসঙ্গে মাধুর্যগুণ ও রস উভয়েরই লক্ষণ নির্ণয় করিয়া বলিয়াছেন—

মধুরং রসবদ্ বাচি বস্তুন্যপি রসস্থিতিঃ।
যেন মাদ্যন্তি ধীমন্তো মধুনেব মধুব্রতাঃ। ১।৫২

অর্থাৎ ভ্রমরসমূহ যেমন মধু দ্বারা মত্ত হয়, সেইরূপ শৃঙ্গারাদি রসযুক্তবাক্যে মাধুর্য্য গুণ ও রস থাকে বলিয়া কবিগণ সেইরূপ রচনার দ্বারা মত্ত হন। এখানে আচার্য্য দণ্ডী রসবৎ বাক্যকে মাধুর্য্যগুণসম্পন্ন বলিলেন।

যমক লক্ষণ সম্বন্ধে বলিতে গিয়া দণ্ডী বলিতেছেন—

আবৃত্তিং বর্ণসংঘাতগোচরাং যমকং বিদুঃ।
তত্ত্ব নৈকান্তমধুরমতঃ পশ্চাদ্ বিধাস্যতে ॥১।৬১

যমক যে একান্ত মধুর নয়—তার কারণ এই যে ইহা রসবৎ বাক্য নয়। এখানেও কাব্যের আস্বাদ্যমানতার সহিত রসের সম্পর্কের কথা পরোক্ষভাবে স্বীকৃত হইয়াছে। গ্রাম্যতা-দোষ কেন মাধুর্য্যের প্রতিবন্ধক, তাহার কারণ দেখাইতে গিয়া দণ্ড্যাচার্য্য বলিয়াছেন—

কামং সর্বোঽপ্যলংকারো রসমর্থে নিষিঞ্চতি।
তথাপ্যগ্রাম্যতৈবৈনং ভারং বহতি ভূয়সা ॥১।৬২

এখানে তো সুস্পষ্টভাবেই বলা হইয়াছে যে সমস্ত অলংকারই অর্থবোধের পর প্রচুর রসসঞ্চার করিয়া থাকে। গ্রাম্যতা-দোষ দোষ বলিয়া গণ্য হয়, কারণ তাহা এই রসের পরিপুষ্টিতে প্রতিবন্ধক সৃষ্টি করে; গ্রাম্যতা-দোষ না থাকিলে রসের পরম পরিপুষ্টি হয়। বস্তুতঃ রসই রচনার প্রাণ—আচার্য্য দণ্ডী ইহা ঠিকমত ধরিতে না পারিলেও রসাস্বাদ আনয়ন করাই যে শব্দ ও অর্থালংকারের লক্ষ্য—তাহা প্রত্যক্ষ বা পরোক্ষভাবে স্বীকার করিয়াছেন। ডঃ সুশীল কুমার দে মহাশয় মনে করেন যে দণ্ডী যে ভাবে রসের কথা বলিয়াছেন—তাহাতে তিনি নাট্যে বা কাব্যে পারিভাষিক অর্থে ব্যবহৃত রসের কথা বলেন নাই। এ বিষয়ে ডঃ দে'র মন্তব্য—'Thus, the Rasa in Daṇḍin's mādhuryya has distinct connotation which separates it from the technical dramatic Rasa of the Rasa school—সর্বাংশে সত্য বলা যায় কিনা, তাহা বিশেষ বিচারের বিষয়। কারণ ইহার অব্যবহিত পরেই ডঃ দে বলিয়াছেন—"At the same time it cannot be affirmed that Daṇḍin was entirely ignorant of the concept of rasa as elaborated by Bharata and his followers. অতএব দণ্ডী কর্তৃক ব্যবহৃত রসশব্দের অর্থকে বিশেষ বিচার করিয়াই গ্রহণ করিতে হইবে।

আচার্য্য ভামহ বা দণ্ডী রসকে কাব্যরচনায় স্থান দিলেও, ইহাকে কাব্য-সৃষ্টিতে নিত্য উপাদান বলিয়া স্বীকার করেন নাই। বামন কিন্তু রসকে কাব্য-সৃষ্টির নিত্য উপাদানরূপে গ্রহণ করিয়াছেন; বামন গুণকে কাব্যের নিত্য উপাদান বলিয়াছেন। 'পূর্বে নিত্যাঃ' (৩।১।৩) এই কারিকার ব্যাখ্যা প্রসঙ্গে তিনি বলিয়াছেন 'পূর্বে' অর্থাৎ 'গুণা নিত্যা'; কারণ গুণ ব্যতীত কাব্যশোভা সাধিতই হয় না—"তৈর্বিনা কাব্যশোভানুপপত্তেঃ।" আচার্য বামন কথিত গুণ-সমূহের মধ্যে কান্তি একটি গুণ। 'কান্তি গুণের' লক্ষণ করিতে গিয়া বামন বলিলেন—দীপ্তরসত্বং কান্তিঃ (৩।২।১৪) ও বৃত্তিতে ব্যাখ্যা করিলেন—দীপ্তাঃ রসাঃ শৃঙ্গারাদয়ো যস্য স দীপ্তরসঃ। তস্য ভাবো দীপ্তরসত্বং কান্তিঃ—এবং

উদাহরণ দিয়া শেষে মন্তব্য করিলেন—এবং রসান্তরেষ্বপ্যুদাহার্য্যম্। গুণ নিত্য; রস কাব্যের অন্যতম নিত্যগুণ কান্তিগুণ সৃষ্টির উপাদান। অতএব ঘুরানো পথে হইলেও—একটিমাত্র গুণের সহিত সংযুক্ত হইলেও—বামন কাব্যে রসের নিত্যত্ব স্বীকার করিয়া ইহাকে আরো অগ্রসর করিয়া দিয়াছেন।

রসপ্রসঙ্গে আচার্য উদ্ভট প্রধানতঃ ভামহের অনুসারী এবং তিনি রসবৎ প্রভৃতি কয়েকটি অলংকারের উপাদানরূপেই রসকে গ্রহণ করিয়াছেন। প্রেয়স, রসবৎ, ঊর্জস্বি এবং সমাহিত অলংকারের লক্ষণ নির্ণয় প্রসঙ্গে তিনি রসের অবতারণা করিয়াছেন। আচার্য্য রুদ্রট কিন্তু তাঁহার কাব্যালংকার গ্রন্থে রসের বিশদ আলোচনা করিয়াছেন এবং "সরসং কুর্বন্ মহাকবিঃ কাব্যম্"—সরস কাব্য রচনা করিয়াই যে মহাকবিগণ "আকল্পমনল্পম্ যশঃ" লাভ করিয়াছেন, তাহা বলিয়াছেন। তবে রসের বর্ণনায় চারিটি অধ্যায় পরিপূর্ণ করিলেও রুদ্রট কোথাও রস সম্বন্ধে তাত্ত্বিক আলোচনা করেন নাই; রস সম্বন্ধে রুদ্রটের ধারণার কথা আমরা ইতিপূর্বেই আলোচনা করিয়াছি।

অতঃপর আবির্ভূত হন ধ্বনিবাদিগণ; তাঁহাদের মুখ্য প্রবক্তা আচার্য্য আনন্দবর্ধন এবং বিশেষভাবে তাঁহার অমর টীকাকার আচার্য্য অভিনবগুপ্ত সাহিত্যতত্ত্বে রসের স্থান ও ধারণা বিষয়ে এক বৈপ্লবিক পরিবর্ত্তন সাধন করিলেন। ধ্বনিকে কাব্যাত্মা বলিয়া ঘোষণা করিলেও বস্তুতঃ রসই অর্থাৎ রসধ্বনিই যে কাব্যের জীবিতভূত বস্তু—সে কথা আনন্দবর্ধনের মন হইতে ক্ষণকালের জন্যও দূর হইয়া যায় নাই। আনন্দবর্ধনের—

(ক) রসো যদা প্রাধান্যেন প্রতিপাদ্যস্তদা তৎপ্রতীতৌ ব্যবধায়কা বিরোধিনশ্চ সর্বাত্মনৈব পরিহার্য্যাঃ।

(খ) রসবন্ধোক্তমৌচিত্যং ভাতি সর্বত্র সংশ্রিতা।
রচনাবিষয়াপেক্ষং তত্তু কিঞ্চিদ্ বিভেদবৎ ॥ ৩।৯

(গ) সন্ধি-সন্ধ্যঙ্গঘটনং রসাভিব্যক্ত্যপেক্ষয়া।
নতু কেবলয়া শাস্ত্রস্থিতি-সম্পাদনেচ্ছয়া ॥৩।১২

(ঙ) কবিনা কাব্যমুপনিবধ্নতা সর্বাত্মনা রসপরতন্ত্রেণ ভবিতব্যম্।

(চ) প্রবন্ধে মুক্তকে বাপি রসাদীন্ বন্ধুমিচ্ছতা।
যত্নঃ কার্য্যঃ সুমতিনা পরিহারে বিরোধিনাম্ ॥ ৩।১৭

—প্রভৃতি অসংখ্য উক্তি উদ্ধৃত করিয়া দেখানো যায় যে ধ্বনিবাদী হইলেও আনন্দবর্ধন রসকে—পার্য্যন্তিক বিচারে অভিনবগুপ্ত-কথিত রসধ্বনিকেই—কাব্যাত্মা বলিয়া গ্রহণ করিয়াছেন।

আচার্য্য আনন্দবর্ধনের রসবাদের বৈশিষ্ট্য হইল—ইহাকে কাব্যের অন্যান্য উপাদানের সঙ্গে এক আত্মিক সম্বন্ধে সংযুক্ত করিয়া কাব্যবন্ধ-রচনায় একটি organic unity প্রতিষ্ঠা করা—যাহা তাঁহার পূর্বাচার্য্যগণ করিতে পারেন নাই। ধ্বনি-পূর্ব আলংকারিকগণ কাব্যরচনায় রসের স্থান স্বীকার করিলেও কাব্যসৃষ্টিতে ইহাই যে কাব্য-দেহনির্মাণের মুখ্য নিয়ন্ত্রী শক্তি—তাহা অনুধাবন করিতে পারে নাই এবং সেই কারণেই রসকে কাব্য-রচনায় গৌণ স্থান দিয়াছেন।

আনন্দবর্ধনের মতে ইতিবৃত্তাদি অর্থাৎ কাব্যের বিষয়বস্তু হইতেছে ইহার শরীরস্বরূপ; বৃত্তিসমূহও এই শরীরেই অন্তর্ভুক্ত আর রস হইতেছে এই উভয়ের প্রাণ-স্বরূপ। আনন্দবর্ধন বলিয়াছেন—

"বৃত্তয়ো হি রসাদিতাৎপর্য্যেণ সন্নিবেশিতাঃ কামপি নাট্যস্য কাব্যস্য চ ছায়ামাবহন্তি। রসাদয়ো হি দ্বয়োরপি তয়োর্জীবিতভূতাঃ। ইতিবৃত্তাদি তু শরীরভূতমেব।" (ধ্বন্যালোক ৩।৩৩ বৃত্তি)। আনন্দবর্ধনের মতে রসের সহিত যে কাব্যশরীরের গুণি-গুণ-সম্বন্ধ বা রত্ন ও তাহার উৎকৃষ্টতার মত সম্বন্ধ নাই—সে কথা পূর্বেই আলোচিত হইয়াছে।

আনন্দবর্ধন রসকে অসংলক্ষ্যক্রমধ্বনির অন্তর্ভুক্ত করিয়াছেন। বাচ্যার্থের প্রতীতির সঙ্গে সঙ্গেই রসপ্রতীতি ঘটে বলিয়া, উভয় প্রতীতির ব্যবধান লক্ষিত হয় না বলিয়া রসকে অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যের অন্তর্ভুক্ত করা হইয়াছে। আনন্দবর্ধন মনে করেন যে এই অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনির অর্থাৎ রসের বা রসধ্বনির ব্যঞ্জক হইতে পারে বর্ণ, পদাদি, বাক্য, সংঘটনা—এমন কি প্রবন্ধ পর্য্যন্ত। এ বিষয়ে আনন্দবর্ধনের উক্তি হইতেছে—

যস্ত্বলক্ষ্যক্রমো ব্যঙ্গ্যো ধ্বনির্বর্ণ-পদাদিষু।
বাক্যে সংঘটনায়াং চ স প্রবন্ধেঽপি দীপ্যতে॥ ৩।২

তিনি নানা উদাহরণের সাহায্যে আপনার বক্তব্যকে সুপ্রতিষ্ঠিত করিয়াছেন। ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে এ সম্বন্ধে সোদাহরণ বিস্তৃত আলোচনা আছে।

ভারতীয় অলংকারশাস্ত্রালোচনায় একটি অপূর্ণতা সম্বন্ধে আধুনিক সমালোচক মহলে একটি সাধারণ অভিযোগ দেখা যায়। তাঁহাদের সেই অভিযোগ সুপ্রসিদ্ধ অধ্যাপক ডঃ শ্রীকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয়ের নিম্নোদ্ধৃত উক্তিতে প্রকাশিত হইয়াছে—

"প্রাচীন আলংকারিকেরা ধ্বনি বা ব্যঞ্জনাকে কাব্যের প্রাণ-কেন্দ্ররূপে নির্দ্দেশ করিয়া একটি মৌলিক সত্য আবিষ্কার করিয়াছিলেন, তথাপি এই ব্যঞ্জনার চরম শক্তির পরিচয় লাভ করিতে পারেন নাই। তাঁহাদের ব্যঞ্জনার

ক্রিয়া কাব্যের বিচ্ছিন্ন অংশ হইতে উদাহৃত, সমগ্র কাব্যদেহ-পরিব্যাপ্ত নয়। যাহাকে বলা হয় atmosphere—সামগ্রিক ভাবাবহ—কাব্যালোচনায় তাঁহাদের দৃষ্টি সেই পর্য্যন্ত পৌছায় নাই।" (সমালোচনা-সাহিত্য, ভূমিকা)।

ডঃ বন্দ্যোপাধ্যায়ের সুযোগ্য শিষ্য ডঃ সুবোধচন্দ্র সেনগুপ্ত মহাশয় এই অভিযোগকে আংশিকভাবে স্বীকার করিলেও গুরুর উক্ত মন্তব্য খণ্ডন করিয়া বলিয়াছেন—

"ধ্বন্যালোক গ্রন্থের চতুর্থ উদ্দ্যোতে আনন্দবর্ধন রামায়ণ ও মহাভারতের সামগ্রিক বিচার করিয়াছেন। তাঁহার মতে, এই দুই গ্রন্থ প্রধানতঃ দুইটি বিশিষ্ট রসের প্রকাশ। সমুদ্রলংঘন, যুদ্ধ-বিগ্রহাদি অন্য যাহা কিছু বর্ণিত হইয়াছে, তাহা অঙ্গী রসের অন্তর্ভূ'ত। এই বিচার সার্থক হইয়াছে কিনা, সেই সম্পর্কে তর্ক উপস্থাপিত হইতে পারে, কিন্তু তিনি রসকে যে atmosphere বা সামাজিক ভাবাবহে পরিব্যাপ্ত করিতে চাহিয়াছেন, সে সম্বন্ধে সন্দেহ নাই।" (ধ্বন্যালোকের ভূমিকা-পৃঃ ৩০)

আমরাও অন্যত্র * ভারতীয় অলংকার শাস্ত্রের এই অপূর্ণতার কথা স্বীকার করিয়াছি; কিন্তু তাহা প্রয়োগের ক্ষেত্রে, তত্ত্বের ক্ষেত্রে নহে। তত্ত্বের ক্ষেত্রে ধ্বন্যালোকেই ইহার বিস্তৃত ও সুনিপুণ আলেচনা আছে এবং রসসৃষ্টিতে সামগ্রিক atmosphere কিভাবে রক্ষা করিতে হইবে তাহার অভ্রান্ত নির্দ্দেশ দেওয়া হইয়াছে। রামায়ণ ও মহাভারতের সম্বন্ধে ধ্বন্যালোকে যে আলোচনা আছে (চতুর্থ উদ্দ্যোতে), তাহার উল্লেখ করিয়া ধ্বনিকার প্রয়োগের ক্ষেত্রে যে রসকে সামগ্রিক ভাবাবহে পরিব্যপ্ত করিয়াছেন, ডঃ সেনগুপ্ত তাহাই বলিয়াছেন। কিন্তু ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে এ বিষয়ে যে সুদীর্ঘ তাত্ত্বিক আলোচনা আছে—তাহার উল্লেখ করেন নাই। আনন্দবর্ধনাচার্য্যের সূক্ষ্ম রসদৃষ্টি যে সামগ্রিকতার প্রতিও নিবদ্ধ ছিল—ইহাতেই তাহার প্রমাণ পাওয়া যাইবে।

ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতের দ্বিতীয় কারিকায় আচার্য্য আনন্দবর্ধন বলিলেন—

যস্ত্বলক্ষ্যক্রমো ব্যঙ্গো ধ্বনির্বর্ণ-পদাদিষু
বাক্যে সংঘটনায়াং চ স প্রবন্ধেঽপি দীপ্যতে ॥

অর্থাৎ অলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির বা রসধ্বনির নানা ব্যঞ্জকের মধ্যে প্রবন্ধও

* ভারত চন্দ্র : কবি ও শিল্পী—ডঃ বিমলাকান্ত মুখোপাধ্যায়

অন্যতম। এই প্রবন্ধ-ব্যঞ্জকতার আলোচনা প্রসঙ্গেই কাব্যরচনার সামগ্রিক ভাবাবহের আলোচনা আসিয়াছে। এই আলোচনার অবতারণা করিয়া আনন্দবর্ধন বলিয়াছেন—

ইদানীং অলক্ষ্যক্রমব্যঙ্গ্যো ধ্বনিঃ প্রবন্ধাত্মা রামায়ণ-মহাভারতাদৌ প্রকাশমানঃ প্রসিদ্ধ এব। তস্য তু যথা প্রকাশনং তৎ প্রতিপাদ্যতে—

বিভাব-ভাবানুভাব-সঞ্চার্যৌচিত্যচারুণঃ।
বিধিঃ কথা-শরীরস্য বৃত্তস্যোৎপ্রেক্ষিতস্য বা ॥
ইতিবৃত্তবশায়াতাং ত্যক্ত্বানমুগুণাং স্থিতিম্।
উৎপ্রেক্ষ্যোঽপ্যন্তরাভীষ্টরসোচিত-কথোন্নয়ঃ ॥
সন্ধি-সন্ধ্যঙ্গ-ঘটনং রসাভিব্যক্ত্যপেক্ষয়া।
ন তু কেবলয়া শাস্ত্রস্থিতি-সম্পাদনেচ্ছয়া ॥
উদ্দীপন-প্রশমনে যথাবসরমন্তরা।
রসস্যারব্ধবিশ্রান্তেরনুসন্ধানমঙ্গিনঃ ॥
অলংকৃতীনাং শক্তাবপ্যানুরূপ্যেন যোজনম্।
প্রবন্ধস্য রসাদীনাং ব্যঞ্জকত্বে নিবন্ধনম্ ॥ ৩।১০-১৪

বৃত্তিতে এই কারিকাসমূহের বিশদ ব্যাখ্যা করিয়া আনন্দবর্ধন বলিলেন— "যদিতিহাসাদিষু কথাসু রসবতীষু বিবিধাসু সতীষ্বপি যত্তত্র বিভাবাদ্যৌচিত্যবৎ কথাশরীরং তদেব গ্রাহ্যং, নেতরৎ। বৃত্তাদপি চ কথাশরীরাদুৎপ্রেক্ষিতে বিশেষতঃ প্রযত্নবতা ভবিতব্যম্। তত্র হ্যনবধানাৎ স্খলতঃ কবেরব্যুৎপত্তিসম্ভাবনা মহতী ভবতি।"

এবং পরিকর শ্লোকে সিদ্ধান্ত ঘোষণা করিলেন—

কথাশরীরমুৎপাদ্যবস্তু কার্য্যং তথা তথা।
যথা রসময়ং সর্বমেব তৎ প্রতিভাসতে ॥

আবার ৩।২১ কারিকায় তিনি এ সম্বন্ধে স্বীয় অভিমত প্রকাশ করিয়া বলিলেন—

প্রসিদ্ধেঽপি প্রবন্ধানাং নানারসনিবন্ধনে।
একো রসোঽঙ্গীকর্ত্তব্যস্তেষামুৎকর্ষমিচ্ছতা ॥

আনন্দবর্ধনের সুবিখ্যাত উক্তি—

অনৌচিত্যাদৃতে নান্যদ্ রসভঙ্গস্য কারণম্
প্রসিদ্ধৌচিত্যবন্ধস্তু রসস্যোপনিষৎ পরা ॥

—কেবল স্বতন্ত্র শ্লোক-রচনা সম্বন্ধেই প্রযোজ্য নহে—সাহিত্যকৃতির সামগ্রিক ভাবাবহকেও ইহা লক্ষ্য করিতেছে। বস্তুতঃ বিভিন্ন প্রকারের কাব্যে নায়ক-নায়িকা-নির্ণয়, তাহাদের বেশভূষা, চরিত্র, বৃত্তি, ব্যবহার, সংলাপ, পঞ্চসন্ধির যথাযথ উপস্থাপন, অঙ্গী ও অঙ্গরসসমূহের যথোচিত ব্যবহার, প্রবন্ধরসের হানিকর দোষসমূহ প্রদর্শন—প্রভৃতি নানা বিচার করিয়া গ্রন্থকার কাব্যালোচনায় তাঁহার সামগ্রিক তত্ত্বদৃষ্টির পরিচয় দিয়াছেন।

উপরের সংক্ষিপ্ত আলোচনা হইতেই বুঝা যায় যে ধ্বনিবাদী হইলেও আনন্দবর্ধন মুখ্যতঃ রসবাদী ছিলেন এবং—রসধ্বনিই যে সর্বপ্রকার ধ্বনির পার্যন্তিক পরিণতি—এই কথা বলিয়া শ্রীমদভিনবগুপ্ত আনন্দবর্ধনের মতবাদকে সঠিকভাবেই ব্যাখ্যা করিয়াছেন। আমরা ধ্বন্যালোক হইতে আর দুইটি উদ্ধৃতি দিয়া এ বিষয়ে আলোচনা শেষ করিব—

বাচ্যানাং বাচকানাং চ যদৌচিত্যেন যোজনম্।
রসাদি-বিষয়েণৈতৎ কর্ম মুখ্যং মহাকবেঃ॥ ৩।৩২

বৃত্তি—'অয়মেব হি মহাকবে র্মুখ্যো ব্যাপারো যদ্ রসাদীনেব মুখ্যতয়া কাব্যার্থীকৃত্য তদ্ব্যক্ত্যনুগুণত্বেন শব্দানামর্থানাং চোপনিবন্ধনম্।"

"মহাকবির মুখ্য কবিকর্ম হচ্ছে—রসের অভিব্যঞ্জনার উপযোগী করে কাব্যের বাচ্য ও বাচকের উপনিবন্ধন "( কাব্যজিজ্ঞাসা—শ্রীঅতুল চন্দ্র গুপ্ত, পৃঃ ৩২ )।

অতএব কবিসমাজের প্রতি আনন্দবর্ধনের উপদেশ হইতেছে—

ব্যঙ্গ্য-ব্যঞ্জক-ভাবেঽস্মিন্ বিবিধে সম্ভবত্যপি।
রসাদিময় একস্মিন্ কবিঃ স্যাদবধানবান্॥ ৪।৫

নানা প্রকারের ব্যঙ্গ্য-ব্যঞ্জক-ভাব সম্ভব হইলেও কবি রসময় একটি ব্যঙ্গ্য-ব্যঞ্জক ভাবের প্রতিই মনোযোগী হইবেন।

গুণ, দোষ, রীতি বৃত্তি, সংঘটনা—ও ধ্বনি

অতঃপর আমরা গুণ, দোষ, রীতি, বৃত্তি ও সংঘটনা প্রভৃতি কাব্যের অন্যান্য উপাদান সম্বন্ধে ধ্বনিবাদিগণের মত আলোচনা করিব। পূর্বোক্ত আলোচনায় আমরা দেখিয়াছি আনন্দবর্ধনাচার্য রসকেই—রসধ্বনিকেই—কাব্যের আত্মা বলিয়া গ্রহণ করিয়াছেন এবং কাব্যের অন্য সমস্ত উপাদানকে তাহারই সহিত অন্বিত করিয়াছেন। অতএব গুণ, দোষ, রীতি, বৃত্তি প্রভৃতি কাব্যের সমস্ত উপাদানকেই যে তিনি রসের অপেক্ষিত বলিয়া গ্রহণ করিবেন ইহাই স্বাভাবিক এবং বস্তুতঃ তাহাই করা হইয়াছে। গুণের লক্ষণ-নির্ণয় প্রসঙ্গে আনন্দবর্ধন বলিয়াছেন—

তমর্থমবলম্বন্তে যেঽঙ্গিনং তে গুণাঃ স্মৃতাঃ। ২।৬

এবং বৃত্তিতে ব্যাখ্যা করিয়াছেন—যে তমর্থং রসাদিলক্ষণমঙ্গিনং সন্তমবলম্বন্তে, তে গুণাঃ শৌর্য্যাদিবৎ; আনন্দবর্ধনের মতে অঙ্গী রসকে অবলম্বন করিয়া যাহা অবস্থান করে, তাহাই গুণ। ইহা রসের আত্মভূত ধর্ম এবং ইহা দেহস্থ সৌন্দর্য-বীর্য্যাদি গুণের ন্যায় রসের সহিত সমবায়সম্বন্ধে যুক্ত হইয়া অবস্থান করে। যেমন গুণকে অপসারিত করিলে গুণীর অস্তিত্ব থাকে না, সেইরূপে কাব্যবন্ধেও গুণকে রস হইতে বিচ্ছিন্ন করিলে রসের অস্তিত্বও বিপন্ন হয়; অর্থাৎ আচার্য্য বামনের মত আচার্য্য আনন্দবর্ধনও মনে করেন—গুণ কাব্যের নিত্যধর্ম।

গুণ-বিচার

আনন্দবর্ধনাচার্য্য ভামহ-কথিত তিনটি গুণকেই—মাধুর্য্য, ওজঃ এবং প্রসাদ গুণকে—স্বীকার করিয়াছেন। এ সম্বন্ধে তাহার বক্তব্য নিম্নোদ্ধৃত কারিকা কয়েকটিতে প্রকাশিত হইয়াছে—

শৃঙ্গার এব মধুরঃ পরঃ প্রহ্লাদনো রসঃ।
তন্ময়ং কাব্যমাশ্রিত্য মাধুর্য্যং প্রতিতিষ্ঠতি ॥
শৃঙ্গারে বিপ্রলম্ভাখ্যে করুণে চ প্রকর্ষবৎ।
মাধুর্য্যমার্দ্রতাং যান্তি যতস্তত্রাধিকং মনঃ।
রৌদ্রাদয়ো রসা দীপ্ত্যা লক্ষ্যন্তে কাব্যবর্ত্তিনঃ।
তদ্ব্যক্তিহেতূ শব্দার্থাবাশ্রিত্যোজো ব্যবস্থিতম্ ॥
সমর্পকত্বং কাব্যস্য যত্তু সর্বরসান্ প্রতি।
স প্রসাদো গুণো জ্ঞেয়ঃ সর্বসাধারণক্রিয়ঃ ॥ ২।৭-১০.

বলা হইয়া থাকে—গুণসমূহ শব্দ ও অর্থের গুণ, ইহারা রসপ্রকাশক শব্দ ও অর্থকে আশ্রয় করিয়া প্রকাশিত হয়। তাহা হইলে কি ভাবে বলা যায় যে গুণসমূহ অঙ্গী রসাদিকে আশ্রয় করিয়া থাকে? শ্রীমদভিনবগুপ্তপাদ 'লোচন' টীকায় এই প্রশ্নের উত্তরে বলিয়াছেন—

"আত্মভূতস্য রসস্যৈব পরমার্থতো গুণা মাধুর্যাদয়ঃ, উপচারেণ তু শব্দার্থয়োঃ" ॥ অর্থাৎ মাধুর্যাদি গুণসমূহ পরমার্গতঃ কাব্যের আত্মভূত রসেরই গুণ; উপচার-বশতঃ বলা হয়—এগুলি শব্দ ও অর্থের গুণ; এই প্রসঙ্গে অপর প্রশ্ন হইতেছে—রস বা রসধ্বনিই তো কাব্যের আত্মা, এই রসের বা রসধ্বনির সহিত গুণ কি ভাবে অন্বিত হয়? প্রসাদগুণের ব্যাখ্যা প্রসঙ্গে আনন্দবর্ধন এই প্রশ্নের উত্তর দিয়া বৃত্তিতে বলিয়াছেন যে "স....ব্যঙ্গ্যার্থাপেক্ষয়ৈব মুখ্যতয়া ব্যবস্থিতো মন্তব্যঃ'। বৃত্তির এই অংশের ব্যাখ্যায় অভিনবগুপ্তপাদ বলিলেন যে শব্দের নিজ নিজ অর্থ

বুঝাইবার শক্তির মধ্যেও এমন কিছু অলৌকিকত্ব আছে, যাহা গুণরূপে গণ্য হইতে পারে ; আর অর্থকে তো ব্যঙ্গ্য অর্থকেই সম্যকরূপে বুঝাইতে হইবে ; কারণ অন্যভাবে তাহার সমর্পকত্ব থাকিতেই পারে না—"অর্থস্য তাবৎ সমর্পকত্বং ব্যঙ্গং প্রত্যেব সংভবতি, নান্যথা, শব্দস্যাপি স্ববাচ্যার্পকত্বং নাম কিয়দলৌকিকং যেন গুণঃ স্যাদিতি ভাবঃ" ॥

দোষ সম্বন্ধেও আনন্দবর্ধনের মনোভাব গুণেরই অনুরূপ। দোষকে তিনি যে দৃষ্টিতে বিচার করিয়াছেন, তাহা তাঁহার পূর্বসূরিগণের দৃষ্টিভঙ্গী হইতে সম্পূর্ণ স্বতন্ত্র ও মৌলিক। দোষকেও তিনি রসের সহিত অপেক্ষিত করিয়াই বিচার করিয়াছেন। শব্দগত, অর্থগত, ব্যাকরণ-গত, নীতি-গত—প্রভৃতি বিভিন্ন দিক হইতে দোষের বিচারের আবশ্যকতা আছে বলিয়া তিনি মনে করিতেন না। কারণ ঐরূপ বিচার বাহ্য বিচার মাত্র ; তাঁহার মতে কাব্যের দোষ হইতেছে একটিমাত্র এবং তাহা হইতেছে রসভঙ্গ-দোষ এবং এই দোষ ঘটে অনৌচিত্যের দ্বারা ; এ বিষয়ে তাঁহার সুপ্রসিদ্ধ উক্তি হইতেছে—

দোষ-বিচার

অনৌচিত্যাদৃতে নান্যদ্ রসভঙ্গস্য কারণম্।
প্রসিদ্ধৌচিত্যবন্ধস্তু রসস্যোপনিষৎ পরা।

অনৌচিত্য ছাড়া কাব্যের রসভঙ্গের আর কোন কারণ নেই। এই ঔচিত্যবন্ধই রসের উপনিষৎ, কাব্যতত্ত্বের পরা বিদ্যা" ( কাব্যজিজ্ঞাসা )।

এই কারিকায় যে ঔচিত্যকে রসশাস্ত্রের পরা বিদ্যা বলা হইয়াছে, তাহা হইতেছে রসের ঔচিত্য, অন্য কোন বস্তুর নহে। কাব্যের বিভাব, অনুভাব, সঞ্চারীভাব, তাহার গুণ, রীতি, সংঘটনা—সকলকেই হইতে হইবে রসের অনুগুণ। যেখানে মহাকবির মুখ্য কবিকর্ম হইতেছে রসের ব্যঞ্জনার উপযোগী করিয়া কাব্যের বাচ্য ও বাচককে গাঁথিয়া তোলা, সেখানে কাব্যের দোষগুণ-বিচারে একটিমাত্র মাপকাঠিই থাকিতে পারে। তাহা হইতেছে—এই মুখ্য কবিকর্মে বিভিন্ন উপাদান নিজ নিজ যথোচিত অংশ গ্রহণ করিয়াছে কিনা তাহা দেখা। সুতরাং কাব্যসৃষ্টিতে আপন আপন বিশিষ্ট অংশগ্রহণকার্যে যে উপাদান এই ঔচিত্য-বিধি ভঙ্গ করিবে—তাহাকেই দোষযুক্ত বলিতে হইবে। কারণ তাহাই রসাপকর্ষক হইয়াছে। ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে প্রবন্ধরসের আলোচনা প্রসঙ্গে আনন্দবর্ধন এবিষয়ে বিস্তৃত বিচার করিয়াছেন এবং এই অনৌচিত্য-দোষ পরিহারের জন্য কবিগণকে কোন কোন দিকে লক্ষ্য রাখিতে হইবে নিম্নোদ্ধৃত কারিকাসমূহে তাহার নির্দেশ দিয়া বলিয়াছেন—

"কানি পুনস্তানি বিরোধীনি, যানি যত্নতঃ কবেঃ পরিহর্ত্তব্যানীত্যুচ্যতে—

বিরোধিরসসম্বন্ধি-বিভাবাদিপরিগ্রহঃ।
বিস্তরেণান্বিতস্যাপি বস্তুনোঽন্যস্য বর্ণনম্॥
অকাণ্ড এব বিচ্ছিত্তিরকাণ্ডে চ প্রকাশনম্।
পরিপোষং গতস্যাপি পৌনঃপুন্যেন দীপনম্।
রসস্য স্যাদ্ বিরোধায় বৃত্ত্যনৌচিত্যমেব চ। ৩।১৭-১৮

ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে প্রবন্ধরসবিচার প্রসঙ্গে সাহিত্যকৃতির সামগ্রিক ভাবাবহ কিভাবে সৃষ্টি ও রক্ষা করিতে হইবে—তাহার পুঙ্খানুপুঙ্খ ও সম্পূর্ণাঙ্গ আলোচনা ও নির্দ্দেশ আছে। দোষ সম্বন্ধে আনন্দবর্ধনের অভিমতের যে আলোচনা শ্রদ্ধেয় শ্রীযুক্ত অতুলচন্দ্র গুপ্ত মহাশয় করিয়াছেন, তাহা উদ্ধৃত করিয়া আমরা এ বিষয়ের আলোচনার সমাপ্তি করিব। উদ্ধৃতিটি কাব্যের প্রকৃত দোষ কি—তাহা বুঝিবার পক্ষে বিশেষ সহায়ক হইবে—

"আনন্দবর্ধন কাব্যের দোষ দুভাগে ভাগ করে কথাটা বিশদ করেছেন। "দ্বিবিধো হি দোষঃ—কবেরব্যুৎপত্তিকৃতোঽশক্তিকৃতশ্চ।" কাব্যের দোষ দু রকমের—কবির অব্যুৎপত্তিকৃত ও কবির অশক্তি-জনিত। ছোটোখাটো অসংগতি ও অনৌচিত্য, ভাষার কাঠিন্য, ছন্দের অলালিত্য—কবির অব্যুৎপত্তি-কৃত, এ সব দোষ কাব্যের পক্ষে মারাত্মক নয়। কারণ,

অব্যুৎপত্তিকৃতো দোষঃ শক্ত্যা সংব্রিয়তে কবেঃ।
যস্ত্বশক্তিকৃতস্তস্য স ঝটিত্যবভাসতে। ৩।৬ বৃত্তি

অব্যুৎপত্তিকৃত যে দোষ, কবির রসসৃষ্টির শক্তি তাদের সংবরণ করে রাখে। অর্থাৎ শক্তি-তিরস্কৃত হ'য়ে তারা এক রকম অলক্ষ্যই থেকে যায়, ( তত্রাব্যুৎপত্তি-কৃতো দোষঃ শক্তি-তিরস্কৃতত্বাৎ কদাচিন্ন লক্ষ্যতে ) কিন্তু কাব্যের দোষের মূল হচ্ছে কবির রসসৃষ্টিশক্তির লাঘবতা, সহৃদয় পাঠকের চিত্তে সে দোষ মুহূর্ত্তেই প্রতিভাত হয়।

এবং এই দোষই কাব্যের যথার্থ দোষ।

রীতি সম্বন্ধে আনন্দবর্ধনের অভিমত আমরা বামনের রীতিবাদের বিচার-প্রসঙ্গে উল্লেখ করিয়াছি। বস্তুতঃ আনন্দবর্ধন একটিমাত্র কারিকায় ও তাহার বৃত্তিতে এ বিষয়ে নিজ অভিমত ঘোষণা করিয়াছেন। এ বিষয়ে আনন্দবর্ধনের উক্তি হইতেছে—

**রীতিবাদ-বিচার**

অস্ফুটস্ফুরিতং কাব্যতত্ত্বমেতদ্ যথোদিতম্।
অশক্নুবদ্ভির্ব্যাকর্ত্তুং রীতয়ঃ সম্প্রবর্ত্তিতাঃ। ৩।৪৭

এতদ্ ধ্বনি-প্রবর্ত্তনেন নির্ণীতং কাব্যতত্ত্বমস্ফুটস্ফুরিতং সদশক্নুবদ্ভিঃ প্রতিপাদয়িতুং বৈদর্ভী, গৌড়ী, পাঞ্চালী চেতি রীতয়ঃ প্রবর্ত্তিতাঃ। রীতিলক্ষণ-বিধায়িনাং হি কাব্যতত্ত্বমেতদস্ফুটতয়া মনাক্ স্ফুরিতমাসীদিতি লক্ষ্যতে।

শ্রীমদভিনবগুপ্ত উক্ত কারিকা ও বৃত্তির ব্যাখ্যা করিয়া মন্তব্য করিলেন—"রীতির্হি গুণেষ্বেব পর্য্যবসিতা। যদাহ—বিশেষো গুণাত্মা, গুণাশ্চ রসপর্য্যবসায়িন এবেতি হ্যুক্তং প্রাগ্ গুণনিরূপণে 'শৃঙ্গার এব মধুর' ইত্যত্রেতি।" অর্থাৎ রীতি গুণেই পর্য্যবসিত হয় ও সেদিক হইতে ইহাও রসাপেক্ষিত।

বৃত্তি-বিচার

বৃত্তি সম্বন্ধেও আনন্দবর্ধনের দৃষ্টি অনুরূপ। বৃত্তি সম্বন্ধে স্বীয় অভিমত আনন্দবর্ধন এইভাবে জ্ঞাপন করিয়াছেন—

শব্দতত্ত্বাশ্রয়াঃ কাশ্চিদর্থতত্ত্বযুজোঽপরাঃ।
বৃত্তয়োঽপি প্রকাশন্তে জ্ঞাতেঽস্মিন্ কাব্যলক্ষণে ॥ ৩।৪৭

অস্মিন্ ব্যঙ্গব্যঞ্জকভাববিবেচনময়ে কাব্য-লক্ষণে জ্ঞাতে সতি, যাঃ কাশ্চিৎ প্রসিদ্ধা উপনাগরিকাদ্যা শব্দতত্ত্বাশ্রয়া বৃত্তয়ো যাশ্চার্থতত্ত্বসম্বদ্ধাঃ কৈশিক্যাদয়স্তাঃ সম্যগ্ রীতিপদমবতরন্তি।

আনন্দবর্ধনের মতে বৃত্তি দুই প্রকার—শব্দতত্ত্বাশ্রয়ী ও অর্থতত্ত্বাশ্রয়ী। উপনাগরিকাদি বৃত্তি হইতেছে প্রথম শ্রেণীর বৃত্তি এবং কৈশিকী প্রভৃতি বৃত্তি হইতেছে দ্বিতীয় শ্রেণীর অন্তর্ভুক্ত। এই উভয় প্রকারের বৃত্তিই রীতিতে পর্য্যবসিত হয়। বৃত্তির "রীতিপদবীমবতরন্তি—এই অংশের লোচনটীকায় অভিনবগুপ্তপাদ বলিয়াছেন—"রীতিপদবীমিতি। তদ্বদেব পর্য্যবসায়িত্বাৎ।"

আনন্দবর্ধন যে দুই প্রকারের বৃত্তি স্বীকার করেন, তাহা নিম্নোদ্ধৃত কারিকায় বলা হইয়াছে—

রসাদ্যনুগুণত্বেন ব্যবহারোঽর্থশব্দয়োঃ।
ঔচিত্যবান্যস্তা এতা বৃত্তয়ো দ্বিবিধাঃ স্থিতাঃ।৩।৩৩

এখানে বৃত্তি যে দুই প্রকার শুধু তাহাই বলা হয় নাই; আরো বলা হইয়াছে—এবং তাহাই এখানে গুরুত্বপূর্ণ কথা,—যে বৃত্তি দুইটিকে রসাদির অনুগুণ হইতে হইবে এবং তদনুসারে ঔচিত্যপূর্ণভাবে তাহাদের প্রয়োগ করিতে হইবে। উক্ত কারিকার বৃত্তিতে ইহা সুস্পষ্টভাবেই বলা হইয়াছে—

"ব্যবহারো হি বৃত্তিরুচ্যতে। তত্র রসানুগুণ ঔচিত্যবান্ বাচ্যাশ্রয়ো যো ব্যবহারস্তা এতাঃ কৈশিক্যাদ্যা বৃত্তয়ঃ, বাচকাশ্রয়াশ্চোপনাগরিকাদ্যাঃ। বৃত্তয়ো হি রসাদিতাৎপর্য্যেণ সন্নিবেশিতাঃ কামপি নাট্যস্য কাব্যস্য চ ছায়ামাবহন্তি।"

ধ্বন্যালোকের ৩।১ কারিকার বৃত্তিতেও আনন্দবর্ধন বলিয়াছেন—"বৃত্তৌচিত্তং তু যথারসমনুসর্ত্তব্যম্'। ধ্বন্যালোকের প্রথম উদ্দ্যোতেও আনন্দবর্ধন বৃত্তির উল্লেখ করিয়াছেন ( 'তদনতিরিক্তবৃত্তয়ো বৃত্তয়োঽপি যাঃ কৈশ্চিদুপনাগরিকাদ্যাঃ প্রকাশিতাঃ ইত্যাদি )। এই বৃত্তির ব্যাখ্যা প্রসঙ্গে আচার্য অভিনবগুপ্ত যাহা বলিয়াছেন, তাহাতে দেখা যায় যে তিনিও গুণ ও বৃত্তিকে অভিন্ন বলিয়াই মনে করেন। অভিনব গুপ্ত এই প্রসঙ্গে বলিয়াছেন—

"নৈব বৃত্তিরীতানাং তদ্ ( গুণ )-ব্যতিরিক্তত্বং সিদ্ধম্ ; তথাহি অনুপ্রাসানামেব দীপ্তমসৃণমধ্যমবর্ণনীয়োপযোগিতয়া পরুষত্ব-ললিতত্ব-মধ্যমত্ব-স্বরূপ-বিবেচনায় বর্গত্রয়-সম্পাদনার্থং তিস্রোঽনুপ্রাসজাতয়ো বৃত্তয় ইত্যুক্তাঃ—বর্তন্তে অনুপ্রাসভেদা আসু ইতি"। তিনি আরো বলিলেন—'বৃত্তয়োঽনুপ্রাসজাতয় এব'। এখানে তিনি আচার্য উদ্ভটের মতানুসারেই পরুষা, উপনাগরিকা এবং গ্রাম্যা বৃত্তি স্বীকার করিয়াছেন ও তাহারা যে অনুপ্রাসজাতীয় সে কথা স্বকণ্ঠেই ঘোষণা করিয়াছেন। কিন্তু বৃত্তি যে রসের সহিত নিগূঢ় সম্বন্ধে আবদ্ধ তাহা বলিতে ভুলেন নাই। ধ্বন্যালোকের ৩।৩৩ কারিকার ব্যাখ্যা প্রসঙ্গে তিনি বলিয়াছেন—

'বৃত্তয়ঃ কাব্যমাতৃকাঃ'—ইতি ব্রুবাণেন মুনিনা **রসোচিতেতিবৃত্ত-সমাশ্রয়ণোপদেশেন রসস্যৈব জীবিতত্বমুক্তম্**"।

উক্ত কারিকারই বৃত্তির ব্যাখ্যায় আবার তিনি বলিয়াছেন—

'এবং রসাদয়ঃ কৈশিক্যাদীনামিতিবৃত্তভাগরূপাণাং বৃত্তীনাম্ জীবিতমুপনাগরিকাদ্যানাং চ সর্বস্যাস্যোভয়স্যাপি বৃত্তিব্যবহারস্য রসাদিনিয়ন্ত্রিত-বিষয়ত্বাৎ"—

এবং শেষে ৩।৪৭ কারিকা ও তাহার বৃত্তির ব্যাখ্যা প্রসঙ্গেও ঘোষণা করিয়া বলিলেন—

"নাগরিকয়া হি উপমিতেত্যনুপ্রাসবৃত্তিঃ শৃঙ্গারাদৌ বিশ্রাম্যতি, পরুষেতি দীপ্তেষু, রৌদ্রাদিষু ; কোমলেতি হাস্যাদৌ। তথা—বৃত্তয়ঃ কাব্যমাতৃকাঃ'—ইতি যদুক্তং মুনিনা তত্র রসোচিত এব চেষ্টাবিশেষঃ বৃত্তিঃ।"

এখানে বিভিন্ন বৃত্তিকে বিভিন্ন রসের সহিত সংযুক্ত করিয়া উভয়ের অবিচ্ছেদ্য সম্পর্কের কথাই আচার্য স্পষ্টভাবে ঘোষণা করিয়াছেন।

ধ্বন্যালোকে সংঘটনা সম্বন্ধে অপেক্ষাকৃত বিস্তৃত আলোচনা

সংঘটনা-বিচার আছে। অতএব এই বিষয়ে আচার্য্য আনন্দবর্ধনের অভিমত কি তাহা আমরা অতঃপর জানিবার চেষ্টা করিব।

ধ্বন্যালোকের ৩।২ কারিকায় বলা হইয়াছে যে অলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনি অন্যান্যের সহিত সংগঠনার দ্বারা দীপ্তি লাভ করে—

যস্ত্বলক্ষ্যক্রমব্যঙ্গ্যো ধ্বনির্বর্ণপদাদিষু।
বাক্যে সংঘটনায়াং চ স প্রবন্ধেঽপি দীপ্যতে ॥ ৩।২

সংঘটনা কাহাকে বলে, তাহা ৩।৫ কারিকায় বলা হইয়ছে—

অসমাসা সমাসেন মধ্যমেন চ ভূষিতা।
তথা দীর্ঘসমাসেতি ত্রিধা সংঘটনোদিতা ॥

সংঘটনা হইতেছে শব্দের সমাসবৃত্তি। সংঘটনা তিন প্রকারের হইতে পারে—(১) সমাসবিহীন (২) মধ্যম প্রকারের সমাসযুক্ত এবং (৩) দীর্ঘ-সমাসযুক্ত। এই সংঘটনার আশ্রয়, কার্য্য ও নিয়ামক কি—সে সম্বন্ধে আনন্দবর্ধন বলিয়াছেন—

গুণানাশ্রিত্য তিষ্ঠন্তী মাধুর্য্যাদীন্ ব্যনক্তি সা।
রসান্ তন্নিয়মে হেতুরৌচিত্যং বক্তৃবাচ্যয়োঃ ॥ ৩।৬

সংঘটনা মাধুর্য্যাদি গুণসমূহকে আশ্রয় করিয়া অবস্থান করে, ইহা রসসমূহের প্রকাশক হয় এবং বক্তা ও বাচ্যের ঔচিত্যই এই সংঘটনার নিয়ামক হেতু। এখন প্রশ্ন হইতে পারে—'গুণানাশ্রিত্য তিষ্ঠন্তী' এই বাক্যের প্রকৃত অর্থ কি? রসাভিব্যক্তিকারী সংঘটনা ও গুণ কি একই বস্তু? তাহারা যদি একই বস্তু না হয়, স্বতন্ত্র হয়, তাহা হইলে—গুণের আশ্রয় সংঘটনা, না সংঘটনার আশ্রয় গুণসমূহ? আনন্দবর্ধন তৃতীয় উদ্দ্যোতে ৩।২ কারিকার আলোচনা প্রসঙ্গে দেখাইয়াছেন যে গুণ ও সংঘটনার মধ্যে ঐক্যসম্বন্ধ নাই অর্থাৎ তাহারা এক নয় এবং গুণসমূহ সংঘটনাশ্রয় নয় অর্থাৎ সংঘটনাকে আশ্রয় করিয়া গুণসমূহ অবস্থান করে না। কারণস্বরূপ আনন্দবর্ধন বলিতেছেন—

"যদি গুণাঃ সংঘটনা চেত্যেকং তত্ত্বং, সংঘটনাশ্রয়া বা গুণাঃ, তদা সংঘটনায়া ইব গুণানামনিয়তবিষয়প্রসঙ্গঃ। গুণানাং হি মাধুর্য্য-প্রসাদ-প্রকর্ষঃ করুণ-বিপ্রলম্ভ-শৃঙ্গারবিষয় এব। রৌদ্রাদ্ভুতাদিবিষয়মোজঃ; মাধুর্য্য-প্রসাদৌ রসভাব-তদাভাসবিষয়াবেতি বিষয়নিয়মো ব্যবস্থিতঃ; সংঘটনায়াস্তু স বিঘটতে।"

গুণ ও সংঘটনা যে এক নয়, অথবা সংঘটনাকে আশ্রয় করিয়া যে গুণ থাকে না, তাহার প্রধান প্রমাণ হইতেছে—তাহা হইলে সংঘটনার বিষয় কোন রস হইবে অর্থাৎ তিনপ্রকারের সংঘটনার মধ্যে কোনটি কোন রসাভিব্যঞ্জক হইবে—তাহার নির্দ্দিষ্ট নিয়ম থাকিত, যেমন গুণের ক্ষেত্রে আছে। গুণের সম্বন্ধে নিয়ম আছে যে করুণ ও বিপ্রলম্ভ শৃঙ্গার রসে মাধুর্য্য ও প্রসাদ গুণের

প্রকর্ষ থাকিবে ; রৌদ্র, অদ্ভুত প্রভৃতি রসে ওজঃ গুণের আধিক্য থাকিবে ; রস, ভাব বা তাহাদের আভাসসমূহ হইবে মাধুর্য্য ও প্রসাদগুণের বিষয়। কিন্তু সংঘটনার ক্ষেত্রে এরূপ নির্দ্দিষ্ট নিয়ম নাই। নানা উদাহরণের সাহায্যে আনন্দবর্ধন ইহা প্রমাণ করিয়াছেন যে শৃঙ্গাররসেও দীর্ঘসমাসা সংঘটনা ও রৌদ্রাদি রসে সমাসবিহীন সংঘটনা থাকিতে পারে। অতএব গুণ ও সংঘটনা এক নহে কিংবা সংঘটনাকে আশ্রয় করিয়া গুণসমূহ অবস্থান করে না। আমরা বাংলা সাহিত্য হইতে কয়েকটি সুপরিচিত উদাহরণ দিয়া দেখাইতে পারি যে গুণসমূহ সংঘটনাকে আশ্রয় করিয়া অবস্থান করে না এবং সংঘটনার বিষয় নির্দ্দিষ্ট নহে। প্রথম নিদর্শনটি স্বর্গীয় দ্বিজেন্দ্র লাল রায় মহাশয়ের সুবিখ্যাত "বঙ্গ আমার জননী আমার" কবিতার অংশবিশেষ—

"একদা যাঁহার বিজয়সেনানী হেলায় লংকা করিল জয়।
একদা যাঁহার অর্ণবপোত ভ্রমিল ভারতসাগরময়॥
সন্তান যার তিব্বত চীন জাপানে গঠিল উপনিবেশ।
তুই কিনা, মাগো, তাদের জননী, তুই কিনা, মাগো, তাদের দেশ !

* * *

আমরা ঘুচাবো মা, তোর কালিমা, মানুষ আমরা, নাহি তো মেষ,
দেবী আমার, সাধনা আমার, স্বর্গ আমার, আমার দেশ।"

এখানে কাব্যাংশ দেশপ্রেমমূলক বীররসের পরিচায়ক ; গুণ এখানে ওজঃ কিন্তু সংঘটনা দীর্ঘসমাসা এমনকি মধ্যমসমাসাও নহে। অনুরূপ আর একটি উদাহরণ—

'হে বীর, সাহস অবলম্বন কর ; সদর্পে বল—আমি ভারতবাসী, ভারতবাসী আমার ভাই। বল মূর্খ ভারতবাসী, দরিদ্র ভারতবাসী, ব্রাহ্মণ ভারতবাসী, চণ্ডাল ভারতবাসী—আমার ভাই ; তুমিও কটিমাত্র বস্ত্রাবৃত হইয়া সদর্পে ডাকিয়া বল—ভারতবাসী আমার ভাই, ভারতবাসী আমার প্রাণ, ভারতের দেবদেবী আমার ঈশ্বর, ভারতের সমাজ আমার শিশুশয্যা, আমার যৌবনের উপবন, আমার বার্ধক্যের বারাণসী।" ( স্বদেশমন্ত্র-স্বামী বিবেকানন্দ )।

এখানেও রসাভিব্যঞ্জক গুণ হইতেছে ওজঃ ; কিন্তু সংঘটনা প্রায়শঃ সমাসবিহীন। একটি বিপরীত উদাহরণ—

"পাথর এমন করিয়া যাহারা পালিশ করিয়াছিল, সে কি এই আমাদের মত হিন্দু ? এমন করিয়া বিনা বন্ধনে যে গাঁথিয়াছিল সে কি আমাদের মত হিন্দু ? আর এই প্রস্তরমূর্তিসকল যে খোদিয়াছিল—এই দিব্যপুষ্পমাল্যাভরণভূষিত,

বিকম্পিতচেলাঞ্চলপ্রবৃদ্ধসৌন্দর্য, সর্বাঙ্গসুন্দরগঠন, পৌরুষের সহিত লাবণ্যের মূর্তিমান সম্মিলনস্বরূপ পুরুষ মূর্তি যাহারা গড়িয়াছে, তাহারা কি হিন্দু? এই কোপ-প্রেমগর্বসৌভাগ্যস্ফুরিতাধরা, চীনাম্বরা, তরলিতরত্নহারা, পীবরযৌবন-ভারাবনতদেহা:—

তন্বী, শ্যামা, শিখরদশনা, পক্কবিম্বাধরোষ্ঠী
মধ্যে ক্ষামা চকিতহরিণীপ্রেক্ষণা নিম্ননাভিঃ —

এই সকল স্ত্রীমূর্ত্তি যাহারা গড়িয়াছে—তাহারা কি হিন্দু?" (সীতারাম-বঙ্কিমচন্দ্র)

এখানেও গুণ ওজঃ; কিন্তু সংঘটনা দীর্ঘসমাসা ও মধ্যম-সমাসা। করুণরসের ক্ষেত্রে নিম্নে প্রদত্ত উদাহরণগুলিও এ বিষয়ে আলোকপাত করিবে—

(ক) "এই অপ্রত্যাশিত বাক্য ও ব্যবহারে মহিম বিস্মিত হইল, শংকিত হইল। এমন করিয়া সে একবারও চাহে নাই। এ দৃষ্টি যেমন সোজা, তেমনি স্বচ্ছ। ইহার ভিতর দিয়া তাহার বুকের অনেকখানি যেন বড় স্পষ্ট দেখা গেল, সেখানে ভয় নাই, ভরসা নাই, কামনা নাই, কল্পনা নাই—যত দূর দেখা যায়, ভবিষ্যতের আকাশ ধূ ধূ করিতেছে। তাহার রং নাই, মূর্ত্তি নাই, গতি নাই, প্রকৃতি নাই—একেবারে নির্বিকার, একেবারে একান্ত শূন্য।" (গৃহদাহ-শরৎচন্দ্র)

(খ) আজিকে একেলা বসি শোকের প্রদোষ-অন্ধকারে
মৃত্যু-তরঙ্গিণী-ধারা-মুখরিত ভাঙ্গনের ধারে
তোমারে শুধাই,—আজি বাধা কি গো ঘুচিল চোখের।
সুন্দর কি ধরা দিল অনিন্দিত-নন্দন-লোকের
আলোকে সম্মুখে তব; উদয়-শৈলের তলে আজি
নবসূর্য্য-বন্দনায় কোথায় ভরিলে তব সাজি
নব ছন্দে, নূতন আনন্দগান? (রবীন্দ্রনাথ—সত্যেন্দ্রনাথের প্রতি)

এখানে প্রথম উদাহরণটির সংঘটনা অসমাসা ও দ্বিতীয়টির সংঘটনা মিশ্র—সমাসযুক্ত ও সমাস-বিহীন।

প্রধানতঃ সমাসযুক্ত সংঘটনার মাধ্যমে শৃঙ্গাররসের প্রকাশ নিম্নোদ্ধৃত অংশে লক্ষণীয়—

"ওসমান পূর্ববৎ ব্যঙ্গ করিয়া কহিলেন—'আর আমি যদি জিজ্ঞাসা করি?" আয়েষা দাঁড়াইয়া উঠিলেন। কিয়ৎক্ষণ পূর্ববৎ স্থিরদৃষ্টিতে ওসমানের প্রতি নিরীক্ষণ করিলেন; তাঁহার বিশাল লোচন আরো যেন বর্ধিতায়তন হইল, মুখপদ্ম যেন অধিকতর প্রস্ফুটিত হইয়া উঠিল। ভ্রমরকৃষ্ণ অলকাবলীর সহিত শিরোদেশ

ঈষৎ একদিকে হেলিল ; হৃদয় তরঙ্গান্দোলিত নিবিড়শৈবালজালবৎ উৎকম্পিত হইতে লাগিল ; অতি পরিষ্কার স্বরে আয়েষা কহিলেন,—"ওসমান, তুমি যদি জিজ্ঞাসা কর, তবে, আমার উত্তর এই যে—এই বন্দী আমার প্রাণেশ্বর।"

উপরের উদাহরণ হইতেই মনে হয়— গুণ ও সংঘটনা যে এক নহে, এবং গুণ যে সংঘটনাকে আশ্রয় করিয়া থাকে না—শ্রীমদানন্দবর্ধনের এই অভিমত সর্বথা মান্য। বিশেষ বিশেষ সংঘটনাই যে বিশেষ বিশেষ রসের অভিব্যঞ্জক হইবে—তাহা নহে ; যে কোন সংঘটনা যে কোন রসকে ব্যঞ্জিত করিতে পারে।

আবার অন্যদিক হইতেও বলা যায় যে গুণ সংঘটনাকে আশ্রয় করিয়া থাকে না। সংঘটনা কখনও রসের অভিব্যঞ্জক হয়, কখনও বা হয় না। এমন অনেক শব্দসমাবেশ বা পদ থাকিতে পারে, যেখানে রসের গন্ধমাত্রও নাই ; আবার অনেক ক্ষেত্রে সংঘটনার সাহায্যেই রস অভিব্যক্ত হয়। কিন্তু কেবলমাত্র সংঘটনাই তো রসাভিব্যঞ্জক নয়। বর্ণও তো রসের ব্যঞ্জনা দিতে পারে এবং সে ক্ষেত্রে গুণও থাকিবে। কাজেই গুণ সেখানে রসসম্বন্ধী হইয়া বর্ণাবলম্বী হয়। সুতরাং গুণ সংঘটনাশ্রয়ী নহে।

তাহা হইলে দেখা যাইতেছে—গুণ বা রস সংঘটনার নিয়ামক নহে। ইহার নিয়ামক হইতেছে—

—তন্নিয়মে হেতুরৌচিত্যং বক্তৃবাচ্যয়োঃ।
বিষয়াশ্রয়মপ্যন্যদৌচিত্যং তাং নিযচ্ছতি।
কাব্যপ্রভেদাশ্রয়তঃ স্থিতা ভেদবতী হি সা॥
সর্বত্র গদ্যবন্ধেঽপি ছন্দোনিয়মবর্জিতে॥ ৩।৬—৮

শ্রীমদানন্দবর্ধন উক্ত কারিকাসমূহের ব্যাখ্যায় বৃত্তিতে সুন্দরভাবে দেখাইয়াছেন কিভাবে উপর্য্যুক্ত বিভিন্ন ঔচিত্য সংঘটনার নিয়ামক হয়। তাহা হইলে দেখা যাইতেছে যে গুণের সহিত রসের যে প্রত্যক্ষ ও নিত্য সম্বন্ধ আছে, সংঘটনার সহিত রসের সে সম্বন্ধ নাই। সংঘটনা গুণকে আশ্রয় করিয়া রসের অভিব্যঞ্জক হয়। এক্ষেত্রে স্বীকার করিতে হয় যে সংঘটনা গুণকে আশ্রয় করিয়াই অবস্থান করে ; কারণ কোন না কোন গুণকে অবলম্বন না করিলে সংঘটনা স্বতঃই রসাভিব্যঞ্জক হইতে পারে না। আনন্দবর্ধন সংঘটনা, গুণ ও রসের পারস্পরিক সম্বন্ধ-বিষয়ে বিস্তৃত আলোচনা করিয়া মন্তব্য করিয়াছেন—

'তস্মাদ্ গুণাব্যতিরিক্তত্বে বা সংঘটনায়া, যথোক্তাদৌচিত্যাদ্বিষয়নিয়মোঽস্তীতি তস্যা অপি রসব্যঞ্জকত্বম্। তস্যাশ্চ রসাভিব্যক্তিনিমিত্তভূতায়া যোঽয়মনন্তরোক্তো নিয়মহেতুঃ স এব গুণানাং নিয়তো বিষয় ইতি গুণাশ্রয়েণ ব্যবস্থাপনমপ্যবিরুদ্ধম্।'

অর্থাৎ সংঘটনা ও গুণ একই হউক বা স্বতন্ত্রই হউক, ইহার নিয়ামক হইতেছে—ঔচিত্য। ঔচিত্য আবার গুণেরও নিয়ামক ; সুতরাং সংঘটনাকে গুণাশ্রিত বলিলে অসঙ্গত হইবে না। সুতরাং আনন্দবর্ধনের মতে সংঘটনা হইতেছে গুণাশ্রয়ী।

সংঘটনার নিয়ামক এই ঔচিত্যকে আনন্দবর্ধন অন্য দিক হইতেও বিচার করিয়াছেন। সাহিত্যের যে বিভিন্ন রূপ আছে,—যেমন মুক্তক, সন্দানিতক, পর্য্যায়বন্ধ ইত্যাদি—তাহাদের ক্ষেত্রেও ঔচিত্যানুসারে সংঘটনার প্রয়োগ করিতে হইবে। এসম্বন্ধে আনন্দবর্ধনের নির্দ্দেশ নিম্নরূপ—

"মুক্তকেষু প্রবন্ধেষ্বিব রসবন্ধাভিনিবেশিনঃ কবয়ো দৃশ্যন্তে, * * * সন্দানিত-কাদিষু তু বিকটনিবন্ধনৌচিত্যান্মধ্যমসমাসাদীর্ঘসমাসে এব রচনে। প্রবন্ধাশ্রয়েষু যথোক্ত-প্রবন্ধৌচিত্যমেবানুসর্ত্তব্যম্। পর্য্যায়বন্ধে পুনরসমাসামধ্যমসমাসে এব সংঘটনে। * * * পরিকথায়াং কামচারঃ, * * * খণ্ডকথা সকলকথয়োস্ত প্রাকৃতপ্রসিদ্ধয়োঃ কুলকাদিনিবন্ধনভূয়স্ত্বাদ্দীর্ঘসমাসায়ামপি ন বিরোধঃ। * * সর্গবন্ধে তু রসতাৎপর্য্যে যথারসমৌচিত্যমন্যথা তু কামচারঃ। * * * অভিনেয়ার্থে তু সর্বথা রসবন্ধেঽভিনিবেশঃ কার্য্যঃ। * * * আখ্যায়িকায়াং তু ভূম্না মধ্যম-সমাসাদীর্ঘসমাসে এব সংঘটনে।"

কাব্যের বিভিন্ন শ্রেণী সম্বন্ধে বিভিন্ন প্রকারের সংঘটনার নির্দ্দেশ দিলেও আনন্দবর্ধন সর্বক্ষেত্রেই ঔচিত্য বলিতে যে রসৌচিত্যকেই লক্ষ্য করিয়াছেন—একথা বারংবার বলিতে ভুলেন নাই। অর্থাৎ এখানেও মূল কথা হইতেছে—'রসাক্ষিপ্ততয়া যস্য বন্ধঃ শক্যক্রিয়ো ভবেৎ।" ॥

**ধ্বনি ও কবি-প্রতিভা**

ধ্বন্যালোকের চতুর্থ উদ্দ্যোতে ধ্বনি ও কবি-প্রতিভার পারস্পরিক প্রভাবের কথা বর্ণিত হইয়াছে। ধ্বনি যেমন কবি-প্রতিভাকে অনন্তপ্রকারে প্রকাশিত হইবার সুযোগ আনিয়া দেয়, তেমনি কবি-প্রতিভার স্পর্শে ধ্বনিও নব নব বৈচিত্র্য লাভ করে। আনন্দবর্ধন বলিয়াছেন—

ধ্বনের্যঃ সগুণীভূতব্যঙ্গ্যস্যাধ্বা প্রদর্শিতঃ
অনেনানন্ত্যমায়াতি কবীনাং প্রতিভাগুণঃ ॥ ৪।১
অতো হ্যন্যতমেনাপি প্রকারেণ বিভূষিতা।
বাণী নবত্বমায়াতি পূর্বার্থান্বয়বত্যপি ॥ ৪।২

ইহারই ফলে—

দৃষ্টপূর্বা অপি হ্যর্থাঃ কাব্যে রসপরিগ্রহাৎ।
সর্বে নবা ইবাভান্তি মধুমাস ইব দ্রুমাঃ ॥ ৪।৪

এবং কবির প্রতিভা থাকিলে এইরূপে ধ্বনি ও গুণীভূত ব্যঙ্গ্যকে আশ্রয় করিয়া কাব্যার্থের অবিরাম প্রকাশ ঘটিতে পারে—

ধ্বনেরিত্থং গুণীভূতব্যঙ্গ্যস্য চ সমাশ্রয়াৎ।
ন কাব্যার্থ-বিরামোঽস্তি যদি স্যাৎ প্রতিভাগুণঃ ।। ৪।৬

কেবলমাত্র ধ্বনি ও গুণীভূত ব্যঙ্গ্যই যে অনন্তরূপে প্রকাশিত হইতে পারে তাহাই নহে। অবস্থা-দেশ-কালাদির বৈশিষ্ট্যের দ্বারা ব্যঙ্গ্যনিরপেক্ষ শুদ্ধ বাচ্য অর্থও স্বাভাবিকভাবে অনন্ততা লাভ করে। আনন্দবর্ধন নানা উদাহরণের সাহায্যে দেখাইয়াছেন যে—

অবস্থা-দেশ কালাদি-বিশেষৈরপি জায়তে।
আনন্ত্যমেব বাচ্যস্য শুদ্ধস্যাপি স্বভাবতঃ ।। ৪।৭

পূর্বে ব্যবহৃত বিষয়বস্তু নবীন কবিগণ নিজ নিজ কাব্যের বিষয়বস্তুরূপে গ্রহণ করিতে পারেন কিনা, করিলে তাঁহাদিগকে চৌর্য্যাপরাধে অপরাধী হইতে হইবে কিনা—এ বিষয়েও আনন্দবর্ধন স্বীয় অভিমত ব্যক্ত করিয়াছেন। আনন্দবর্ধন বলিয়াছেন—

রসভাবাদিসম্বদ্ধা যদ্যৌচিত্যানুসারিণী।
অন্বীয়তে বস্তুগতির্দেশকালাদিভেদিনী।।
বাচস্পতিসহস্রানাং সহস্রৈরপি যত্নতঃ।
নিবদ্ধা সা ক্ষয়ং নৈতি প্রকৃতির্জগতামিব ।।

আনন্দবর্ধনের এই সিদ্ধান্ত যে একটি ঐকান্তিক সত্য, তাহা তো সাহিত্য জগতে সকলেই উপলব্ধি হয়। বাল্মীকি রামায়ণের ঘটনা যাহা, মধুসূদনের মেঘনাদবধের ঘটনা মূলতঃ সেইরূপ; তথাপি উভয়ের কাব্যবন্ধ ও রসপরিবেশনা যে স্বতন্ত্র ও মৌলিক—একথা কে অস্বীকার করিবে? নর-নারীর প্রেম সাহিত্যের একটি অতি পুরাতন বিষয়বস্তু। কিন্তু Othello নাটকে ইহার যে রূপ আমরা দেখি, Doll's House এ কি তাহারই প্রতিরূপ পাওয়া যায়? বিষবৃক্ষ, কপালকুণ্ডলা বা কৃষ্ণকান্তের উইলে ইহার যে রূপ,—দত্তা, দেনাপাওনা ও চরিত্রহীনে কি তাহা একই প্রকার? তাহাই বা কেন? একই বিষয়বস্তু একই কবির নিকটে কত বিচিত্ররূপে প্রতিভাত—তাহার ভূরি ভূরি নিদর্শন তো সাহিত্যে সর্বত্রই ছড়াইয়া আছে।

আনন্দবর্ধন বিভিন্ন কবির মধ্যে সংবাদ বা সাদৃশ্য সম্বন্ধেও আলোচনা করিয়াছেন। তিনি বলেন বিভিন্ন কবির মধ্যে এরূপ সংবাদ থাকা সম্ভব ও স্বাভাবিক। তবে লক্ষ্য করিলে দেখা যাইবে, এরূপ হৃদয়-সংবাদও অবিকল

এক নহে। তাঁহার মতে এরূপ সাদৃশ্য তিনপ্রকারের হইতে পারে (১) দেহীর সহিত প্রতিবিম্বের সাদৃশ্য (২) দেহীর সহিত চিত্রপটের সাদৃশ্য এবং (৩) এক দেহীর সহিত অন্য দেহীর সাদৃশ্য। তন্মধ্যে কাব্যে তৃতীয় সাদৃশ্যই গ্রহণীয়। কারণ ইহা সাদৃশ্যের সহিত বৈশিষ্ট্যও সূচনা করে। কবিগণের মধ্যে যে সাদৃশ্য দেখা যায়, তাহা এই তৃতীয় প্রকারের সাদৃশ্য। আনন্দবর্ধন নিম্নোক্ত কারিকা-সমূহে তাঁহার অভিমত প্রকাশ করিয়াছেন—

সংবাদাস্তু ভবন্ত্যেব বাহুল্যেন সুমেধসাম্।
নৈকরূপতয়া সর্বে তে মন্তব্যা বিপশ্চিতা॥
সংবাদো হ্যন্যসাদৃশ্যং তৎপুনঃ প্রতিবিম্ববৎ।
আলেখ্যাকারবত্তুল্যদেহিবচ্চ শরীরিনাম্ ॥
তত্র পূর্বমনন্যাত্ম তুচ্ছাত্ম তদনন্তরম্।
তৃতীয়ং তু প্রসিদ্ধাত্ম নান্যসাম্যং ত্যজেৎ কবিঃ ॥ ৪।১১-১৩.

আনন্দবর্ধন স্পষ্টভাবেই বলিয়াছেন যে রচিত কাব্যবন্ধে যদি ধ্বনি থাকে, তাহা হইলে বহু-ব্যবহৃত বিষয়বস্তুও কবি-প্রতিভাগুণে রমণীয় হইয়া উঠিবে—তুচ্ছও অসামান্য হইবে এবং পার্থিব বস্তুও অলৌকিক দিব্যরূপ লাভ করিবে। আনন্দবর্ধন বলিয়াছেন—

আত্মনোঽন্যস্য সদ্ভাবে পূর্বস্থিত্যনুযায্যপি।
বস্তু ভাতিতরাং তন্ব্যাঃ শশিচ্ছায়মিবাননম্ ॥ ৪।১৪.

নূতন কবি যদি স্বীয় কাব্যে ধ্বনিরূপ পৃথক আত্মার ব্যবস্থাপন করিতে পারেন, তাহা হইলে অপর কবি কর্তৃক পূর্বে ব্যবহৃত বিষয়বস্তুও, তাঁহার কাব্যে উজ্জ্বলতর হইয়া প্রতিভাত হয়, যেমন দীপ্তি পায় চন্দ্রতুল্য হইলেও তন্বীর মুখমণ্ডল। তথন—

অক্ষরাদিরচনেব যোজ্যতে যত্র বস্তু-রচনা পুরাতনী।
নূতনে স্ফুরতি কাব্যবস্তুনি ব্যক্তমেব খলু সা ন দুষ্যতি ॥

পুরাতন বিষয়বস্তুকে অবলম্বন করিলেও নূতন কাব্যবস্তু স্ফুরিত হয় এবং তাহা দোষাবহ হয় না। আসল কথা হইল বিষয়বস্তু নহে—বিষয়বস্তুর এমন উপস্থাপন, যাহাতে সহৃদয়গণের হৃদয়ে চমৎকৃতি উৎপন্ন হয়। কবি-প্রতিভা যদি তাহা করিতে পারে, তাহা হইলে বিষয়বস্তু নূতন-পুরাতন যাহাই হউক না কেন, কবি নিন্দাভাজন হইবেন না। আচার্য্য আনন্দবর্ধন বলিয়াছেন—

"যদপি তদপি রম্যং যত্র লোকস্য কিঞ্চিৎ
স্ফুরিতমিদমিতীয়ং বুদ্ধিরভ্যুজ্জিহীতে।

অনুগতমপি পূর্বচ্ছায়য়া বস্তু তাদৃক্
সুকবিরুপনিবধ্নন্ নিন্দ্যতাং নোপযাতি।

—স্ফুরণেয়ং * * * সহৃদয়ানাং চমৎকৃতিঃ"—কবি প্রতিভার স্পর্শে এই যে স্ফুরণা—তাহাই হইতেছে সহৃদয়গণের চমৎকৃতি এবং কাব্যে তাহার সৃষ্টি হইলে বিষয়ের বিচার লুপ্ত হয় এবং রসাস্বাদ চিত্তকে পুলকাপ্লুত করিয়া রাখে।

( ৫ )

পূর্ববর্ত্তী অনুচ্ছেদসমূহে আমরা সংক্ষেপে সংস্কৃত অলংকারশাস্ত্রের বিবর্ত্তন-কাহিনীর এবং ধ্বনিকারের উপস্থাপিত সাহিত্য-তত্ত্বের পরিচয় দিয়াছি। এখন আনন্দবর্ধন-প্রবর্ত্তিত সিদ্ধান্তের মূল্যায়ন প্রসঙ্গে ইহার মৌলিকত্ব ও গুরুত্ব সম্বন্ধে স্বল্প কথায় আলোচনা করিব। আনন্দবর্ধন সম্বন্ধে কাব্যমীমাংসা-প্রণেতা রাজশেখরের একটি সুপরিচিত প্রশস্তি শ্লোক আছে। সেখানে তিনি বলিয়াছেন—

ধ্বনিনাতিগভীরেন কাব্যতত্ত্বনিবেশিনা।
আনন্দবর্ধনঃ কস্য নাসীদানন্দবর্ধনঃ ।।

বস্তুতঃই এই কাব্যাত্মভূত অতি গভীর ধ্বনিতত্ত্বের প্রতিষ্ঠা করিয়া আচার্য আনন্দবর্ধন কাব্যামোদিমাত্রেরই আনন্দবর্ধন করিয়াছেন। গ্রন্থশেষে গ্রন্থকার আপনার গৌরবজনক কৃতির জন্য যে সগর্ব উক্তি করিয়াছেন—

সৎকাব্যতত্ত্বনয়বর্ত্ম-চির-প্রসুপ্ত-
কল্পং মনঃ সুপরিপকধিয়াং যদাসীৎ।
তদ্ব্যাকরোৎ সহৃদয়োদয়লাভহেতো
রানন্দবর্ধন ইতি প্রথিতাভিধানঃ ॥

—তিনি সর্বতোভাবে তাহার অধিকারী। সংস্কৃত অলংকারশাস্ত্রের ইতিহাসের যে সংক্ষিপ্ত আলোচনা আমরা করিয়াছি, তাহাতে দেখিয়াছি, ধ্বনি-পূর্ব কোনও আলংকারিকই সৎকাব্যতত্ত্বের ন্যায়ানুমোদিত (Logical) পথ দেখাইতে পারেন নাই। কাব্যের প্রতিটি উপাদানকে, তাহার প্রতিটি অঙ্গকে কাব্যের আত্মার সহিত স্বাভাবিক ও সঙ্গত সম্বন্ধে বাঁধিয়া দিতে পারেন নাই। শাস্ত্রালোচনায় পরিপক্ক-বুদ্ধি হওয়া সত্ত্বেও তাঁহারা যেন ঘুমের ঘোরে আচ্ছন্ন ছিলেন; কাব্যতত্ত্বের সামগ্রিক রূপ তাঁহাদের চিদাকাশে প্রকটিত হয় নাই। সেই কারণেই কেহ গুণকে, কেহ অলংকারকে, কেহ রীতিকে, কেহ বক্রতাকেই কাব্যাত্ম-স্বরূপ বলিয়া গ্রহণ করিয়াছেন। আনন্দবর্ধনই প্রথম কাব্যতত্ত্ববেত্তা এবং এখনও

পর্যন্ত, তিনিই শেষ—যিনি কাব্যাত্মার সন্ধান শুধু দেন নাই—তাহাকে নির্ভুলভাবে প্রতিষ্ঠিত করিয়াছেন এবং তাহার সঙ্গে কাব্যের অন্য সব উপাদানকে এক অচ্ছেদ্য আত্মিক বন্ধনে বাঁধিয়া দিয়াছেন। সেইজন্যই তিনি—'অলংকারিক-সরণি-ব্যবস্থাপক' রূপে কীর্তিত হইয়াছেন। বস্তুতঃ আনন্দবর্ধন তাঁহার সুবিখ্যাত 'যা ব্যাপারবতী ইত্যাদি শ্লোকে যে রসদৃষ্টি ও বৈপশ্চিতী দৃষ্টির কথা বলিয়াছেন—ধ্বন্যালোক-গ্রন্থের ছত্রে ছত্রে সেই উভয়বিধ দৃষ্টির পরিচয়ই প্রস্ফুটিত হইয়া আছে।

ধ্বনিকারের মৌলিকত্ব কোথায়? রসাস্বাদ দান করা, চমৎকার সৃষ্টি করা কাব্যের লক্ষ্য—একথা তো তাঁহার পূর্ববর্ত্তিগণও বলিয়া গিয়াছেন। কিন্তু তাহার পূর্বসূরিগণ অলংকারশাস্ত্রের আলোচনায় মস্তিষ্ককেই অগ্রগণ্য স্থান দিয়াছিলেন। আনন্দবর্ধন সেই স্থান দিলেন—হৃদয়কে; যে কোন হৃদয়কে নয়, সহৃদয়-হৃদয়কে—যেষাং কাব্যানুশীলনাভ্যাস-বশাদ্ বিশদীভূতাঃ মনোমুকুরাঃ''—তাঁহাদের হৃদয়কে। আনন্দবর্ধন বলিলেন—শাস্ত্রজ্ঞান, ব্যাকরণ-শিক্ষা, দর্শন-ইতিহাস-পুরাণে ব্যুৎপত্তি—কোন কিছুই এক্ষেত্রে কজে লাগিবে না—যদি কাব্যরস আস্বাদ করিবার উপযুক্ত হৃদয়টি না থাকে। আনন্দবর্ধনের স্পষ্টবাক্য হইতেছে—

শব্দার্থশাসনজ্ঞানমাত্রেণৈব ন বেদ্যতে।
বেদ্যতে স তু কাব্যার্থতত্ত্বজ্ঞৈরেব কেবলম্ ॥ ১।৭

কিন্তু আনন্দবর্ধনের বৈশিষ্ট্য হইতেছে—তিনি তাঁহার এই সিদ্ধান্তকে সুদৃঢ় যুক্তির উপর প্রতিষ্ঠিত করিয়াছেন—গোঁড়ামির কোন প্রশ্রয় দেন নাই। তাঁহার সিদ্ধান্তের একদিকে রহিয়াছে মনস্তাত্ত্বিক উপলব্ধি এবং অন্যদিকে আছে দার্শনিক যুক্তি।

সাহিত্য-তত্ত্বের ক্ষেত্রে আনন্দবর্ধনের মৌলিক অবদান হইতেছে—ধ্বনিকে কাব্যের আত্মারূপে প্রতিষ্ঠিত করা এবং কাব্যের সমস্ত উপাদানকেই রসাপেক্ষিত বলিয়া ঘোষণা করা। বস্তুতঃ আনন্দবর্ধনের পূর্বে কাব্যাত্মার সহিত কাব্যো-পাদানসমূহের এমন সামঞ্জস্যপূর্ণ সমন্বয় সাধন করিতে কেহ পারেন নাই। ব্যঞ্জনাবৃত্তির সাহায্যে তিনি কবি কর্তৃক ব্যবহৃত সাধারণ শব্দের অলোকসামান্য চমৎকৃতির রহস্যদ্বার উন্মোচন করিলেন। কিভাবে বর্ণ, পদ, সংঘটনা, প্রবন্ধ প্রভৃতি লোকোত্তর রসাস্বাদ আনয়ন করে—সেই দুঃসাধ্য সমস্যার সমাধান করিলেন এবং অঙ্গনাদেহের লাবণ্যের মত কাব্যদেহের সৌন্দর্যতত্ত্বের অবরুদ্ধ দ্বার চিরকালের জন্য উন্মোচন করিয়া দিলেন। বস্তু ও অলংকারকে ধ্বনির অন্তর্গত

করিয়া একদিকে যেমন তিনি ব্যঞ্জনার ক্ষেত্রকে ব্যাপক করিয়া দিলেন, অন্যদিকে তেমনি সমস্ত ধ্বনিকেই রসাপেক্ষিত করিয়া কাব্যসৌন্দর্যের মূল বস্তুকে অক্ষুণ্ণ রাখিয়া দিলেন। ধ্বনিকাব্যকে প্রথম শ্রেণীতে স্থান দিলেও, তাঁহার কাব্য-পরিকল্পনায় গুণীভূতব্যঙ্গ্য কাব্যকেও যথোপযুক্ত মর্যাদায় প্রতিষ্ঠিত করিলেন, চিত্রকাব্যকেও বাদ দিলেন না। এই দিক হইতে বিচার করিলে বলা যায় যে, ধ্বন্যালোকে আসিয়া পূর্বসূরিগণের সমস্ত কাব্য-তত্ত্ব-ভাবনা যেমন একটি পরিপূর্ণতা লাভ করিয়াছে, তেমনি সেগুলি একটি বৈজ্ঞানিক-মনস্তাত্ত্বিক-দার্শনিক ভিত্তিভূমির উপর সুদৃঢ় আসন লাভ করিয়াছে।

আচার্য্য আনন্দবর্ধনের অপর মৌলিক অবদান হইতেছে—কবি ও সহৃদয়কে এক বন্ধনে বাঁধিয়া তোলা। আমরা জানি ব্যক্তি হিসাবে উভয়ে স্বতন্ত্র; একজনের সহিত অপরের হৃদয়সংবাদ সহজে হয় না; কিন্তু হৃদয়াবেগের রসোচ্ছ্বাসে যে ব্যক্তিস্বাতন্ত্র্য ভাসিয়া যায়, শব্দার্থের অপূর্ব ব্যঞ্জনায় যে পরিমিত ব্যক্তিত্বের বিলুপ্তি ঘটে, রসাস্বাদের উদার উন্মুক্ত ক্ষেত্রে যে কবি ও সহৃদয় অদ্বৈতমিলনে আবদ্ধ হন, একজনের রসরচনা যে অপরের চিদ্‌বস্তুকে ভগ্নাবরণ করিয়া দেয়,—এই সত্য আনন্দবর্ধন আমাদের চক্ষুর সমক্ষে তুলিয়া ধরিয়াছেন। অবশ্য ভট্টনায়ক-কল্পিত সাধারণীকরণ-ব্যাপারের গুরুত্বও এখানে মনে রাখিতে হইবে।

ভারতীয় অলংকারশাস্ত্রে, বিশেষতঃ ধ্বনিবাদ-ব্যাখ্যায় আচার্য্য শ্রীমদভিনব-গুপ্তের অপূর্ব অবদানের কথা আলোচনা না করিলে আলোচনা শুধু যে অপূর্ণাঙ্গ হইবে তাহা নয়, প্রত্যবায়-দোষেও অপরাধী হইতে হইবে। ধ্বন্যালোকের উপর রচিত তাঁহার সুবিখ্যাত 'লোচন' টীকায় তিনি গর্বভরে বলিয়াছেন—

কিং লোচনং বিনা লোকো ভাতি চন্দ্রিকয়াপি হি।
তেনাভিনবগুপ্তোঽত্র লোচনোন্মীলনং ব্যধাৎ॥

বস্তুতঃই অভিনবগুপ্তপাদের 'লোচন' না থাকিলে আমরা চক্ষুষ্মান হইয়াও অন্ধ থাকিতাম, ধ্বন্যালোক বারংবার পাঠ করিয়াও তাহার সুগভীর তত্ত্বগুলি হৃদয়ঙ্গম করিতে পারিতাম না। ধ্বন্যালোক আজ অলংকারশাস্ত্রে যে মর্যাদায় প্রতিষ্ঠিত, তাহার অনেকখানিই শ্রীমদ্‌ভিনবগুপ্তপাদের অবদান। ধ্বনিতত্ত্বের এরূপ বিশদ ব্যাখ্যা, এরূপ সুযুক্তিপূর্ণ প্রতিষ্ঠা এবং এরূপ সুগভীর বিশ্লেষণ—একমাত্র তাঁহার দ্বারাই সম্ভব হইয়াছে।

সাহিত্যতত্ত্বের ক্ষেত্রে মুখ্য সমস্যা হইতেছে দুইটি; একটি হইতেছে—সাহিত্য-রূপ শিল্পকার্য সুন্দর ও মনোহারী কেন এবং দ্বিতীয়টি হইতেছে—কি করিয়া

আমার সম্পাদিত ও অনুদিত 'সাহিত্য-দর্পণ' গ্রন্থের মত এই 'ধ্বন্যালোক' গ্রন্থটিও আমার পরমারাধ্য ইষ্টদেব ব্রজবিদেহী মোহন্ত শ্রীশ্রী ১০৮ স্বামী ধনঞ্জয় দাস কাঠিয়া বাবাজী মহারাজের শুভাশীর্ব্বাদ লাভে ধন্য হইয়াছে। আমি শ্রীশ্রীগুরুদেবের চরণে বারংবার অসংখ্য প্রণিপাত জানাইতেছি।

এই গ্রন্থের উপক্রমণিকা লিখিতে বসিয়া বহু পুরাতন কথা মনে পড়িতেছে। ইংরাজী ১৯৩৭ সালে কলিকাতার বিখ্যাত রামমোহন লাইব্রেরীতে পড়িবার সময় দৈবক্রমে শ্রীযুত অতুলচন্দ্র গুপ্ত মহাশয় রচিত 'কাব্যজিজ্ঞাসা' বইখানি হাতে আসে। তাহাতে ধ্বন্যালোকের বারংবার উল্লেখ দেখিয়া এই গ্রন্থপাঠে আকৃষ্ট হই। কিন্তু বইটি সুকঠিন বলিয়া পড়ার কাজ আশানুরূপ অগ্রসর হয় না। ইতিমধ্যে কর্মসূত্রে ১৯৪৭ সালে চন্দননগর সরকারী মহাবিদ্যালয়ে যোগদান করি। এখানে ১৯৫২-৫৩ সালে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের দর্শন-শাস্ত্রের প্রধান ( পঞ্চম জর্জ ) অধ্যাপক ডঃ শ্রীসুশীল কুমার মৈত্র মহাশয়ের সহিত পরিচয় হয়। মৈত্র মহাশয় তখন চন্দননগরে বাস করিতেছিলেন। একদিন গবেষণা সম্বন্ধে আলোচনাকালে তিনি আমাকে 'ধ্বন্যালোক' লইয়া গবেষণা করিতে বলেন এবং স্বতঃপ্রবৃত্ত হইয়া অধ্যাপক শ্রীগোপীনাথ ভট্টাচার্য্য মহাশয়ের সহিত সংস্কৃত কলেজের অলংকারশাস্ত্রের তদানীন্তন অধ্যাপক শ্রীহরিনন্দন ঝা মহাশয়ের নিকট পাঠাইয়া দেন। অধ্যাপক ঝা আমাকে পরম আদরের সহিত গ্রহণ করেন এবং অতি যত্নের সহিত পংক্তি ধরিয়া পড়াইতে থাকেন। এরূপ নিরভিমান, নিরাসক্ত, অনাড়ম্বর ব্যক্তি জীবনে খুব বেশী দেখি নাই। তাঁহার অলংকারশাস্ত্রে, বিশেষতঃ ধ্বন্যালোকে, অধিকার ছিল সর্ব অর্থেই অসাধারণ। দুর্ভাগ্যক্রমে তাঁহার অকালমৃত্যু তাঁহার স্নেহময় সান্নিধ্য হইতে শুধু আমাকে বঞ্চিতই করিলনা—আমার ধ্বন্যালোক অধ্যয়নেও সাময়িক ছেদ টানিয়া দিল। আজ ডঃ মৈত্র এবং অধ্যাপক ঝা উভয়েই স্বর্গগত। একজনের নিকট হইতে নির্দ্দেশ এবং অপরজনের নিকট হইতে প্রথম শিক্ষাপ্রাপ্ত 'ধ্বন্যালোক' গ্রন্থ বঙ্গভাষায় ব্যাখ্যা-সমন্বিত করিয়া আজ বঙ্গভাষাভাষী পাঠকসমাজে উপস্থাপিত করার সময় বারংবার তাঁহাদের কথা মনে পড়িতেছে। আমি তাঁহাদের স্মৃতির উদ্দেশ্যে সুগভীর শ্রদ্ধা নিবেদন করিতেছি। শ্রুতকীর্ত্তি অধ্যাপক শ্রীযুত গোপীনাথ ভট্টাচার্য্য মহাশয়ের সহিত সেই ক্ষণিকের পরিচয় তাঁহার মনে থাকিবার কথা নয়, কিন্তু আমার স্মৃতিতে তাহা অক্ষয় হইয়া আছে। এই গ্রন্থরচনার মূলে তাঁহার যোগাযোগ বিশেষভাবে ক্রিয়াশীল। তাঁহাকে

আমার সুগভীর শ্রদ্ধা ও আন্তরিক কৃতজ্ঞতা জানাইতেছি। চন্দননগর কলেজের সংস্কৃত বিভাগের প্রাক্তন প্রধান অধ্যাপক শ্রীদয়াময় মুখোপাধ্যায় মহাশয়ও ধ্বন্যালোকের বিভিন্ন দিকের আলোচনা করিয়া ও সেবিষয়ে লিখিত রচনা ব্যবহার করিতে দিয়া এই গ্রন্থ রচনায় বিশেষ সাহায্য করিয়াছেন। আমি এই অগ্রজতুল্য সহকর্মীকে সশ্রদ্ধ প্রণতি জানাই। পণ্ডিত শ্রীচিত্তরঞ্জন কাব্যব্যাকরণতীর্থ ও কামারপুকুর কলেজের অধ্যাপক ডঃ শ্রীরামজীবন আচার্য্য এম. এ. (ডবল) ডি. ফিল লোচনটীকার অনুলিপি প্রস্তুত করিয়া দিয়া আমাকে অশেষ কৃতজ্ঞতাপাশে আবদ্ধ করিয়াছেন। এ বিষয়ে আমার ছাত্র শ্রীমান্ অমরনাথ বন্দ্যোপাধ্যায়ও নানাভাবে সাহায্য করিয়াছে; তাহাকে স্নেহাশিস জানাই।

বাংলা ভাষায় 'ধ্বন্যালোকের' অনুবাদ ইতিপূর্ব্বে হইলেও ধ্বন্যালোকের ব্যাখ্যা বাংলা ভাষায় এই প্রথম। আমাদের রচিত 'বাসুদেব' ব্যাখ্যায় মাতৃ-ভাষার মাধ্যমে ধ্বন্যালোকের কারিকা ও বৃত্তিতে উল্লিখিত তত্ত্ব ও তথ্য-সমূহকে বিশদ করিয়াছি এবং ব্যাখ্যা যাহাতে সর্বত্র শ্রীমদভিনবগুপ্তপাদের বিশ্ববিখ্যাত 'লোচনটীকার' অনুসারিণী হয়, সে বিষয়ে সতর্ক ও সযত্ন দৃষ্টি দিয়াছি। প্রথম প্রচেষ্টার ভুল-ত্রুটি ইহাতে থাকিবে—ইহাই স্বাভাবিক। সহৃদয় পণ্ডিতসমাজের নিকট আমার বিনীত আবেদন—তাঁহারা যেন কৃপাদৃষ্টিতে সেগুলি ক্ষমা করেন ও সংশোধনের জন্য ভুলত্রুটির প্রতি আমাদের দৃষ্টি আকর্ষণ করেন।

আমি আলংকারিক পণ্ডিত নই। অলংকারশাস্ত্র পড়িতে গিয়া সংস্কৃত ভাষাজ্ঞানের স্বল্পতা বশতঃ বিশেষ অসুবিধা বোধ করিয়াছি এবং বারংবার মনে হইয়াছে—যাঁহারা দুর্ভাগ্যক্রমে সংস্কৃত ভাল জানেন না কিংবা কেবলমাত্র বাংলা ভাষাই জানেন—এই অমূল্য জ্ঞানভাণ্ডারের দ্বার তাঁহাদের নিকট চিরকাল অবরুদ্ধই থাকিয়া যাইবে। এই বেদনাময় চিন্তা আমাকে নিরন্তর পীড়িত করিয়াছে এবং সেই বেদনাবোধ হইতেই বাংলা অনুবাদ ও ব্যাখ্যা সহ বর্তমান গ্রন্থ রচিত ও প্রকাশিত হইল। যাঁহাদিগকে লক্ষ্য করিয়া এই গ্রন্থ রচিত, পুস্তকখানি তাঁহাদের প্রসন্ন অভ্যর্থনা লাভ করিলে আমি কৃতকৃতার্থ হইব।

॥ ওঁ নমো ভগবতে বাসুদেবায় ॥

॥ শ্রীশ্রী৺সরস্বত্যৈ নমঃ ॥

॥ ওঁ শ্রীগুরবে নমঃ ॥

—*—

শ্রীমদানন্দবর্দ্ধনাচার্য্য-প্রণীতো

# ধ্বন্যালোকঃ

—০—

## প্রথমোদ্দ্যোতঃ

—০—

### মূল

১। শ্রীনৃহরয়ে নমঃ—

স্বেচ্ছাকেসরিণঃ স্বচ্ছস্বচ্ছায়ায়াসিতেন্দবঃ।
ত্রায়ন্তাং বো মধুরিপোঃ প্রপন্নার্ত্তিচ্ছিদো নখাঃ॥

### অনুবাদ

স্বেচ্ছায় সিংহমূর্ত্তি-ধারণকারী মধুরিপুর যে নির্ম্মল শোভাশালী নখাবলীর দ্বারা চন্দ্রের রূপ ক্লেশযুক্ত হইয়াছে এবং যে নখ-সমূহ শরণাগতগণের আর্ত্তিচ্ছেদন (দুঃখনাশ) করে, সেই নখসমূহ তোমাদিগকে রক্ষা করুক।

### বাসুদেব

ইহা এই গ্রন্থের মঙ্গলাচরণ শ্লোক। ব্যাখ্যাতা ও শ্রোতৃবর্গ যাহাতে নির্বিঘ্নে অভীষ্ট ব্যাখ্যা শ্রবণ করিয়া সমুচিত ফল লাভ করেন—

---

### লোচন-টীকা

শ্রীভারত্যৈ নমঃ।

অপূর্বং যদ্ বস্তু প্রথয়তি বিনা কারণকলাং
জগদ্ গ্রাবপ্রখ্যং নিজরসভরাৎ সারয়তি চ।
ক্রমাৎ প্রখ্যোপাখ্যাপ্রসরসুভগং ভাসয়তি তৎ
সরস্বত্যাস্তত্ত্বং কবিসহৃদয়াখ্যং বিজয়তে।

সেই কারণেই এই আশীর্বাদ-মূলক শ্লোক রচনা করা হইয়াছে। ইহার উদ্দেশ্য—ব্যাখ্যাতা ও শ্রোতৃবর্গ যেন ভগবদভিমুখী হন।

নিম্নে উদ্ধৃত শ্রীমদভিনবগুপ্তপাদের সুপ্রসিদ্ধ 'লোচন'-টীকা হইতে জানা যায় যে এই মঙ্গলাচরণ শ্লোকেই গ্রন্থকার গ্রন্থ-প্রতিপাদ্য তিনটি ধ্বনির—বস্তুধ্বনি, অলংকারধ্বনি ও রসধ্বনির—উদাহরণ দিয়াছেন। 'ত্রায়ন্তাম্'—এই শব্দের দ্বারা বীররসধ্বনিত হইয়াছে। ত্রাণকার্য্যে বিঘ্ন অপসারণের জন্য উদ্যম থাকা চাই। ঈশ্বরে সেই উদ্যম সতত ক্রিয়াশীল। এই মোহমুক্ত অধ্যবসায়ই উৎসাহ-স্থায়িভাবের প্রতীতি জন্মাইয়া বীররস ধ্বনিত করিতেছে।

বস্তুধ্বনি দ্যোতিত হইয়াছে—'স্বচ্ছায়ায়াসিতেন্দবঃ' এই পদে। মধুরিপুর নির্মল নখাবলীর দ্বারা চন্দ্র খেদযুক্ত হওয়ায় অর্থশক্তিমূল ধ্বনির সাহায্যে 'বালচন্দ্রের বিচ্ছায়ত্বাদি বস্তু' ধ্বনিত হইয়াছে।

ভট্টেন্দুরাজচরণাব্জকৃতাধিবাস-
হৃদ্যশ্রুতোঽভিনবগুপ্তপদাভিধোঽহম্।
যৎকিংচিদপ্যনুরণন্ স্ফুটয়ামি কাব্যা-
লোকং স্বলোচননিয়োজনয়া জনস্য॥

স্বয়মব্যুচ্ছিন্ন-পরমেশ্বর-নমস্কার-সম্পত্তি-চরিতার্থোঽপি ব্যাখ্যাতৃ-শ্রোতৄণাম-বিঘ্নেন অভীষ্ট-ব্যাখ্যা-শ্রবণ-লক্ষণ-ফল-সম্পত্তয়ে সমুচিতাশীঃ প্রকটনদ্বারেন পরমেশ্বর-সাংমুখ্যং করোতি বৃত্তিকারঃ—স্বেচ্ছেতি।

মধুরিপোর্নখাঃ বো যুষ্মান্ ব্যাখ্যাতৃশ্রোতৄংস্ত্রায়ন্তাম্, তেষামেব সম্বোধন-যোগ্যত্বাৎ; সম্বোধনসারোহি যুষ্মদর্থঃ। ত্রাণং বাভীষ্টলাভং প্রতি সাহায়কচরণং তচ্চ তৎপ্রতিদ্বন্দ্বিবিঘ্নাপসারণাদিনা ভবতীতি। ইয়দত্র ত্রাণং বিবক্ষিতম্। নিত্যোদ্যোগিনশ্চ ভগবতোঽসম্মোহাধ্যবসায়যোগিত্বেনোৎসাহপ্রতীতেবীররসো ধ্বন্যতে। নখানাং প্রহরণত্বেন প্রহরণেন চ রক্ষণে কর্ত্তব্যে নখানামব্যতিরিক্তত্বেন করণত্বাৎ সাতিশয়শক্তিতা কর্ত্তৃত্বেন সূচিতা, ধ্বনিতশ্চ পরমেশ্বরস্য ব্যতিরিক্ত-করণাপেক্ষাবিরহঃ। মধুরিপোরিত্যনেন তস্য সদৈব জগত্ত্রাসাপসারণোদ্যমঃ উক্তঃ। কিদৃশস্য মধুরিপোঃ? স্বেচ্ছাকেসরিণঃ, ন তু কর্মপারতন্ত্র্যেন, নাপ্য-ন্যদীয়েচ্ছয়া, অপিতু বিশিষ্টদানবহননোচিততথাবিধেচ্ছাপরিগ্রহৌচিত্যাদেব স্বীকৃতসিংহরূপস্যেত্যর্থঃ। কিদৃশা নখাঃ? প্রপন্নানামার্ত্তিং যে ছিন্দন্তি;

আর এই শ্লোকে তিনপ্রকার অলংকারধ্বনি আছে—ব্যতিরেক, উৎপ্রেক্ষা ও অপহ্নুতি। মধুরিপুর নখের তুলনায় বালচন্দ্র নিকৃষ্ট—এখানে ব্যতিরেকালংকারধ্বনি। হীনতার দুঃখে যেন বালচন্দ্র মনঃকষ্ট অনুভব করিতেছে—এইভাবে উৎপ্রেক্ষা অলংকার ধ্বনিত হইয়াছে ; এবং এইগুলি নখ নহে—বালচন্দ্র—এইভাবে বর্ণনীয় বস্তুকে গোপন করিয়া আক্ষিপ্ত উপমান বস্তুর স্থাপন ব্যঞ্জিত হইয়াছে বলিয়া অপহ্নুতি অলংকার ধ্বনিত হইয়াছে।

**মূল**

২। কাব্যস্যাত্মা ধ্বনিরিতি বুধৈর্যঃ সমাম্নাতপূর্ব-
স্তস্যাভাবং জগদুরপরে ভাক্তমাহুস্তমন্যে।
কেচিদ্ বাচাং স্থিতমবিষয়ে তত্ত্বমূচুস্তদীয়ং
তেন ব্রূমঃ সহৃদয়-মনঃপ্রীতয়ে তৎ-স্বরূপম্ ॥ ১

---

নখানাং হি ছেদকত্বমুচিতম্। আর্ত্তেঃ পুনশ্ছেত্তৃত্বং নখানাং প্রত্যসম্ভাবনীয়মপি তদীয়ানাং নখানাং স্বেচ্ছানির্মাণৌচিত্যাৎ সম্ভাব্যত এবেতি ভাবঃ। অথবা ত্রিজগৎকণ্টকো হিরণ্যকশিপুর্বিগস্তোৎক্লেশকর ইতি স এব বস্তুতঃ প্রপন্নানাং ভগবদেকশরণানাং জনানামার্ত্তিকারিত্বাম্,ৰ্ত্তৈবার্তিত্বং বিনাশয়দ্ভিরার্ত্তিরেবোচ্ছিন্না ভবতীতি পরমেশ্বরস্য তস্যামপ্যবস্থায়াং পরমকারুণিকত্বমুক্তম্। কিং চ তে নখাঃ স্বচ্ছেন স্বচ্ছতাগুণেন নৈর্মল্যেন ; স্বচ্ছমৃদুপ্রভৃতয়ো হি মুখ্যতয়া ভাববৃত্তয়ঃ এব ; স্বচ্ছায়য়া চ বক্রহ্রস্বরূপয়াঽহরুত্যাঽয়াসিতঃ—খেদিত ইন্দুর্যৈঃ। অত্রার্থশক্তিমূলেন ধ্বনিনা বালচন্দ্রত্বং ধ্বন্যতে, আয়াসকারিত্বং চ নখানাং সুপ্রসিদ্ধম্। নরহরি-নখানাং তচ্চ লোকাত্তরেণ রূপেণ প্রতিপাদিতম্। কিং চ, তদীয়াং স্বচ্ছতাং কুটিলিমানং চাবলোক্য বালচন্দ্রঃ স্বাত্মনি খেদমনুভবতি ; তুল্যোঽপি স্বচ্ছকুটিলাকারযোগেঽমী প্রপন্নার্ত্তিনিবারণকুশলাঃ ; ন ত্বহমিতি ব্যতিরেকালংকারোঽপি ধ্বনিতঃ ; কিং চাহং পূর্বমেক এবাসাধারণবৈশদ্যহৃদ্যাকারযোগাৎ সমস্তজনাভিলষণীয়তাভাজনমভবম্, অদ্য পুনরেবংবিধা নখা দশবালচন্দ্রাকারাঃ সন্তাপার্ত্তিচ্ছেদকুশলাশ্চেতি তানেব লোকো বালেন্দুবহুমানেন পশ্যতি, ন তু মামিত্যাকলয়ন্ বালেন্দুরবিরতমায়াসমনুভবতী বেত্যুৎপ্রেক্ষাপহ্নুতিধ্বনিরপি ; এবং বস্ত্বলংকাররসভেদেন ত্রিধা ধ্বনিরত্র শ্লোকে অস্মদ্‌গুরুভির্ব্যাখ্যাতঃ। ১

### অনুবাদ

পণ্ডিতগণ পূর্বে সম্যকরূপে প্রকটিত করিয়া বলিয়াছেন যে কাব্যের আত্মা হইতেছে—ধ্বনি। অপরে বলেন—ইহার অভাব আছে ( ইহার অর্থাৎ ধ্বনির অভাব আছে অর্থাৎ ধ্বনি বলিয়া কোন কিছুর অস্তিত্ব নাই ); অন্যেরা ইহাকে ( ধ্বনিকে ) ভাক্ত বা লাক্ষণিক অর্থ বলিয়া থাকেন। কেহ কেহ বলেন তাহার ( ধ্বনির ) তত্ত্ব বাক্যের বিষয়ীভূত নয় ( অর্থাৎ অনির্বচনীয় )। সেই কারণে সহৃদয় ব্যক্তিবর্গের মনের প্রীতির জন্য আমরা ধ্বনির স্বরূপ বলিতেছি (ব্যাখ্যা করিতেছি)।

### বাসুদেব

'কাব্যস্যাত্মা-ধ্বনিঃ'—এই মতবাদ নূতন নহে এবং আনন্দবর্ধন ইহার প্রবর্ত্তকও নহেন। ইহা যে প্রাচীন মত ও পণ্ডিতবর্গের অনুমোদিত ও পরম্পরাক্রমে প্রকটিত, তাহা—'বুধৈর্যঃ সমাম্নাতপূর্বঃ'—এই অংশে বলা হইয়াছে। আচার্য্য-পরম্পরাক্রমে প্রচলিত থাকিলেও ধ্বনিবাদ সম্বন্ধে কোন গ্রন্থ ইতিপূর্বে রচিত হয় নাই। ধ্বন্যালোকই ধ্বনিবাদের প্রথম গ্রন্থ। কারিকার দ্বিতীয় ও তৃতীয় পংক্তিতে এই মতবাদের তিন শ্রেণীর প্রতিপক্ষের কথা উল্লেখ করা হইয়াছে। তাঁহারা হইতেছেন—(১) অভাববাদিগণ—'তস্যাভাবং জগদুরপরে'; (২) লক্ষণাবাদিগণ ( ভক্তিবাদিগণ )—ভাক্তমাহুস্তমন্যে',—এবং (৩) অনির্বচনীয়তাবাদিগণ—'কেচিদ্ বাচাং স্থিতমবিষয়ে তত্ত্বমূচুস্তদীয়ম্'।

শ্রীমদভিনবগুপ্তপাদ ধ্বনিবাদিগণের প্রধান তিন শ্রেণীর প্রতিপক্ষের বক্তব্যের ব্যাখ্যায় বলিয়াছেন যে—(১) তাঁহাদের কেহ কেহ বলেন—শব্দ সংকেতের দ্বারা অর্থ প্রকাশ করে; অতএব বাচ্য অর্থ হইতে পৃথক কোন ব্যঙ্গ্য অর্থ থাকিতে পারে না; ইঁহারাই অভাববাদী; (২) দ্বিতীয় শ্রেণীর প্রবক্তাগণ বলেন—বাচ্য-ব্যতিরিক্ত কোন অর্থ থাকিলেও, সেই অর্থ শব্দের অভিধাশক্তির দ্বারাই আক্ষিপ্ত হয় এবং

---

### লোচন টীকা

অথ প্রাধান্যেনাভিধেয়-স্বরূপমভিদধদপ্রধানতয়া প্রয়োজন-প্রয়োজনং তৎসম্বন্ধং প্রয়োজনং সামর্থ্যাৎ প্রকটয়ন্নাদিবাক্যমাহ—কাব্যস্যাত্মেতি। ২

সে কারণেঐ অর্থকে ভাক্ত বা লাক্ষণিক অর্থ বলাই সঙ্গত। ইঁহারা হইতেছেন লক্ষণান্তর্বাদী ; (৩) তৃতীয় দলের অভিমত হইতেছে—যদি সেই অর্থ অভিধাশক্তির দ্বারা আক্ষিপ্ত না হয়, তাহা হইলে—ইহা এমনই বস্তু যাহাকে ভাষায় প্রকাশ করা যায় না ; ইঁহারা হইতেছেন অনির্বচনীয়তাবাদী।

## মূল

**৩। বুধৈঃ কাব্যতত্ত্ববিদ্ভিঃ, কাব্যস্যাত্মা ধ্বনিরিতি সংজ্ঞিতঃ, পরম্পরয়া য সমাম্নাৎপূর্বঃ সম্যক্ আসমন্তাদ্ ম্নাতঃ প্রকটিতঃ, তস্য সহৃদয়জনমনঃ-প্রকাশমানস্যাপ্যভাবমন্যে জগদুঃ।**

## অনুবাদ

'বুধৈঃ' অর্থাৎ কাব্যতত্ত্ববিদ্গণের দ্বারা 'কাব্যস্যাত্মা ধ্বনিঃ',—এইরূপ সংজ্ঞা দেওয়া হইয়াছে। 'সমাম্নাতপূর্বঃ'—শব্দের অর্থ হইতেছে সম্প্রদায়-পরম্পরাক্রমে যাহা কথিত হইয়াছে। 'সমাম্নাত' শব্দের অর্থ হইতেছে—যাহা সম্যকরূপে ম্নাত অর্থাৎ প্রকটিত। সহৃদয়গণের মনে প্রকাশিত হইলেও তাহার (ধ্বনির) অভাব আছে (অর্থাৎ অস্তিত্ব নাই)—একথা অপরে বলিয়াছেন।

## বাসুদেব

বৃত্তির এই অংশে 'বুধৈঃ' এই শব্দের দ্বারা ধ্বনিতত্ত্বের ব্যাখ্যা যে কাব্যতত্ত্ববিদ্গণকে উদ্দেশ্য করিয়া বিবৃত হইতেছে এবং ধ্বনি যে কাব্যের

---

## লোচন টীকা

কাব্যাত্মশব্দসংনিধানাদ্ বুধশব্দোঽত্র কাব্যাত্মাববোধনিমিত্তক ইত্যভিপ্রায়েণ বিবৃণোতি—কাব্যতত্ত্ববিদ্ভিরিতি। আত্মশব্দস্য তত্ত্বশব্দেনার্থং বিবৃণ্বানঃ সারত্বমপরশব্দবৈলক্ষণ্যকারিত্বং চ দর্শয়তি। ইতি শব্দঃ স্বরূপপরত্বং ধ্বনিশব্দস্যাচষ্টে, তদর্থস্য বিবাদাস্পদীভূততয়া নিশ্চয়ভাবেনার্থত্বাযোগাৎ। এতদ্বিবৃণোতি—সংজ্ঞিত ইতি। বস্তুতস্তু ন তৎ সংজ্ঞামাত্রেণোক্তম, অপি ত্বস্ত্যেব ধ্বনিশব্দবাচ্যং প্রত্যুত সমস্তসারভূতম্। ন হ্যন্যথা বুধাস্তাদৃশমামনেয়ু রিত্যভিপ্রায়েণ বিবৃণোতি—তস্য সহৃদয়েত্যাদিনা। এবং তু যুক্ততরম্ ; ইতি শব্দো ভিন্নক্রমো বাক্যার্থপরামর্শকঃ, ধ্বনিলক্ষণোঽর্থঃ কাব্যস্যাত্মেতি যঃ সমাম্নাত ইতি। শব্দে পদার্থকত্বে হি ধ্বনিসংজ্ঞিতোঽর্থ ইতি—কা সঙ্গতিঃ ?

সারাংশ ও অন্যশব্দবোধ্য নহে—ইহা বলা হইয়াছে। 'সংজ্ঞিত' শব্দের দ্বারা ধ্বনিকে কেবল সংজ্ঞা হিসাবেই গ্রহণ করা হয় নাই, কাব্যের অন্যান্য উপাদানসমূহের মধ্যে কেবলধ্বনিশব্দবাচ্য সারভূত পদার্থকেই বুঝান হইয়াছে। ধ্বন্যালোকে ব্যাখ্যাত এই অভিমত যে নূতন নহে এবং কাব্যতত্ত্বজ্ঞগণ যে ইহা পূর্বেই সম্যকরূপে আলোচনা করিয়া প্রকটিত করিয়াছেন ও এই মতবাদ যে পরম্পরাক্রমে প্রচলিত আছে তাহাও বলা হইয়াছে। অভাববাদিগণের কথা উল্লেখ করিয়া বলা হইয়াছে—ধ্বনি সহৃদয়গণের মনেই স্ফুরিত হয়। সহৃদয় নহেন বলিয়া অভাববাদিগণের চিত্তে ইহার প্রকাশ ঘটে না এবং সেই কারণেই ইহার অস্তিত্ব তাঁহারা অস্বীকার করেন।

## মূল

৪। তদভাববাদিনাং চামী বিকল্পাঃ সম্ভবন্তি। তত্র কেচিদাচক্ষীরন্—শব্দার্থশরীরং তাবৎ কাব্যম্। তত্র চ শব্দগতাশ্চারুত্বহেতবোঽনুপ্রাসাদয়ঃ প্রসিদ্ধা এব। অর্থগতশ্চোপমাদয়ঃ। বর্ণসংঘটনাধর্মাশ্চ যে মাধুর্য্যাদয়স্তেঽপি প্রতীয়ন্তে। তদনতিরিক্ত-

এবং হি ধ্বনিশব্দঃ কাব্যস্যাত্মেত্যুক্তং ভবেৎ, গবিত্যয়মাহেতি যথা। ন চ বিপ্রতিপত্তিস্থানমনদেব, প্রত্যুত সত্যেব ধর্মিণি ধর্মমাত্রকৃতা বিপ্রতিপত্তিরিত্যলমপ্রস্তুতেন ভূয়সা সহৃদয়জনোদ্বেজনেন। বুধস্যৈকস্য প্রামাদিকমপি তথাভিধানং স্যাৎ, নতু ভূয়সাং তদ্ যুক্তম্। তেন বুধৈরিতি বহুবচনম্। তদেব ব্যাচষ্টে পরম্পরেতি অবিচ্ছিন্নেন প্রবাহেন তৈরেতদুক্তং বিনাপি বিশিষ্টপুস্তকেষু বিনিবেশনাদিত্যভিপ্রায়ঃ। ন চ বুধা ভূয়াংসোঽনাদরণীয়ং বস্ত্বাদরেণোপদিশেয়ুঃ; এতত্ত্বাদরেণোপদিষ্টম্। তদাহ—সম্যগাম্নাতপূর্ব ইতি। পূর্বগ্রহণেদম্প্রথমতা নাত্র সম্ভাব্যত ইত্যাহ, ব্যাচষ্টে চ—সম্যগাসমন্তাদ্ ম্নাতঃ প্রকটিত ইত্যনেন। তস্যেতি। যস্যাধিগমায় প্রত্যুত যতনীয়ং, কা তত্রাভাবসম্ভাবনা। অতঃ কিং কুর্মঃ, অপারং মৌর্খ্যমভাববাদিনামিতি ভাবঃ। ন চাস্মাভিরভাববাদিনাং বিকল্পাঃ শ্রুতাঃ, কিং তু সম্ভাব্য দূষয়িষ্যন্তে, অতঃ পরোক্ষত্বম্। ন চ ভবিষ্যদ্বস্তু দূষয়িতুং যুক্তং অনুৎপন্নত্বাদেব। তদপি বুদ্ধ্যারোপিতং দূষ্যত ইতি চেৎ; বুদ্ধ্যারোপিতত্বাদেব ভবিষ্যত্বহানিঃ। অতো ভূতকালোন্মেষাৎ পারোক্ষ্যাদ্বিশিষ্টাদ্যতনত্বপ্রতিভানাভাবাচ্চ লিটা প্রয়োগঃ কৃতঃ—জগদুরিতি। ৩

বৃত্তয়ো বৃত্তয়োঽপি যাঃ কৈশ্চিদুপনাগরিকাদ্যাঃ প্রকাশিতাঃ, তা অপি গতাঃ শ্রবণগোচরম্, রীতয়শ্চ বৈদর্ভীপ্রভৃতয়ঃ। তদ্ব্যতিরিক্তঃ কোঽয়ং ধ্বনির্নামেতি।

অনুবাদ

এখন সেই অভাববাদিগণের এই কয়প্রকার শ্রেণীবিভাগ থাকা সম্ভব। তাঁহাদের মধ্যে কেহ কেহ বলিতে পারেন—কাব্যের শরীর তো শব্দার্থময় (অর্থাৎ শব্দ ও অর্থ লইয়া কাব্যশরীর গঠিত), এবং সেক্ষেত্রে শব্দগত চারুত্ব বা সৌন্দর্য্যের হেতুসমূহ হইতেছে—অনুপ্রাস প্রভৃতি (শব্দালংকার); এগুলি তো প্রসিদ্ধই; এবং অর্থগত সৌন্দর্য্যের কারণ হইতেছে উপমা প্রভৃতি (অর্থালংকার)। বর্ণ ও সংঘটনাকে আশ্রয় করিয়া মাধুর্য্য প্রভৃতি যে সব (গুণ) আছে, তাহাদেরও প্রতীতি হইয়া থাকে। কাহারো দ্বারা প্রকাশিত উপনাগরিকাদি বৃত্তিসমূহও,—ইহাদের (অনুপ্রাসাদি) হইতে অতিরিক্ত কিছু না হইলেও (কাব্যভক্তগণের) শ্রবণগোচর হইয়াছে। বৈদর্ভী প্রভৃতি রীতিসমূহ (ইহাদের হইতে অতিরিক্ত কিছু না হইলেও—তাহাদের কথাও শ্রবণ-গোচর হইয়াছে)। (তাহা হইলে)—এগুলি হইতে পৃথক ধ্বনি নামে আবার একি (অভিনব) বস্তু?

বাসুদেব

অতঃপর কারিকায় উক্ত তিন শ্রেণীর ধ্বনি-প্রতিপক্ষগণের মধ্যে প্রথম অর্থাৎ অভাববাদিদের সম্বন্ধে আলোচনা আরম্ভ করিয়া বৃত্তিকার

---

লোচন টীকা

তদ্ব্যাখ্যানায়ৈব সম্ভাব্যদূষণং প্রকটয়িষ্যন্তি। সম্ভাবনাপি নেয়মসম্ভবতো যুক্তা, অপি তু সম্ভবত এব, অন্যথা সম্ভাবনানামপর্যবসানং স্যাৎ, দূষণানাং চ। অতঃ সম্ভাবনামভিধাস্যিষ্যমাণাং সমর্থয়িতুং পূর্বং সম্ভবন্তীত্যাহ। সম্ভাব্যন্ত ইতি তূচ্যমানং পুনরুক্তার্থমেব স্যাৎ। ন চ সম্ভবস্যাপি সম্ভাবনা, অপি তু বর্ত্তমানৈব স্ফুটেতি বর্ত্তমানেনৈব নির্দেশঃ। নহু চ সম্ভবদ্বস্তুমূলয়া সম্ভাবনয়া যৎসম্ভাবিতং তদ্দূষয়িতুমশক্যমিত্যাশঙ্ক্যাহ—বিকল্পা ইতি। ন তু বস্তু সম্ভবতি তাদৃক্ যত ইয়ং সম্ভাবনা, অপি তু বিকল্পা এব। তে চ তত্ত্বাববোধবন্ধ্যতয়া স্ফুরেয়ুরপি, অতএব 'আচক্ষীরন্' ইত্যাদয়োঽত্র সম্ভাবনাবিষয়া লিঙ্প্রয়োগা অতীতপরমার্থে পর্য্যবস্যন্তি। যথা—

পূর্বপক্ষ করিতেছেন। অভাববাদিগণের মধ্যে আবার তিনটি অবান্তরভেদ আছে। যথা :—(১) একশ্রেণীর অভাববাদী বলেন—সৌন্দর্যশালী শব্দ ও অর্থের সমন্বয়ে কাব্য-সৃষ্টি হয়। শব্দ ও অর্থের এই সৌন্দর্য্য সৃষ্টি করে শব্দ ও অর্থের গুণ ও অলংকারসমূহ। এই গুণ ও অলংকার ব্যতীত কাব্যের শোভাসৃষ্টিকারী অপর কোন বস্তু নাই, যাহা আমরা গণনা করি নাই।

(২) আমরা যদি এরূপ কোন বস্তু গণনা না করিয়া থাকি, তাহার কারণ হইতেছে যে তাহা শোভাকারীই নহে।

(৩) আর কাব্যের সৌন্দর্য্যবিধায়ক এমন কোন বস্তু থাকিলেও, তাহা পূর্বোল্লিখিত গুণ বা অলংকারেরই অন্তর্ভুক্ত হইবে। নূতন নামকরণে নূতন মতবাদ সৃষ্টি হয় না। হয়ত বা গুণ বা অলংকারের অন্তর্ভুক্ত এই বস্তুর সামান্য বৈশিষ্ট্য আছে ও সেই কারণেই তাহার 'ধ্বনি' নামক নূতন নাম দেওয়া হইয়াছে। কিন্তু তাহা হইলেও তো

যদি নামাস্ত কায়স্ত যদস্তুস্তদ্বহির্ভবেৎ।
দণ্ডমাদায় লোকোঽয়ং শুনঃ কাকাংশ্চ বারয়েৎ॥

ইত্যত্র যদ্যেবং কায়স্ত দুষ্টতা স্যাত্তদৈবমবলোক্যেতেতি ভূতপ্রাণতৈব। যদি ন স্যাত্ততঃ কিং স্যাদিত্যত্রাপি, কিং বৃত্তং যদি পূর্ববন্ন ভবনস্য সম্ভাবনেত্যয়মেবার্থ ইত্যলমপ্রকৃতেন বহুনা। তত্র সময়াপেক্ষণেন শব্দোঽর্থপ্রতিপাদক ইতি কৃত্বা বাচ্যব্যতিরিক্তং নাস্তি ব্যঙ্গ্যম্, সদপি বা তদভিধাবৃত্ত্যাক্ষিপ্তং শব্দাবগতার্থবলাকৃষ্টত্বাদ্ ভাক্তম্, তদনাক্ষিপ্তমপি বা ন বক্তুং শক্যং কুমারীষ্বিব ভর্তৃসুখমতদ্বিৎসু—ইতি ত্রয় এবৈতে প্রধানবিপ্রতিপত্তিপ্রকারাঃ। তত্রাভাববিকল্পস্য ত্রয়ঃ প্রকারাঃ—শব্দার্থগুণালঙ্কারাণামেব শব্দার্থশোভাকারিত্বাল্লোকশাস্ত্রাতিরিক্ত-সুন্দর-শব্দার্থময়স্য কাব্যস্য ন শোভাহেতুঃ কশ্চিদন্যোঽস্তি যোঽস্মাভির্ন গণিতঃ—ইত্যেকঃ প্রকারঃ। যো বা ন গণিতঃ স শোভাকার্য্যেব ন ভবতি ইতি দ্বিতীয়ঃ। অথ শোভাকারী ভবতি তর্হ্যস্মদুক্ত এব গুণে বালঙ্কারে বান্তর্ভবতি, নামান্তরকরণে তু কিমিদং পাণ্ডিত্যম্। অথাপ্যুক্তেষু গুণেষ্বলঙ্কারেষু বা নান্তর্ভাবঃ, তথাপি কিঞ্চিদ্ বিশেষলেশমাশ্রিত্য নামান্তরকরণমুপমাবিচ্ছিত্তিপ্রকারাণামসংখ্যত্বাৎ। তথাপি গুণালঙ্কারব্যতিরিক্তত্বাভাব এব। তাবন্মাত্রেণ চ কিং কৃতম্? অন্যস্যাপি বৈচিত্র্যস্য শক্যোৎপ্রেক্ষ্যত্বাৎ। চিরন্তনৈর্হি ভরতমুনিপ্রভৃতিভিঃ যমকোপমে এব

ইহা গুণ বা অলংকারেরই অন্তর্ভুক্ত হইল। ভরতমুনি প্রভৃতি প্রাচীন আচার্য্যগণের প্রবর্ত্তিত শব্দালংকার ও অর্থালংকার—যমক ও উপমার—বিস্তার সাধন ও নানাদিক প্রদর্শন করা হইলেও সেগুলি অভিনব কিছু নহে; তেমনি কিছু বৈশিষ্ট্য থাকিলেও ধ্বনিবাদ একটা নূতন তত্ত্ব নহে—পুরাতন গুণালংকারেরই বিচিত্র প্রকাশ মাত্র। অতএব ইহা আদরণীয় নহে।

বৃত্তির এই অংশে এই তিনটি অবান্তরভেদের মধ্যে প্রথমটি সম্বন্ধে আলোচনা করা হইতেছে।

'কাব্যং' যে 'শব্দার্থশরীরম্' বলিয়া বিখ্যাত, তাহা 'তাবৎ' এই শব্দের দ্বারা প্রকাশিত হইয়াছে। দণ্ডী বলিয়াছেন—"শরীরং তাবদিষ্টার্থব্যবচ্ছিন্না পদাবলী"। ভামহ বলিয়াছেন 'শব্দার্থৌ সহিতৌ কাব্যম্'। রুদ্রটের মত 'ননু শব্দার্থৌ কাব্যম্'। কুন্তক বলেন—'তেন শব্দার্থৌ দ্বৌ সম্মিলিতৌ কাব্যমিতি স্থিতম্'। পণ্ডিতরাজ জগন্নাথ বলেন—'রমণীয়ার্থপ্রতিপাদকঃ শব্দঃ কাব্যম্'। অর্থাৎ প্রাচীন ও নবীন উভয় শ্রেণীর আচার্য্যগণ এবিষয়ে একমত যে 'শব্দার্থ-শরীরং তাবৎ কাব্যম্'।

কিন্তু কেবলমাত্র শব্দ ও অর্থের সমন্বয় ঘটিলেই কি কাব্য হয়? শব্দ ও অর্থের শোভাকারী ধর্ম ইহাদের সহিত সংযুক্ত থাকিলে তবেই শব্দার্থের মিলন কাব্য নাম পাইয়া থাকে। অতএব চারুত্বের হেতু যাহা, তাহাই কাব্যের প্রাণ। শব্দার্থের অলংকার ও গুণসমূহই এই চারুত্বের হেতু! অনুপ্রাসাদি হইতেছে শব্দালংকার; উপমাদি হইতেছে

---

শব্দার্থালঙ্কারত্বেনেষ্টে, তৎপ্রপঞ্চদিক-প্রদর্শনং স্বন্যৈরলঙ্কারকারৈঃ কৃতম্। তদ্‌যথা 'কর্মণ্যন্' ইত্যত্র কুম্ভকারাহ্যাদাহরণং শ্রুত্বা স্বয়ং নগরকারাদিশব্দা উৎপ্রেক্ষ্যন্তে তাবতা ক আত্মনি বহুমানঃ। এবং প্রকৃতেঽপীতি তৃতীয়ঃ প্রকারঃ। এবমেকস্ত্রিধা বিকল্পঃ, অন্যৌ চ দ্বাবিতি পঞ্চ বিকল্পা ইতি তাৎপর্য্যার্থঃ। তানেব ক্রমেণাহ শব্দার্থশরীরং তাবদিত্যাদিনা। তাবদ্‌গ্রহনেণ কস্যাপ্যত্র ন বিপ্রতিপত্তিরিতি দর্শয়তি। তত্র শব্দার্থৌ ন তাবদ্ধ্বনিঃ, যতঃ সংজ্ঞামাত্রেণ হি কো গুণঃ? অথ শব্দার্থয়োশ্চারুত্বং স ধ্বনিঃ। তথাপি দ্বিবিধং চারুত্বম্—স্বরূপমাত্রনিষ্ঠং

অর্থালংকার এবং মাধুর্য্যাদি হইতেছে গুণ। শব্দের দিক হইতে শব্দালংকার ও শব্দগুণ এবং অর্থের দিক হইতে অর্থালংকার ও অর্থগুণ এই চারুত্ব-বিধান করিয়া থাকে। সেই কারণে অনুপ্রাসাদি শব্দালংকার ও উপমাদি অর্থালংকারই শব্দার্থশরীর কাব্যের চারুত্বের হেতু বলিয়া প্রসিদ্ধি আছে। শব্দালংকার হইতে শব্দের স্বরূপমাত্রে অবস্থিত চারুত্ব ও শব্দগুণ হইতে পদসংঘটনাশ্রিত চারুত্বের উৎপত্তি হয়। সেইরূপ, অর্থের স্বরূপমাত্রে অবস্থিত চারুত্ব—অর্থালংকার উপমা প্রভৃতি হইতে এবং অর্থের পদসংঘটনাশ্রিত চারুত্ব—অর্থগুণ হইতে উৎপন্ন হয়। এই কারণে বৃত্তিকার বলিলেন—তত্র চ শব্দগতশ্চারুত্বহেতবোঽনুপ্রাসাদয়ঃ প্রসিদ্ধা এব। অর্থগতাশ্চোপমাদয়ঃ। বর্ণসংঘটনাধর্মাশ্চ যে মাধুর্য্যাদয়স্তেঽপি প্রতীয়ন্তে। ধ্বনি যদি চারুত্বের হেতু হয়, তাহা হইলে ইহাকে গুণ ও অলংকারের অন্তর্ভুক্ত হইতেই হইবে। অতএব গুণ ও অলংকার ব্যতিরিক্ত ধ্বনি নামে নূতন বস্তু কিছু নাই।

আপত্তি উঠিতে পারে যে গুণালংকারব্যতিরিক্ত অন্য কিছু সৌন্দর্য্যের হেতু না হইলে বৃত্তি ও রীতি—যাহারা গুণালংকারব্যতিরিক্ত—তাহারা কি করিয়া চারুত্বের হেতু হইয়া থাকে? তদুত্তরে বৃত্তিকার বলিতেছেন —বৃত্তি ও রীতিসমূহ হইতেছে 'তদনতিরিক্ত-বৃত্তয়ঃ'। অর্থাৎ বৃত্তি ও রীতি গুণ এবং অলংকার হইতে অতিরিক্ত নহে।

সংঘটনাশ্রিতং চ। তত্র শব্দানাং স্বরূপমাত্রকৃতং চারুত্বং শব্দালঙ্কারেভ্যঃ, সংঘটনাশ্রিতং তু শব্দগুণেভ্যঃ। এবমর্থানাং চারুত্বং স্বরূপমাত্রনিষ্ঠমুপমাদিভ্যঃ সংঘটনাপর্য্যবসিতং ত্বর্থগুণেভ্য ইতি ন গুণালঙ্কারব্যতিরিক্তো ধ্বনিঃ কশ্চিৎ। সংঘটনাধর্মা ইতি।

শব্দার্থয়োরিতি শেষঃ। যদ্ গুণালঙ্কারব্যতিরিক্তং তচ্চারুত্বকারি ন ভবতি, নিত্যানিত্যদোষা অসাধুদুঃশ্রবাদয় ইব। চারুত্বহেতুশ্চ ধ্বনিঃ, তন্ন তদ্ব্যতিরিক্ত ইতি ব্যতিরেকী হেতুঃ। নন্বু বৃত্তয়ো রীতয়শ্চ যথা গুণালঙ্কারব্যতিরিক্তাশ্চারুত্বহেতবশ্চ, তথা ধ্বনিরপি তদ্ব্যতিরিক্তশ্চ চারুত্বহেতুশ্চ ভবিষ্যতীত্যসিদ্ধো ব্যতিরেক ইত্যনেনাভিপ্রায়েনাহ—তদনতিরিক্তবৃত্তয় ইতি। নৈব বৃত্তিরীতীনাং তদ্ব্যতিরিক্তত্বং সিদ্ধম্। তথাহ্যনুপ্রাসানামেব দীপ্তমসৃণমধ্যমবর্ণনীয়োপযোগিতয়া

লোচন টীকায় 'বৃত্তি' শব্দের ব্যাখ্যা করিতে গিয়া শ্রীমদভিনবগুপ্ত বলিয়াছেন—'বর্ত্তন্তে অনুপ্রাসভেদা আসু ইতি'—ইহার মধ্যে ( বৃত্তিতে ) বিভিন্ন প্রকার অনুপ্রাস আছে—এই কারণে ইহার নাম বৃত্তি। অতএব 'অনুপ্রাস-জাতয়ো বৃত্তয় ইত্যুক্তাঃ'। এবং 'তদনুগ্রহ এব হি তত্র বর্ত্তমানত্বম্'—এখানে 'বর্ত্তমানত্ব' বলিতে 'তাহার দ্বারা অনুগৃহীত বা বিশেষিত'—এরূপ বুঝিতে হইবে। বর্ণনীয় বিষয়ের দীপ্তত্ব, মসৃণত্ব ও মধ্যমত্ব ভেদে বৃত্তিরও পরুষত্ব, ললিতত্ব ও মধ্যমত্ব ভেদ করা হইয়াছে এবং এই তিন প্রকারের বৃত্তির স্বরূপ বুঝাইবার জন্য অনুপ্রাসের তিন প্রকার ভেদ করা হইয়াছে। অতএব বৃত্তি অনুপ্রাসেরই অন্তর্ভুক্ত—তাহার অতিরিক্ত কিছু নহে।

'উপনাগরিকাদ্যাঃ'—'আদি' শব্দে অন্য দুই প্রকার বৃত্তি বুঝাইতেছে। বৃত্তি তিনপ্রকার ঃ—(১) পরুষ বা নাগরিকা (২) ললিত বা উপনাগরিকা এবং (৩) কোমলা বা গ্রাম্যা।

[ আচার্য্য ভামহ 'বৃত্তি'র উল্লেখ করেন নাই ; উদ্ভট তিনটি বৃত্তি স্বীকার করিয়াছেন ও রুদ্রটের মতে বৃত্তি পাঁচটি—(১) মধুরা (২) প্রৌঢ়া, (৩) পরুষা, (৪) ললিতা এবং (৫) ভদ্রা। কেহ কেহ বৃত্তি আট প্রকার বলিয়া থাকেন ]

পরুষত্বললিতত্বমধ্যমত্বস্বরূপবিবেচনায় বর্গত্রয়সম্পাদনার্থং তিস্রোঽনুপ্রাসজাতয়ঃ বৃত্তয় ইত্যুক্তাঃ, বর্ত্তন্তেঽনুপ্রাসভেদা আস্বিতি। যদাহ—

স্বরূপব্যঞ্জনন্যাসং তিসৃষেতাসু বৃত্তিষু।
পৃথক পৃথগনুপ্রাসমুশন্তি কবয়ঃ সদা॥

পৃথকপৃথগিতি। পরুষানুপ্রাসা নাগরিকা। মসৃণানুপ্রাসা উপনাগরিকা, ললিতা। নাগরিকয়া বিদগ্ধয়া উপমিতেতি কৃত্বা। মধ্যমমকোমলপরুষমিত্যর্থঃ। অতএব বৈদগ্ধ্যবিহীনস্বভাবাসুকুমারাপরুষগ্রাম্যবনিতা সাদৃশ্যাদিয়ং বৃত্তির্গ্রাম্যেতি। তত্র তৃতীয়ঃ কোমলানুপ্রাস ইতি বৃত্তয়োঽনুপ্রাসজাতয় এব। ন চেহ বৈশেষিকবদ্বৃত্তির্বিবক্ষিতা যেন জাতৌ জাতিমতো বর্ত্তমানত্বং ন স্যাৎ, তদনুগ্রহ এব হি তত্র বর্ত্তমানত্বম্। যথাহ কশ্চিৎ—লোকোত্তরে হি গাম্ভীর্য্যে বর্ত্তন্তে পৃথিবীভুজঃ। ইতি তস্মাদ বৃত্তয়োঽনুপ্রাসাদিভ্যোঽনতিরিক্তবৃত্তয়ো নাভ্যধিকব্যাপারাঃ। অতএব ব্যাপারভেদাভাবান্ন পৃথগনুমেয়-

**যদি ধ্বনির নিয়ম বিষয়ে অভিজ্ঞ কোন কোন সহৃদয় ব্যক্তিকে পরিকল্পনা করিয়া তাঁহাদিগের প্রসিদ্ধিবশতঃ ধ্বনিতে কাব্য-ব্যপদেশ হয়, তাহা হইলে তাহা সকল বিদ্বান ব্যক্তির মনঃপূত হইবে না।**

**বাসুদেব**

বৃত্তির এই অংশে অভাববাদিগণের দ্বিতীয় শ্রেণীর বক্তব্য তুলিয়া ধরা হইয়াছে। পূর্বে বলা হইয়াছে যে কাব্যকে শব্দার্থশরীর হইতে হইবে এবং এই শব্দার্থকে অলংকার, গুণ, বৃত্তি ও রীতি সহযোগে চারুত্বযুক্ত হইতে হইবে॥ তাহা না হইলে কাব্য হইবে না। ধ্বনি যেহেতু শব্দার্থশরীর নয় এবং চারুত্বের স্থান ও হেতু নয়, সে কারণে ধ্বনি বলিয়া কাব্যে কিছু থাকিতে পারে না।

এখন, ধ্বনিপক্ষ বলিতে পারেন—ধ্বনি শব্দার্থশরীর না হউক, এবং ইহা কাব্যের শোভাকারী গুণ ও অলংকারও না হউক! ইহা যদি গুণালংকারের অতিরিক্ত কিছু হয়, তাহাতে আপত্তি করিবার কি আছে?

তদুত্তরে দ্বিতীয় শ্রেণীর অভাববাদিগণ বলেন—তোমরা, ধ্বনিবাদিগণ—যেভাবে ধ্বনির লক্ষণ করিতে চাহিতেছ,সেইরূপ কোন ধ্বনি কিছুতেই থাকিতে পারে না। কারণ শব্দার্থের কাব্যত্বের উপপত্তি কিভাবে হইবে, তাহা আচার্যাপরম্পরাক্রমে বিভিন্ন প্রস্থানে প্রতিষ্ঠিত হইয়াছে। ভরত, ভামহ, উদ্ভট, দণ্ডী, বামন প্রভৃতি প্রাচীন আচার্য্যগণ কাব্যশাস্ত্রের সুনিপুণ বিচারপূর্বক রস-প্রস্থান অলংকার-প্রস্থান, গুণ-প্রস্থান, রীতি-

---

**লোচন টীকা**

ননু মা ভূদসৌ শব্দার্থস্বভাবঃ, মা চ ভূত্তচ্চারুত্বহেতুঃ, তেন গুণালঙ্কারব্যতিরিক্তোঽসৌ স্যাদিত্যাশঙ্ক্য দ্বিতীয়মভাববাদপ্রকারমাহ—অন্য ইতি। ভবত্বেবম; তথাপি নাস্ত্যেব ধ্বনির্যাদৃশস্তব নিলক্ষয়িষতঃ। কাব্যস্য হ্যসৌ কশ্চিদ্বক্তব্যঃ। ন চাসৌ নৃত্যগীতবাদ্যাদিস্থানীয়ঃ কাব্যস্য কশ্চিৎ। কবনীয়ং কাব্যং, তস্য ভাবশ্চ কাব্যত্বম্। ন চ নৃত্তগীতাদি কবনীয়মিত্যুচ্যতে।

প্রসিদ্ধেতি। প্রসিদ্ধং প্রস্থানং শব্দার্থৌ তদ্‌গুণালঙ্কারাশ্চেতি; প্রতিষ্ঠন্তে পরম্পরয়া ব্যবহরন্তি যেন মার্গেণ তৎ প্রস্থানম্। কাব্যপ্রকারস্তেতি। কাব্য-

প্রস্থান প্রভৃতি বিভিন্ন প্রস্থানের মাধ্যমে এই সিদ্ধান্ত সুপ্রতিষ্ঠিত করিয়াছেন যে গুণ ও অলংকারের দ্বারা সৌন্দর্য্যশালী হইয়া শব্দার্থের মিলন কাব্যে পরিণত হয়। এই সব প্রসিদ্ধ প্রস্থানের বহির্ভূত কাব্যের নূতন কোন প্রকারের কাব্যত্ব সিদ্ধ হইতে পারে না।

**'প্রসিদ্ধ প্রস্থান'**—বলিতে শব্দ ও অর্থ, এবং তাহাদের গুণ ও অলংকার বুঝিতে হইবে। কারণ এই পথেই শব্দার্থের কাব্যত্ব প্রতিষ্ঠিত হইয়াছে।

উপরের আলোচনা হইতে দেখা যায় যে অভাববাদিগণ বলিতেছেন যে প্রসিদ্ধ-প্রস্থান-বহির্ভূত নূতন প্রকারের কাব্যের কাব্যত্ব সিদ্ধ হয় না। তাহা হইলে কাব্যের লক্ষণ কি তাহা অগ্রে জানিতে হয়। কারণ কোন শব্দার্থের সাহিত্য কাব্য হইয়াছে কিনা তাহা এই লক্ষণ দৃষ্টে বিচার করা যাইবে। সেই-কারণে বৃত্তিকার এখানে কাব্যের লক্ষণ দিয়া বলিলেন—**'সহৃদয়-হৃদয়াহ্লাদিশব্দার্থময়ত্বমেব কাব্য-লক্ষণম্'**—অর্থাৎ কেবলমাত্র সেই শব্দার্থময় রচনাই কাব্য হইবে, যাহা সহৃদয়গণের হৃদয়ে আহ্লাদ জন্মাইতে পারে। এখন বিচার্য্য বিষয় হইতেছে—উল্লিখিত প্রসিদ্ধ প্রস্থানসমূহের অতিরিক্ত নূতন কোন মার্গ বা প্রস্থানের পক্ষে কি সহৃদয়-হৃদয়াহ্লাদি শব্দার্থময়ত্ব হইতে পারে? ধ্বনিমার্গ কি উক্তলক্ষণে কাব্য সিদ্ধি করিতে পারে? অভাববাদিগণ বলিতেছেন—না, তাহা সম্ভব নয়।

প্রকারত্বেন তৎ স মার্গোঽভিপ্রেতঃ, 'কাব্যস্যাত্মা' ইত্যুক্তত্বাৎ। নন্বু কস্মাত্তৎ কাব্যং ন ভবতীত্যাহ—সহৃদয়েতি। মার্গস্যেতি। নৃত্যগীতাক্ষিনিকোচনাদি-প্রায়স্যেত্যর্থঃ। তদিতি। সহৃদয়েত্যাদি কাব্যলক্ষণমিত্যর্থঃ। নন্বু যে তাদৃশমপূর্বং কাব্যরূপতয়া জানন্তি, তএব সহৃদয়াঃ। তদভিমতত্বং চ নাম কাব্য-লক্ষণমুক্তপ্রস্থানাতিরেকিণ এব ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—ন চেতি। যথা চ হি খড়্গ-লক্ষণং করোমীত্যুক্ত্বা আতানবিতানাত্মা প্রাব্রিয়মাণঃ সকলদেহাচ্ছাদকঃ সুকুমারশ্চিত্রতন্তুবিরচিতঃ সংবর্তনবিবর্তনসহিষ্ণুরচ্ছেদকঃ সুচ্ছেদ্য উৎকৃষ্টঃ খড়্গ ইতি ব্রুবাণঃ, পরৈঃ পটঃ খল্বেবংবিধো ভবতি ন খড়্গ ইত্যনুযুক্তস্য পর্য্যনুযুজ্যমান এবং ব্রূয়াৎ—ঈদৃশ এব খড়্গো মমাভিমত ইতি তাদৃগেবৈতৎ। প্রসিদ্ধং হি লক্ষ্যং ভবতি ন কল্পিতমিতি ভাবঃ। তদাহ—সকলবিদ্বদিতি।

ধ্বনিবাদিগণের বক্তব্য হইতেছে—ধ্বনি শব্দ ও অর্থ এবং তাহাদের গুণ ও অলংকার হইতে অতিরিক্ত এক বস্তু। কিন্তু কাব্য তো শব্দ ও অর্থ বাদ দিয়া হয় না। তাহা হইলে ধ্বনি হইতেছে—শ্রীমদভিনবগুপ্তের-ভাষায়—'নৃত্য-গীতাক্ষি-নিকোচন' ইত্যাদি। অভাববাদিগণ বলেন—এগুলি ধ্বনির প্রকাশক হইতে পারে, কিন্তু শব্দার্থশরীর নয় বলিয়া কাব্য হইতে পারে না। অতএব 'সহৃদয়-হৃদয়াহ্লাদিশব্দার্থময়ত্বমেব কাব্য-লক্ষণম্' এই সংজ্ঞা,—শব্দার্থশরীর না হওয়ায়—ধ্বনির ক্ষেত্রে প্রযুক্ত হইল না।

এখন ধ্বনিবাদিগণ বলিতে পারেন যে কাব্যের লক্ষণ হইতেছে—সহৃদয়গণের হৃদয়াহ্লাদি শব্দার্থময়ত্ব ; শব্দ ও অর্থের গুণ ও অলংকার ব্যতিরিক্ত ধ্বনি নামক নূতন বস্তু থাকিতে পারে। শব্দ ও অর্থের ধ্বনি নামক অপূর্ব বস্তু আছে কিনা তাহার বিচারক হইতেছেন—উক্ত সংজ্ঞানুসারে—সহৃদয়গণ। যদি ধ্বনি-প্রস্থানে অভিজ্ঞ সহৃদয়গণের হৃদয়াহ্লাদি ধ্বনি নামক অপূর্ব বস্তু শব্দার্থের থাকে, তাহা হইলে সহৃদয়গণের অনুভববেদ্য এই ধ্বনিকে কি ভাবে অস্বীকার করা যাইবে ? 'কাব্যস্যাত্মা ধ্বনি' এই উক্তি ধ্বনির নিয়মে অভিজ্ঞ সহৃদয়গণকে কল্পনা করিয়াই বলা হইয়াছে।

অভাববাদিগণ তদুত্তরে বলেন—তুমি ধ্বনির নিয়মে অভিজ্ঞ ব্যক্তির কল্পনা করিয়া, সেই কল্পিত ব্যক্তিগণের অনুভবপ্রসিদ্ধির দ্বারা ধ্বনিতত্ত্ব সিদ্ধ করিতে চাহিতেছ। কিন্তু তোমার ধ্বনিতত্ত্ব অপ্রসিদ্ধ ও ধ্বনির নিয়মে অভিজ্ঞ ব্যক্তি কল্পিত। এক্ষেত্রে কল্পিত ব্যক্তির উদ্দেশ্যে

---

বিদ্বাংসোঽপি হি তৎসময়জ্ঞা এব ভবিষ্যন্তীতি শঙ্কাং সকলশব্দেন নিরাকরোতি। এবং হি কৃতেঽপি ন কিঞ্চিৎকৃতং স্যাদ্‌হৃদয়ত্বতা পরং প্রকটিতেতি ভাবঃ।

বস্তুত্রাভিপ্রায়ং ব্যাচষ্টে—জীবিতভূতো ধ্বনিস্তাবত্তবাভিমতঃ, জীবিতং চ নাম প্রসিদ্ধপ্রস্থানাতিরিক্তমলঙ্কারৈরনুক্তত্বাত্তচ্চ ন কাব্যমিতি লোকে প্রসিদ্ধমিতি। তন্নেদং সর্বং স্ববচনবিরুদ্ধম্। যদি হি তৎকাব্যস্যানুপ্রাণকং তেনাঙ্গীকৃতং পূর্বপক্ষবাদিনা তচ্চিরন্তনৈরনুক্তমিতি প্রত্যুত লক্ষণার্হমেব ভবতি। তস্মাৎ প্রাক্তন এবাত্রাভিপ্রায়ঃ। ৫

অপ্রসিদ্ধ বস্তুর সংজ্ঞা করা এক হাস্যকর ব্যাপার হইয়া দাঁড়াইতেছে। তাহা ব্যতীত তোমার এই যুক্তিসকল বিদ্বান্ ব্যক্তিগণ কর্তৃক অগ্রাহ্য হইবে। 'সকলবিদ্বৎ' এই শব্দের দ্বারা—এমন কি ধ্বনিবাদিগণও এই যুক্তি স্বীকার করিবেন না—এই কথা বলা হইয়াছে।

এখানে লক্ষ্য করিবার বিষয় এই যে "প্রসিদ্ধপ্রস্থান-ব্যতিরেকিণঃ কাব্যপ্রকারস্য কাব্যত্বহানেঃ" এই যুক্তির দ্বারা এই শ্রেণীর অভাববাদিগণ প্রকৃতপক্ষে প্রথম শ্রেণীর অভাববাদিগণের অনুরূপ অভিমতই প্রকাশ করিয়াছেন।

মূল

৬। পুনরপরে তস্যাভাবমন্যথা কথয়েয়ুঃ—ন সম্ভবত্যেব ধ্বনির্নামাপূর্বঃ কশ্চিৎ। কামনীয়কমনতিবর্ত্তমানস্য তস্যোক্তম্বেব চারুত্বহেতুম্বন্তর্ভাবাৎ। তেষামন্যতমস্যৈব বা অপূর্বসমাখ্যামাত্রকরণে যৎকিঞ্চনকথনং স্যাৎ। কিং চ, বাগ্‌বিকল্পানামানন্ত্যাৎ সম্ভবত্যপি বা কস্মিংশ্চিৎ কাব্যলক্ষণবিধায়িভিঃ প্রসিদ্ধৈরপ্রদর্শিতে প্রকারলেশে ধ্বনির্ধ্বনিরিতি যদেতদলীকসহৃদয়ত্বভাবনামুকুলিতলোচনৈর্নৃত্যতে, তত্র হেতুং ন বিদ্মঃ। সহস্রশো হি মহাত্মভিরন্যৈরলংকারপ্রকারাঃ প্রকাশিতাঃ, প্রকাশ্যন্তে চ। ন চ তেষামেষা দশা শ্রূয়তে। তস্মাৎ প্রবাদমাত্রং ধ্বনিঃ। ন ত্বস্য ক্ষোদক্ষমং তত্ত্বং কিংচিদপি প্রকাশয়িতুং শক্যম্। তথা চান্যেন কৃত এবাত্র শ্লোকঃ—

"যস্মিন্নস্তি ন বস্তু কিংচন মনঃপ্রহ্লাদি সালংকৃতি
ব্যুৎপন্নৈ রচিতং চ নৈব বচনৈর্বক্রোক্তিশূন্যং চ যৎ।
কাব্যং তদ্ ধ্বনিনা সমন্বিতমিতি প্রীত্যা প্রশংসন্ জড়ো
নো বিদ্মোঽভিদধাতি কিং সুমতিনা পৃষ্টঃ স্বরূপং ধ্বনেঃ॥"

অনুবাদ

আবার অন্য কেহ কেহ তাহার (ধ্বনির) অভাবের কথা অন্যভাবে বলিতে পারেন। ধ্বনি নামক কোন অপূর্ব বস্তুর সম্ভাবনাই নাই। কারণ কমনীয়তাকে অতিক্রম করিয়া চলে না বলিয়া, ইহা কথিত

**চারুত্বের হেতুগুলিরই অনুভুর্ক্ত। তাহাদের চারুত্বের সেই হেতুগুলির মধ্যে কোন একটিরই নূতন নামকরণ করা হইলে, যাহা বলা হয় তাহা অকিঞ্চিৎকর। উপরন্তু, বাগ্‌বৈচিত্র্য অনন্ত বলিয়া প্রসিদ্ধ কাব্যলক্ষণকারিগণ ইহার (এই অনন্ত বাগ্‌বৈচিত্র্যের) কোন একটি সামান্য প্রকাশ প্রদর্শন করেন নাই ইহা হইতে পারে। কিন্তু তাহাকে (সামান্য প্রকাশকে) "ধ্বনি' "ধ্বনি" বলিয়া কেহ কেহ 'আমরা সহৃদয়' এইরূপ অলীক চিন্তাপূর্বক কেন যে মুকুলিতনয়নে নৃত্য করিয়া থাকেন, তাহার কারণ কিছু বুঝি না। অন্যান্য মহাত্মাগণ সহস্রপ্রকারে অলংকারভেদ প্রকাশ করিয়াছেন ও করিতেছেন এবং তাঁহাদের এরূপ দশা শোনা যায় নাই। অতএব ধ্বনি প্রবাদ-মাত্র। ইহার সূক্ষ্মবিচারযোগ্য কোন তত্ত্ব প্রকাশ করিতে পারা যায় না। সেই কারণে এবিষয়ে অন্য (কবি) শ্লোক রচনা করিয়াছেন—**

**'যেখানে মনের আনন্দদানকারী সালংকার কোন বস্তু নাই, যাহা নিপুণ বাক্যের দ্বারা রচিত নয় এবং যাহা বক্রোক্তিশূন্য—মূর্খ ব্যক্তি তাহাকে ধ্বনিসমন্বিত কাব্য বলিয়া সানন্দে প্রশংসা করিয়া থাকে। পণ্ডিত ব্যক্তি যদি তাহাকে ধ্বনির স্বরূপ কি জিজ্ঞাসা করেন—তাহা হইলে সে কি বলে তাহা আমরা জানি না।'**

### বাসুদেব

বৃত্তির এই অংশে তৃতীয় শ্রেণীর অভাববাদিগণের কথা বলা হইয়াছে। ধ্বনিবাদিগণ পূর্বোক্ত দুই শ্রেণীর অভাববাদীর যুক্তি স্বীকার করিয়া বলিতে পারেন যে তর্কস্থলে যদি ধরিয়া লই যে ধ্বনি চারুত্বের হেতু ও শব্দার্থগুণালংকারের অন্তর্ভূত, তাহা হইলেও একথা

---

### লোচন টীকা

নন্বু ভবত্বসৌ চারুত্বহেতুঃ শব্দার্থগুণালঙ্কারান্তর্ভূতশ্চ, তথাপি ধ্বনিরিত্যমুয়া ভাষয়া জীবিতমিত্যসৌ ন কেনচিদুক্ত ইত্যভিপ্রায়মাশঙ্ক্য তৃতীয়মভাববাদ-মুপন্যস্যতি—পুনরপর ইতি।

কামনীয়কমিতি কমনীয়স্য কর্ম। চারুত্বধীহেতুত্বেতি যাবৎ। নন্বু বিচ্ছিত্তীনামসংখ্যত্বাৎ কাচিত্তাদৃশী বিচ্ছিত্তিরস্মাভির্দৃষ্টা. যা নানুপ্রাসাদৌ, নাপি মাধুর্য্যাদাবুক্তলক্ষণেঽন্তর্ভবেদিত্যাশঙ্ক্যাভ্যুপগমপূর্বকং পরিহরতি—

তো স্বীকার করিতেই হইবে যে—'কাব্যের আত্মা হইতেছে ধ্বনি'—এই ভাষায় কেহ কাব্যের আত্মার বর্ণনা করেন নাই। এইভাবে বর্ণনা করিয়া আমরা, ধ্বনিবাদিগণ, কাব্যের আত্মার স্বরূপনির্ণয় করিয়াছি। অতএব ধ্বনিকে নূতন তত্ত্ব বলিয়া স্বীকার করা উচিত।

তৃতীয় প্রকারের অনস্তিত্ববাদে ধ্বনিবাদিগণের উপরোক্ত যুক্তি নিরসন করার চেষ্টা হইয়াছে। ইহারা প্রথমেই বলিলেন—'ধ্বনি' নামে কোন অপূর্ব বস্তুর সম্ভাবনাই নাই; কারণ ধ্বনি কমনীয়তা বা চারুত্ববোধের হেতুকে অতিক্রম করে না। অতএব ধ্বনি পূর্বোক্ত চারুত্বহেতুসমূহের অন্তর্ভুক্ত—ইহা স্বীকার করিতে হইবে। সেক্ষেত্রে ধ্বনির পৃথক অস্তিত্ব থাকা অসম্ভব। চারুত্বের অসংখ্য কারণসমূহের মধ্যে ধ্বনি অন্যতম হইলেও তাহার নূতন নামকরণের দ্বারা অভিনব কিছু বলা হইল না—যাহা বলা হইল তাহা নিতান্ত অকিঞ্চিৎকর। বৈচিত্র্যের সংখ্যা অনন্ত। কাব্যের এমন বৈচিত্র্য থাকা সম্ভব যাহা অনুপ্রাস প্রভৃতি অলংকর এবং মাধুর্য্য প্রভৃতি গুণের মধ্যে পড়ে না। 'বাক্'-শব্দে—শব্দ, অর্থ ও অভিধাব্যাপার তিনই বুঝায়। এই তিনটিরই বৈচিত্র্য অনন্ত হইতে পারে। ধ্বনি হইতেছে সেই অনন্ত বাগ্‌বিকল্পের মধ্যে একটী। হয়তো প্রসিদ্ধ কাব্যলক্ষণকারী আচার্যগণ—ভামহ-দণ্ডী প্রভৃতি, এই বৈচিত্র্যের কথা আলোচনা করেন নাই! তাই বলিয়া—'এই সূক্ষ্ম বৈচিত্র্যকেই আমরা 'ধ্বনি' বলিয়া বুঝিয়াছি, অতএব আমরা

---

বাগ্বিকল্পানামিতি। বক্তীতি বাক্ শব্দঃ। উচ্যত ইতি বাগর্থঃ। উচ্যতে২নয়েতি বাগভিধাব্যাপারঃ। তত্র শব্দার্থ-বৈচিত্র্য-প্রকারো২নন্তঃ। অভিধা-বৈচিত্র্যপ্রকারো২প্যসংখ্যেয়ঃ। প্রকারলেশ ইতি: স হি চারুত্বহেতুর্গুণো বালঙ্কারো বা। স চ সামান্যলক্ষণেন সংগৃহীত এব। যদাহুঃ—কাব্যশোভায়াঃ কর্ত্তারো ধর্মা গুণাঃ, তদতিশয়হেতবস্ত্বলঙ্কারা ইতি।

তথা 'বক্রাভিধেয়শব্দোক্তিরিষ্টা বাচামলঙ্কৃতিঃ' ইতি। ধ্বনির্ধ্বনিরিতি বীপ্সয়া সম্ভ্রমং সূচয়ন্নাদরং দর্শয়তি—নৃত্যত ইতি। তল্লক্ষণকৃদ্ভিস্তদযুক্ত-কাব্যবিধায়িভিস্তচ্ছ্রবণোদ্ভূতচমৎকারৈশ্চ প্রতিপত্তৃভিরিতি শেষঃ।

ধ্বনিশব্দে কো২ত্যাদর ইতি ভাবঃ। এষা দশেতি। স্বয়ং দর্পঃ পরৈশ্চ স্তূয়মানতেত্যর্থঃ। বাগ্বিকল্পাঃ বাক্যপ্রবৃত্তিহেতুপ্রতিভাব্যাপার-প্রকারা ইতি

সহৃদয়' এই অলীক চিন্তায় ভাবমুকুলিতলোচনে নৃত্য করিবার কোন কারণ নাই। এমন নূতন নূতন সহস্র বৈচিত্র্য মহান আলংকারিকগণ সৃষ্টি করিয়াছেন ও করিতেছেন। ভরতের নাট্যশাস্ত্রে মাত্র চারিটি অলংকারের—উপমা, দীপক, রূপক, যমক—এর উল্লেখ ছিল। তাহার পর বিভিন্ন আলংকারিক বিভিন্ন নূতন অলংকারের সৃষ্টি করিয়াছেন। আচার্য দণ্ডী তো স্পষ্টই বলিয়াছেন—'তে চাত্মাপি বিকল্প্যন্তে কস্তান্ কার্ৎস্ন্যেন বক্ষ্যতি'। নূতন নূতন অলংকারসৃষ্টিকারী আলংকারিকগণ তো নূতন উদ্ভাবনায় উন্মত্ত হইয়া নৃত্য করেন নাই।

তাহা হইলে সিদ্ধান্ত করিতেই হয়—ধ্বনি বলিয়া প্রকৃতপক্ষে কিছু নাই; ইহা প্রবাদ মাত্র। কারণ ইহার এমন কোন তত্ত্ব নাই—যাহা সূক্ষ্মবিচারের বিষয় হইতে পারে। অভাববাদী নিজ বক্তব্যের সমর্থনে আনন্দবর্ধনের সমসাময়িক মনোরথ নামক কবির শ্লোক উদ্ধৃত করিয়াছেন।

মনোরথ নামক কবির উদ্ধৃত শ্লোকে—(১) "ন বস্তু কিংচন, মনঃ-প্রহ্লাদি, সালংকৃতি"—এই অংশে অর্থালংকারের, (২) 'ব্যুৎপন্নৈরচিতং নৈব বচনৈঃ'—এই অংশে শব্দালংকারের, (৩) বক্রোক্তিশূন্যং চ যৎ'—এই অংশে উৎকৃষ্ট সংঘটনারূপ শব্দার্থগুণের—অভাব সূচিত হইয়াছে।

আচার্য্য অভিনবগুপ্ত সুন্দরভাবে এই তিন শ্রেণীর অভাববাদীর মতের উপসংহার করিয়াছেন—(১) গুণ ও অলংকার ব্যতীত কাব্য-শোভার অন্য কোন হেতু নাই। (২) যাহা গুণ ও অলংকার-

---

বা। তস্মাৎ প্রবাদমাত্রমিতি। সর্বেষামভাববাদিনাং সাধারণ উপসংহারঃ। যতঃ শোভাহেতুত্বে গুণালঙ্কারেভ্যো ন ব্যতিরিক্তঃ, যতশ্চ ব্যতিরিক্তত্বে ন শোভাহেতুঃ, যতশ্চ শোভাহেতুত্বেঽপি নাদরাস্পদং তস্মাদিত্যর্থঃ। ন চেয়মভাব-সম্ভাবনা নির্মূলৈব দূষিতেত্যাহ—তথা চান্যেনেতি। গ্রন্থকৃৎ-সমানকালভাবিনা মনোরথনাম্না কবিনা। যতো ন সালঙ্কৃতি, অতো ন মনঃপ্রহ্লাদি। অনেনার্থালঙ্কারাণামভাব উক্তঃ। ব্যুৎপন্নৈ রচিতং চ নৈব বচনৈরিতি শব্দালঙ্কারাণাম্।

বক্রোক্তিঃ উৎকৃষ্টা সংঘটনা, তচ্ছূন্যমিতি শব্দার্থগুণানাম্। বক্রোক্তিশূন্য-

ব্যতিরিক্ত, তাহা শোভাহেতু নহে এবং (৩) গুণালংকারব্যতিরিক্ত বস্তু শোভাকারী হইলেও আদরাস্পদ নহে।

অনস্তিত্ববাদিগণের বক্তব্যসমূহের মধ্যে একটী শৃঙ্খলাপরম্পরা আছে এবং এগুলি পরস্পরসম্বন্ধ। বৃত্তির প্রথমে 'পুনঃ শব্দের প্রয়োগের দ্বারা [পুনরপরে তস্যাভাবমন্যথা কথয়েয়ুঃ] বৃত্তিকার দেখাইতেছেন যে তিন শ্রেণীর অভাববাদিগণের মতে পারস্পরিক সমন্বয় আছে। ইহারা সকলেই প্রকৃতপক্ষে অন্তর্ভাববাদী—অভাববাদী নহেন, প্রথম দুই শ্রেণীর অভাববাদিগণ প্রত্যক্ষভাবে এবং শেষোক্ত শ্রেণী পরোক্ষভাবে।

### মূল

৭। ভাক্তমাহুস্তমন্যে। অন্যে তং ধ্বনিসংজ্ঞিতং কাব্যাত্মানং গুণবৃত্তিরিত্যাহুঃ। যদ্যপি চ ধ্বনিশব্দসংকীর্তনেন কাব্যলক্ষণবিধায়িভির্গুণবৃত্তিরন্যো বা ন কশ্চিৎ প্রকারঃ প্রকাশিতঃ, তথাপি অমুখ্যবৃত্ত্যা কাব্যেষু ব্যবহারং দর্শয়তা ধ্বনিমার্গো মনাক্‌স্পৃষ্টোঽপি ন লক্ষিতঃ ইতি পরিকল্প্যৈবমুক্তম্—'ভাক্তমাহুস্তমন্যে' ইতি।

### অনুবাদ

**অপরে ইহাকে (ধ্বনিকে) ভাক্ত বা লাক্ষণিক অর্থ বলিয়াছেন। অন্য কেহ কেহ বলেন যে, কাব্যের আত্মার 'ধ্বনি' নামে যে সংজ্ঞা দেওয়া হইয়াছে, তাহা (সেই ধ্বনি) হইতেছে (শব্দের) গৌণী বৃত্তি। এবং যদিও 'ধ্বনি' শব্দের ব্যবহার করিয়া কাব্যলক্ষণকারিগণ (শব্দের) গুণবৃত্তি বা অন্য কোন প্রকারের কথা প্রকাশ করেন নাই, তথাপি কাব্যে**

---

শব্দেন সামান্যলক্ষণাভাবেন সর্বালঙ্কারাভাব উক্ত ইতি কেচিৎ। তৈঃ পুনরুক্তত্বং ন পরিহৃতমেবেত্যলম্। প্রীত্যেতি। গতানুগতিকানুরাগেণেত্যর্থঃ। সুমতিনেতি। জড়েন পৃষ্টো ভ্রূভঙ্গকটাক্ষাদিভিরেবোত্তরং দদত্তৎস্বরূপং কামমাচক্ষীতেতি ভাবঃ। এবমেতেঽভাববিকল্পাঃ শৃঙ্খলাক্রমেণাগতাঃ, ন ত্বন্যোন্যাসম্বদ্ধা এব। তথা হি তৃতীয়াভাবপ্রকারনিরূপণোপক্রমে পুনঃ শব্দস্যায়মেবাভিপ্রায়ঃ উপসংহারৈক্যং চ সঙ্গচ্ছতে। অভাববাদস্য সম্ভাবনাপ্রাণত্বেন ভূতত্বমুক্তম্। ৬

(শব্দের) গৌণীবৃত্তির ব্যবহারপ্রদর্শনকারী ধ্বনিমার্গ কিঞ্চিৎ স্পর্শ করিয়াছেন মাত্র, (সম্যকভাবে) তাহার লক্ষণ করেন নাই—এইরূপ পরিকল্পনা করিয়াই বলা হইয়াছে—'অন্যে ইহাকে ভাক্ত অর্থ বলিয়া থাকে।'

বাসুদেব

অতঃপর দ্বিতীয় প্রকারের প্রতিপক্ষ—লক্ষণাবাদিগণের বক্তব্য গ্রহণ করা হইতেছে। লক্ষ্য করিবার বিষয় এই যে অভাববাদিগণের বক্তব্য বলিবার সময় অতীতকালের ব্যবহার হইয়াছে (তস্যাভাবং জগদুরপরে), কিন্তু লক্ষণাবাদিগণের বক্তব্য উপস্থাপনকালে বর্ত্তমানকালের ব্যবহার করা হইয়াছে (ভাক্তমাহুস্তমন্যে)। তাহার কারণ অনস্তিত্ববাদ সম্ভাবনামাত্র এবং সেইজন্য এখানে অতীতকালের প্রয়োগ হইয়াছে; আর ভক্তিবাদ শাস্ত্রপরম্পরায় অবিচ্ছিন্নধারায় প্রবহমান—সেজন্য এখানে নিত্যপ্রবৃত্তবর্ত্তমানকালের ব্যবহার হইয়াছে।

'ভাক্ত'—শব্দ 'ভক্তি' হইতে আগত (ভক্তি + অন্ = ভাক্তম্)। এখানে ভক্তি, লক্ষণা, গুণবৃত্তি প্রভৃতি একার্থে ব্যবহৃত হইয়াছে। শ্রীমদভিনবগুপ্তের মতে—'পদের অর্থের দ্বারা ইহার ভজনা হয়, সেবা হয়, ইহা প্রসিদ্ধভাবে উৎপ্রেক্ষিত হয়—এই কারণে ইহার নাম ভক্তি; অর্থাৎ অভিধেয়ের সহিত সারূপ্য, সামীপ্য, সমবায়, বৈপরীত্য ও

---

লোচন টীকা

ভাক্তবাদস্ত্ববিচ্ছিন্নঃ পুস্তকেম্বিত্যভিপ্রায়েণ ভাক্তমাহুরিতি নিত্যপ্রবৃত্তবর্ত্তমানাপেক্ষয়াভিধানম্। ভজ্যতে সেব্যতে পদার্থেন প্রসিদ্ধতয়োৎপ্রেক্ষ্যত ইতি ভক্তিধর্মোঽভিধেয়েন সামীপ্যাদিঃ, তত আগতো ভাক্তো লাক্ষণিকোঽর্থঃ। যদাহুঃ—

অভিধেয়েন সামীপ্যাৎ সারূপ্যাৎ সমবায়তঃ।
বৈপরীত্যাৎ ক্রিয়াযোগাল্লক্ষণা পঞ্চধা মতা॥ ইতি

গুণসমুদায়বৃত্তেঃ শব্দস্যার্থভাগস্তৈক্ষ্যাদির্ভক্তিঃ, তত আগতো গৌণোঽর্থো ভাক্তঃ। ভক্তিঃ প্রতিপাদ্যে সামীপ্যতৈক্ষ্যাদৌ শ্রদ্ধাতিশয়ঃ, তাং প্রয়োজনত্বেন উদ্দিশ্য তত আগতো ভাক্ত ইতি গৌণো লাক্ষণিকশ্চ। মুখ্যস্য চার্থস্য ভঙ্গো ভক্তিরিত্যেবং মুখ্যার্থবাধা, নিমিত্তং, প্রয়োজনমিতি ত্রয়সদ্ভাব উপচারবীজমিত্যুক্তং

ক্রিয়াসংযোগরূপ বিভিন্ন সম্বন্ধের কথনরূপ ধর্ম হইতেছে ভক্তি। গুণ-সমূহবিশিষ্ট শব্দের তীক্ষ্ণতা প্রভৃতি বিশেষ কোন অর্থকে ভাগ করিয়া দেয় বলিয়া ইহার নাম ভক্তি। তাহা হইলে সামীপ্য, তীক্ষ্ণতা প্রভৃতি বিশেষ প্রতিপাদ্য সম্পর্কে শ্রদ্ধাতিশয্যই হইতেছে ভক্তি। প্রতিপাদ্য সম্পর্কবিশেষকে উদ্দেশ করিয়া তাহা হইতে আগত বলিয়া এই অর্থ হইতেছে ভাক্ত অর্থ বা গৌণ অর্থ বা লাক্ষণিক অর্থ। তাহা হইলে দেখা যাইতেছে যে মুখ্যার্থের ভঙ্গই হইতেছে ভক্তি। এতদ্দ্বারা মুখ্যার্থের বাধা, নিমিত্ত ও প্রয়োজন তিনটিই উপচারের কারণ—ইহা বলা হইল।

'অন্যে'—ভামহ, বামন, উদ্ভট ইত্যাদি। ইঁহারা অভাববাদিগণের মত কেবলমাত্র অভিধা ও বাচ্যার্থকেই গ্রহণ করেন নাই, শব্দের লক্ষণা-শক্তিকেও গ্রহণ করিয়াছেন। তাঁহারা কাব্যাত্মারূপে কথিত ধ্বনিকে শব্দের গুণবৃত্তি বলিয়া মনে করেন; গুণ হইতেছে—সামীপ্য প্রভৃতি ধর্ম এবং তীক্ষ্ণতা প্রভৃতিও। গুণসমূহরূপ উপায়ের দ্বারা যাহার অর্থের অর্থান্তরে বৃত্তি বা প্রকাশ হয়; কিংবা গুণসমূহরূপ উপায়ের দ্বারা যেখানে শব্দের ব্যাপারের বৃত্তি বা প্রকাশ হয় তাহার নাম গুণ-বৃত্তি। প্রকৃতপক্ষে ইহা শব্দ কিংবা অর্থ। কিংবা গুণের দ্বারা যাহার বর্ত্তন তাহাই হইতেছে গুণবৃত্তি। ইহা অমুখ্য অভিধাব্যাপার।

'কাব্যাত্মানং গুণবৃত্তিরিতি'—এখানে যে সমানাধিকরণত্ব আছে তাহার ভাবার্থ হইতেছে এই—অবিবক্ষিতবাচ্যধ্বনিতে

---

ভবতি। কাব্যাত্মানং গুণবৃত্তিরিতি। সামানাধিকরণ্যস্যায়ং ভাবঃ—যদ্যপ্য-বিবক্ষিতবাচ্যে ধ্বনিভেদে 'নিঃশ্বাসান্ধ ইবাদর্শঃ' ইত্যাদাবুপচারোঽস্তি তথাপি ন তদাত্মৈব ধ্বনিঃ, তদ্ব্যতিরেকেণাপি ভাবাৎ; বিবক্ষিতান্যপরবাচ্যপ্রভেদাদৌ অবিবক্ষিতবাচ্যেঽপ্যুপচার এব, ন ধ্বনিরিতি বক্ষ্যামঃ। তথা চ বক্ষ্যতি—

ভক্ত্যা বিভর্ত্তি নৈকত্বং রূপভেদাদয়ং ধ্বনিঃ।
অতিব্যাপ্তেরথাব্যাপ্তের্ন চাসৌ লক্ষ্যতে তথা ॥ ইতি
কস্যচিদ্ ধ্বনিভেদস্য সা তু স্যাদুপলক্ষণম্ ॥ ইতি চ

গুণাঃ সামীপ্যাদয়ো ধর্মাস্তৈক্ষ্ণ্যাদয়শ্চ। তৈরুপায়ৈর্বৃত্তিরর্থান্তরে যস্য, তৈরুপায়ৈর্বৃত্তির্বা শব্দস্য যত্র স গুণবৃত্তিঃ শব্দোঽর্থো বা। গুণদ্বারেণ বা বর্ত্তনং

[ নিঃশ্বাসান্ধ ইবাদর্শঃ ইত্যাদি উদাহরণে ( ২।১ ) ] উপচারের প্রয়োগ থাকিলেও ধ্বনি সেই উপচারের আত্মা নহে। উপচার ছাড়াও যে ধ্বনি হইতে পারে, তাহার দৃষ্টান্ত বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিতে দেখা যায়। অবিবক্ষিতবাচ্যধ্বনিতেও বস্তুতঃ ধ্বনি হয় না, উপচারই হয়। গ্রন্থকার সেইজন্য এ সম্বন্ধে পরে বলিয়াছেন—

(ক) ভক্ত্যা বিভর্ত্তি নৈকত্বং রূপভেদাদয়ং ধ্বনিঃ।
অতিব্যাপ্তেরথাব্যাপ্তের্ন চাসৌ লক্ষ্যতে তথা। ১।১৪

এবং (খ) কস্যচিদ্ ধ্বনিভেদস্য সা তু স্যাদুপলক্ষণম্॥ ১।১৯

অর্থাৎ (১) স্বরূপের বিভিন্নতাবশতঃ এই ধ্বনি ভাক্ত অর্থের সহিত একত্ব লাভ করে না অর্থাৎ ধ্বনি ও ভক্তি একই রকম হইতে পারেনা। অতিব্যাপ্তি ও অব্যাপ্তিদোষবশতঃ ভক্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না।

(২) তাহা অর্থাৎ ভক্তি কোন কোন প্রকার ধ্বনির উপলক্ষণ হইতে পারে।

ধ্বনি শব্দ তিন প্রকারে নিষ্পন্ন হইতে পারে (১) ধ্বনতি-ইতি ধ্বনিঃ - যাহা ধ্বনন করে তাহা ধ্বনি ; (২) ধ্বন্যতে ইতি ধ্বনিঃ—যাহা ধ্বনিত হয়, তাহা ধ্বনি এবং (৩) ধ্বননমিতি ধ্বনিঃ যাহার দ্বারা ধ্বনিত হয়, তাহা ধ্বনি। 'ধ্বনি' শব্দের যে অর্থই গ্রহণ করা হোক না, তাহা শব্দ ও অর্থের ঔপচারিক প্রয়োগমাত্র। শব্দের মুখ্য অর্থ হইতেছে অভিধা ; মুখ্যার্থ ছাড়া যে অর্থ থাকে তাহা হইতেছে অমুখ্য অর্থ। ইহাই ধ্বনি। কারণ ইহা ছাড়া শব্দের আর তৃতীয় রাশি নাই। শব্দের মুখ্য ও অমুখ্য দুইটি ব্যাপার স্বীকার

---

গুণবৃত্তিরমুখ্যোঽভিধাব্যাপারঃ। এতদুক্তং ভবতি—ধ্বনতীতি বা, ধ্বন্যত ইতি বা, ধ্বননমিতি বা যদি ধ্বনিঃ, তথাপ্যুপচরিতশব্দার্থব্যাপারাতিরিক্তো নাসৌ কশ্চিৎ। মুখ্যার্থে হ্যভিধেবেতি পারিশেষ্যাদমুখ্য এব ধ্বনিঃ, তৃতীয়রাশ্যভাবাৎ।

নম্ন কেনৈতদুক্তং ধ্বনির্গুণবৃত্তিরিত্যাশঙ্ক্যাহ যদ্যপি চেতি। অন্তো বেতি। গুণালঙ্কারপ্রকার ইতি যাবৎ। দর্শয়তেতি। ভট্টোদ্ভটবামনাদিনা। ভামহেনোক্তং—'শব্দাশ্ছন্দোঽভিধানার্থাঃ', ইতি অভিধানস্য শব্দাদ্ ভেদং ব্যাখ্যাতুং ভট্টোদ্ভটো বভাষে—'শব্দানামভিধানমভিধাব্যাপারো মুখ্যো গুণবৃত্তিশ্চ

করিলে—অমুখ্যার্থ বা লক্ষণার মধ্যে ধ্বনিকেও অন্তর্ভুক্ত করা ছাড়া উপায় থাকে না।

কাব্যলক্ষণকারী উদ্ভট, বামন প্রভৃতি আচার্য্যগণ 'ধ্বনি' এই শব্দের দ্বারা অন্য কোন প্রকার গুণ বা অলংকারের কথা বলেন নাই, কিন্তু শব্দের অমুখ্যবৃত্তি অর্থাৎ লক্ষণাকে কাব্যে ব্যবহার করিয়াছেন। এতদ্দ্বারা তাঁহারা ধ্বনিমার্গ যৎকিঞ্চিৎভাবে হইলেও স্পর্শ করিয়াছেন। কি ভাবে তাহা বলা হইতেছে।

লক্ষণা বা শব্দের অমুখ্যবৃত্তির দুইটি ভেদ—রূঢ়ি-লক্ষণা ও প্রয়োজন-লক্ষণা। প্রয়োজনলক্ষণায় লক্ষণার প্রয়োজনটি ব্যঞ্জনার সাহায্যে প্রকাশ করিতে হয়। "গঙ্গায়াং ঘোষঃ'—এইটি প্রয়োজনলক্ষণার উদাহরণ। এখানে প্রয়োজন হইতেছে শীতত্ব, পাবনত্ব প্রভৃতির আতিশয্য বুঝান। তাহা শব্দের মুখ্যবৃত্তির দ্বারা অলভ্য; অতএব অমুখ্য লক্ষণাবৃত্তির আশ্রয় গ্রহণ করিতে হইল। কিন্তু শীতত্ব, পাবনত্ব প্রভৃতির বোধ তো ব্যঞ্জনার সাহায্যেই আসে। অতএব লক্ষণার ব্যবহার করিয়াও প্রকৃত পক্ষে ব্যঞ্জনার ক্ষেত্রকেও অতি সামান্যভাবে হইলেও স্পর্শ করা হইয়াছে—ইহাই ধ্বনিবাদিগণ বলিতে চাহেন।

**মূল**

**৮। কেচিৎ পুনঃ লক্ষণ-করণশালীনবুদ্ধয়ো ধ্বনেস্তত্ত্বং গিরামগোচরং সহৃদয়হৃদয়সংবেদ্যমেব সমাখ্যাতবন্তঃ। তেন এবংবিধাসু বিমতিষু স্থিতাসু সহৃদয়মনঃপ্রীতয়ে তৎস্বরূপং ব্রূমঃ।**

**অনুবাদ**

**আবার কোন কোন লক্ষণকরণকার্য্যে পারদর্শী পণ্ডিত ব্যক্তি বলিয়াছেন—ধ্বনির তত্ত্ব বাক্যের অতীত, ইহা কেবলমাত্র সহৃদয়হৃদয়-**

---

ইতি। বামনোঽপি 'সাদৃশ্যাল্লক্ষণা বক্রোক্তিঃ' ইতি। মনাক্‌স্পৃষ্ট ইতি। তৈস্তাবদ্ধ্বনিদিঙ্‌উন্মীলিতা, যথা লিখিতাপাঠকৈস্তু স্বরূপবিবেকং কর্ত্তুমশক্নুবদ্ভিস্তৎস্বরূপবিবেকো ন কৃতঃ, প্রত্যুতোপালভ্যতে, অভগ্নানারিকেলবৎ যথাশ্রুত-তদ্‌গ্রন্থোদ্‌গ্রহণমাত্রেণেতি। অতএবাহ—পরিকল্প্যৈবমুক্তমিতি। যস্ত্বেবং ন যোজ্যতে তদা ধ্বনিমার্গঃ স্পৃষ্ট ইতি পূর্বপক্ষাভিধানং বিরুধ্যতে। ৭

**সংবেদ্য। অতএব এইরূপ নানাবিধ বিরুদ্ধ মত থাকায় সহৃদয় ব্যক্তিগণের মানসিক প্রীতির জন্য তাহার (ধ্বনির) স্বরূপ বলিতেছি।**

**বাসুদেব**

অতঃপর অনির্বচনীয়তাবাদিগণের কথা বলা হইতেছে। কোন কোন অপ্রগল্ভমতি পণ্ডিত ব্যক্তি আছেন, যাঁহারা লক্ষণ নিরূপণে সুদক্ষ! কিন্তু তাঁহারাও ধ্বনির লক্ষণনির্ণয়ে অসামার্থ্য প্রকাশ করিয়া বলিয়াছেন যে ধ্বনিতত্ত্ব বাক্যের অগোচর। ইহা কেবলমাত্র সহৃদয়গণের হৃদয়েই প্রকাশিত হয়, ইহা তাঁহাদের অনুভবসিদ্ধ বস্তু, প্রকাশযোগ্য নহে।

ধ্বনিবাদ সম্বন্ধে এইরূপ নানা বিরুদ্ধ মত আছে। উল্লিখিত আলোচনা হইতে দেখা যায় যে, ধ্বনিবাদ সম্বন্ধে সর্বসমেত পাঁচপ্রকার বিরুদ্ধ মত আছে; যথা—তিনপ্রকার অভাববাদ, ভক্তিবাদ ও অনির্বচনীয়তাবাদ। জয়রথ রুয্যকের 'অলংকারসর্বস্বের' টীকায় দ্বাদশ প্রকার ধ্বনিপ্রতিপক্ষের উল্লেখ করিয়াছেন :—

'তাৎপর্য্যশক্তিরভিধা লক্ষণানুমিতী দ্বিধা।
অর্থাপত্তিঃ ক্বচিত্তন্ত্রং সমাসোক্ত্যাদ্যলংকৃতিঃ॥
রসস্য কার্য্যতা ভোগঃ ব্যাপারান্তরবাধনম্।
দ্বাদশেত্থং ধ্বনেরস্য স্থিতা বিপ্রতিপত্তয়ঃ॥

---

**লোচন টীকা**

শালীনবুদ্ধয় ইতি। অপ্রগল্ভমতয় ইত্যর্থঃ। এতে চ ত্রয় উত্তরোত্তরং ভব্যবুদ্ধয়ঃ। প্রাচ্যা হি বিপর্য্যস্তা এব সর্বথা। মধ্যমাস্ত তদ্রূপং জানন্ত অপি বিপর্য্যাসসন্দেহেনাপহ্নুবতে। অন্ত্যাস্ত্বনপহ্নুবানা অপি লক্ষয়িতুং ন জানত ইতি ক্রমেণ বিপর্য্যাসসন্দেহাজ্ঞানপ্রাধান্যমেতেষাম্। তেনেতি। একৈকোঽপ্যয়ং বিপ্রতিপত্তিরূপো বাক্যার্থো নিরূপণে হেতুত্বং প্রতিপদ্যত ইত্যেকবচনম্।

এবংবিধাসু বিমতিষ্বিতি নির্ধারণে সপ্তমী। আসু মধ্যে একোঽপি যো বিমতিপ্রকারস্তেনৈব হেতুনা তৎস্বরূপং ব্রূম ইতি। ধ্বনিস্বরূপমভিধেয়ম্, অভিধানাভিধেয়লক্ষণো ধ্বনিশাস্ত্রয়োর্বক্তৃশ্রোত্রোর্ব্যুৎপাদ্যব্যুৎপাদকভাবঃ সম্বন্ধঃ,

দ্বাদশ প্রকার, যথা—(১) তাৎপর্য্য ( মীমাংসক ) (২) অভিধা, ( প্রাচীন মীমাংসক ) (৩) (৪) দুই প্রকারের লক্ষণা, জহৎস্বার্থা লক্ষিত-লক্ষণা এবং অজহৎস্বার্থা। (৫) (৬) দুই প্রকারের অনুমান ( অজ্ঞাত ) (৭) অর্থাপত্তি ( অনুমানবিশেষ ) (৮) তন্ত্র, ( শব্দের দ্ব্যর্থবোধক নিপুণ প্রয়োগ,) (৯) সমাসোক্তি ও অন্য অলংকার (১০) রসকার্য্যতা (দণ্ডী, লোল্লট প্রভৃতি উৎপত্তিবাদিগণ) (১১) ভোগ (ভট্টনায়কের ভুক্তিবাদ) এবং (১২) ব্যাপারান্তরবাধন (অনির্বচনীয়তাবাদ) [ This view accepts that Dhvani is not included in any other Vyāpara and that it is different from them, but leaves Dhvani there saying that it is not possible to define it.—V. Rāghavan Śṛṅgāra Prakāśa PP 143 ; ] সাহিত্যদর্পণকার বিশ্বনাথ ইহাকে 'রসনা' বলিয়াছেন।

আচার্য্য অভিনবগুপ্তও ধ্বনিপ্রতিপক্ষগণের মধ্যে মুখ্যভেদ তিনটি ও অভাববাদিগণের তিনটি অবান্তরভেদ সহ মোট পাঁচটি ভেদের

---

বিমতিনিবৃত্ত্যা তৎস্বরূপজ্ঞানং প্রয়োজনম্, শাস্ত্রপ্রয়োজনয়োঃ সাধ্যসাধনভাবঃ সম্বন্ধ ইত্যুক্তম্। ৮

অথশ্রোতৃগতপ্রয়োজনপ্রতিপাদকং 'সহৃদয়মনঃ প্রীতয়ে' ইতি ভাগং ব্যাখ্যাতুমাহ—তস্য হীতি। বিমতিপদপতিতস্যেত্যর্থঃ। ধ্বনেঃ স্বরূপং লক্ষয়তাং সম্বন্ধিনি মনসি আনন্দো নির্বৃত্যাত্মা চমৎকারাপরপর্য্যায়ঃ, প্রতিষ্ঠাং পরৈর্বিপর্য্যা-সাদ্যাপহতৈরমূন্মূল্যমানত্বেন স্থেমানং লভতামিতি প্রয়োজনং সম্পাদয়িতুং তৎস্বরূপং প্রকাশ্যত ইতি সঙ্গতিঃ। প্রয়োজনং চ নাম তৎসম্পাদকবস্তু প্রযোক্তৃতাপ্রাণতয়ৈব তথা ভবতীত্যাশয়েন প্রীতয়ে তৎস্বরূপং ব্রূম' ইত্যেকবাক্যতয়া ব্যাখ্যেয়ম্। তৎস্বরূপশব্দং ব্যাচক্ষাণঃ সংক্ষেপেণ তাবৎ পূর্বোদীরিত-বিকল্পপঞ্চকোদ্ধরণং সূচয়তি—সকলেত্যাদিনা। সকলশব্দেন সৎকবি-শব্দেন চ প্রকারলেশে কস্মিংশ্চিদিতি নিরাকরোতি। অতিরমণীয়মিতি ভাক্তাদ্ ব্যতিরেকমাহ। নহি 'সিংহোবটুঃ', 'গঙ্গায়াং ঘোষঃ' ইত্যত্র রম্যতা কাচিৎ। উপনিষদ্ভূতশব্দেন তু অপূর্বসমাখ্যামাত্রকরণ ইত্যাদি নিরাকৃতম্। অনীয়সী ভিরিত্যাদিনা গুণালঙ্কারানন্তর্ভূতত্বং সূচয়তি। অথ চেত্যাদিনা 'তৎসময়ান্তঃ-পাতিন' ইত্যাদিনা যৎ সাময়িকত্বং শঙ্কিতং তন্নিরবকাশীকরোতি। রামায়ণ-

## অনুবাদ

**সকল সৎকবির কাব্যের জীবনস্বরূপ, অতিরমণীয়, প্রাচীন কাব্য-লক্ষণকারিগণের সূক্ষ্মবুদ্ধিও পূর্বে যাহার স্বরূপ প্রকটিত করিতে অসমর্থ, কিন্তু রামায়ণ-মহাভারত প্রভৃতি সমস্ত উল্লেখযোগ্য কাব্যে যাহার প্রসিদ্ধ ব্যবহার সহৃদয়গণ লক্ষ্য করিয়াছেন সেই ধ্বনির স্বরূপ সহৃদয়গণের মনে আনন্দকে প্রতিষ্ঠিত করুক—এই উদ্দেশ্যে ইহা প্রকাশিত হইতেছে।**

## বাসুদেব

বৃত্তির এই অংশে বাক্যটির কর্তৃপদ হইতেছে 'ধ্বনেঃ স্বরূপম্'। ইহার বিশেষণসমূহ হইতেছে—"সকলসৎকবিকাব্যোপনিষদ্ভূতম্, অতিরমণীয়ম্, চিরন্তনকাব্যলক্ষণবিধায়িনাম্ অণীয়সীভিঃ বুদ্ধিভিঃ অনুন্মীলিতপূর্বং, রামায়ণমহাভারতপ্রভৃতিনি লক্ষ্যে সর্বত্র প্রসিদ্ধ-ব্যবহারম্"—এইগুলি; শ্রীমদভিনবগুপ্তাচার্য্যের মতে এই সমস্ত বিশেষণ প্রয়োগের দ্বারা পূর্বোল্লিখিত পঞ্চ সন্দেহের খণ্ডন সূচিত হইয়াছে।

পূর্বে ধ্বনিপ্রতিপক্ষগণের বক্তব্য বলিতে গিয়া বৃত্তি-অংশে—'কস্মিংশ্চিৎ অপ্রদর্শিতে প্রকারলেশে', ভাক্তমাহুস্তমন্যে' "অপূর্বসমাখ্যামাত্রকরণে" 'উক্তেষু এব চারুত্বহেতুষু অন্তর্ভাবাৎ', 'তৎসময়ান্তঃপাতিনঃ" 'ন সকল বিদ্বন্মনোগ্রাহিতামবলম্বতে' 'ধ্বনেস্তত্ত্বং গিরামগোচরম্' ইত্যাদি পদের প্রয়োগ করা হইয়াছে। তন্মধ্যে (১) কস্মিংশ্চিৎ অপ্রদর্শিতে প্রকার লেশে,' 'অপূর্বসমাখ্যামাত্রকরণে' 'উক্তেষু এব চারুত্ব-

## লোচন টীকা

**নহু 'ধ্বনিস্বরূপং ব্রূম' ইতি প্রতিজ্ঞায় বাচ্যপ্রতীয়মানাখ্যৌ দ্বৌ ভেদাবর্থস্যেতি বাচ্যাভিধানে কা সঙ্গতিঃ কারিকায়া ইত্যাশঙ্ক্য সঙ্গতিং কর্তুমবতরণিকাং করোতি তত্রেতি। এবংবিধেঽভিধেয়ে প্রয়োজনে চ স্থিত ইত্যর্থঃ। ভূমিরিব ভূমিকা। যথা অপূর্বনির্মাণে চিকীর্ষিতে পূর্বং ভূমির্বিরচ্যতে, তথা ধ্বনিস্বরূপে প্রতীয়মানাখ্যে নিরূপয়িতব্যে নির্বিবাদসিদ্ধবাচ্যাভিধানং ভূমিঃ। তৎপৃষ্ঠেঽধিক-প্রতীয়মানাংশোল্লিঙ্গনাৎ।**

**বাচ্যেন সমশীর্ষিকতয়া গণনং তস্যাপ্যনপহ্নবনীয়ত্বং প্রতিপাদয়িতুম্।**

হেতুষু অন্তর্ভাবাৎ,' 'তৎসময়ান্তঃপাতিনঃ' 'সকলবিদ্বন্মনোগ্রাহি তামবসম্বতে'—প্রভৃতি পদের প্রয়োগে তিনপ্রকারের অনস্তিত্ববাদের কথা বলা হইয়াছে। অভিনবগুপ্তপাদ বলেন—বৃত্তির 'সকল' ও 'সৎকবি' শব্দের প্রয়োগের দ্বারা 'কস্মিংশ্চিৎ প্রকার লেশে' এই আপত্তির নিরাকরণ হইয়াছে। 'উপনিষদ্‌ভূতম্' এই শব্দের দ্বারা অপূর্বসমাখ্যা-মাত্রকরণ'—এই আপত্তি খণ্ডিত হইয়াছে। 'অণীয়সীভিঃ' প্রভৃতি শব্দের দ্বারা ধ্বনি যে গুণ ও অলংকারের অন্তর্ভূ্ত নহে—তাহা সূচিত হইয়াছে 'অথ চ'—এই শব্দগুলির দ্বারা আপত্তির 'তৎসময়ান্তঃপাতিনঃ'—এই অংশে যে সংকেতানুবর্ত্তিতার আশংকা করা হইয়াছে—তাহা নিরাকৃত 'হইয়াছে। রামায়ণ-মহাভারতাদি' শব্দের প্রয়োগের দ্বারা দেখান হইয়াছে যে সকল পণ্ডিত ও মহাকবিই ধ্বনিতত্ত্বকে সমাদর করিয়াছেন,। 'অতিরমণীয়ম্' এই শব্দের প্রয়োগের দ্বারা ধ্বনির ভক্তিত্ব খণ্ডিত হইয়াছে। এবং 'লক্ষ্যতাম্' শব্দের দ্বারা বলা হইয়াছে ধ্বনির লক্ষণ করা যায়, অর্থাৎ, ইহা অনির্বচনীয় নহে। এতদ্দারা 'ধ্বনেস্তত্ত্বং গিরামগোচরম্' এই মত খণ্ডিত হইল। এই ভাবে বৃত্তিকার একটী বাক্যে সংক্ষেপে সকল আপত্তির খণ্ডন সূচিত করিয়াছেন।

বৃত্তিকার বলিয়াছেন যে ধ্বনির স্বরূপ সহৃদয়গণ লক্ষ্য করিয়াছেন। সহৃদয়গণই ধ্বনির স্বরূপতত্ত্ব বুঝিবার একমাত্র অধিকারী ; তাহা হইলে 'সহৃদয়ের' লক্ষণ কি ? আচার্য্য অভিনবগুপ্তপাদ তাঁহার অতি

---

স্মৃতাবিত্যনেন 'যঃ সমাম্নাতপূর্ব, ইতি দ্রঢ়য়তি। 'শব্দার্থশরীরং কাব্যমি'তি যদুক্তং তত্র শরীরগ্রহণাদেব কেনচিদাত্মনা তদনুপ্রাণকেন ভাব্যমেব। তত্র শব্দস্তাবচ্ছরীর-ভাগ এব সন্নিবিশতে সর্বজনস·বেদ্যধর্মত্বাৎ স্থূলকৃশাদিবৎ। অর্থঃ পুনঃ সকলজনসং-বেদ্যো ন ভবতি। ন হ্যর্থমাত্রেণ কাব্যব্যপদেশঃ ; লৌকিক-বৈদিকবাক্যেষু-তদভাবাৎ। তদাহ—সহৃদয়শ্লাঘ্য ইতি। স এক এবার্থো দ্বিশাখতয়া বিবেকি-ভির্বিভাগবুদ্ধ্যা বিভজ্যতে।

তথাহি—তুল্যেঽর্থেরূপত্বে কিমিতি কস্মৈচিদেব সহৃদয়াঃ শ্লাঘন্তে। তদ্ভবিতব্যং তত্র কেনচিদ্বিশেষেণ। যো বিশেষঃ, স প্রতীয়মানভাগো বিবেকিভির্বিশেষহেতুত্বা-দাত্মেতি ব্যবস্থাপ্যতে। বাচ্যসংবলনাবিমোহিতহৃদয়ৈস্তু তৎপৃথগ্‌ভাবে বিপ্রতি-

বিখ্যাত সংজ্ঞায় এসম্বন্ধে বলিয়াছেন 'যেষাং কাব্যানুশীলনাভ্যাসবশাদ্ বিশদীভূতে মনোমুকুরে বর্ণনীয়তন্ময়ীভবনযোগ্যতা ত এব সহৃদয়-সংবাদভাজঃ সহৃদয়াঃ,' অর্থাৎ 'সহৃদয়' হইতেছেন তাঁহারাই, কাব্যানুশীলনের অভ্যাসবশতঃ যাঁহাদের হৃদয়দর্পণ অতিশয় নির্মল বা স্বচ্ছ হইয়াছে এবং তাহার ফলে যাঁহারা কাব্যে বর্ণনীয় বিষয়-বস্তুর সহিত তন্ময়তা লাভের যোগ্য হইয়াছেন।

বৃত্তিতে ব্যবহৃত আনন্দো মনসি লভতাম্ প্রতিষ্ঠাম' এই অংশে 'আনন্দ' শব্দের শ্লিষ্ট প্রয়োগ লক্ষণীয় ; 'আনন্দ' শব্দের দ্বারা দেখান হইয়াছে কাব্যে রসচর্বণাত্মা আনন্দই প্রধান এবং সর্বত্রই আনন্দের প্রধানতম হেতু হইতেছে রসধ্বনি। আবার এই গ্রন্থের রচয়িতা হইতেছেন আনন্দবর্ধন। সহৃদয়শিরোমণি আনন্দবর্ধন এই গ্রন্থরচনার দ্বারা দেহান্তের পরেও সকল-সহৃদয়মনে শাশ্বতী প্রতিষ্ঠা লাভ করুন—ইহাও এই অংশে ব্যঞ্জিত হইয়াছে। নিজের নাম প্রকাশের দ্বারা শ্রোতৃবর্গের মনে সম্ভাবনা ও বিশ্বাস উৎপাদনপূর্বক শ্রোতৃবর্গকে গ্রন্থপাঠে প্রবৃত্ত করানোই ইহার উদ্দেশ্য। শ্রীমদভিনবগুপ্তাচার্য্য বলিয়াছেন এইভাবে—গ্রন্থকার, কবি ও শ্রোতার—মুখ্য প্রয়োজন উক্ত হইল।

---

পশ্যতে, চার্বাকৈরিবাত্মপৃথগ্ ভাবে। অতএব অর্থ ইত্যেকতয়োপক্রম্য সহৃদয়শ্লাঘ্য ইতি বিশেষণদ্বারা হেতুমভিধায়াপোদ্ধারদৃশা তস্য দ্বৌ ভেদাবংশাবিত্যুক্তম্, ন তু দ্বাবপ্যাত্মানৌ কাব্যস্যেতি।

কারিকাভাগগতং কাব্যশব্দং ব্যাকর্ত্তুমাহ—কাব্যস্য ইতি ললিতশব্দেন গুণালঙ্কারানুগ্রহমাহ। উচিতশব্দেন রসবিষয়মেবৌচিত্যং ভবতীতি দর্শয়ন্ রসধ্বনে র্জীবিতত্বং সূচয়তি। তদভাবে হি কিমপেক্ষয়েদমৌচিত্যং নাম সর্বত্রোদ্‌ঘোষ্যত ইতি ভাবঃ। যোঽর্থ ইতি যদানুবদন্ পরেণাপ্যেতত্তাবদভ্যুপগতমিতি দর্শয়তি ' তস্যেত্যাদিনা তদভ্যুপগম এব হ্যংশদ্বে সত্যুপপদ্যত ইতি দর্শয়তি। তেন যদুক্তম্ চারুত্ব-হেতুত্বাদ্ গুণালঙ্কারব্যতিরিক্তো ন ধ্বনিঃ' ইতি, তত্র ধ্বনেরাত্মস্বরূপত্বাদ্ধেতুর সিদ্ধ ইতি দর্শিতম্। ন হ্যাত্মা চারুত্বহেতুর্দেহস্যেতি ভবতি। অথাপ্যেবং স্যাত্তথাপি বাচ্যোঽনৈকান্তিকো হেতুঃ। ন হ্যলঙ্কার্য্য এবালঙ্কারঃ, গুণী এব গুণঃ। এতদর্থমপি বাচ্যাংশোপক্ষেপঃ। অতএব বক্ষ্যতি—'বাচ্যঃ প্রসিদ্ধঃ' ইতি ॥ ২ ॥১০

মূল

১০। তত্র ধ্বনেরেব লক্ষয়িতুমারব্ধস্য ভূমিকাং রচয়িতুমিদমুচ্যতে—

যোঽর্থঃ সহৃদয়শ্লাঘ্যঃ কাব্যাত্মেতি ব্যবস্থিতঃ।
বাচ্য-প্রতীয়মানাখ্যৌ তস্য ভেদাবুভৌ স্মৃতৌ ॥ ২

কাব্যস্য হি ললিতোচিতসন্নিবেশচারুণঃ শরীরস্যেবাত্মা সাররূপতয়া স্থিতঃ সহৃদয়শ্লাঘ্যো যোঽর্থস্তস্য বাচ্যঃ প্রতীয়মানশ্চেতি দ্বৌ ভেদৌ।

অনুবাদ

সেই বিষয়ে, ধ্বনিরই লক্ষণ করিতে আরম্ভ করিয়া ভূমিকা রচনা করিবার জন্য ইহা বলা হইতেছে—

সহৃদয়গণের প্রশংসাযোগ্য যে অর্থ কাব্যের আত্মারূপে ব্যবস্থাপিত হইয়াছে—তাহার দুইটি ভেদ—বাচ্য অর্থ ও প্রতীয়মান অর্থ—এই নামে প্রসিদ্ধি লাভ করিয়াছে।

লালিত্য ও ঔচিত্যের সন্নিবেশহেতু চারুত্বপ্রাপ্ত, কাব্যশরীরের আত্মার ন্যায় সাররূপে অবস্থিত এবং সহৃদয়গণ কর্তৃক প্রশংসিত যে অর্থ আছে, তাহার দুইটি ভেদ—বাচ্য ও প্রতীয়মান।

বাসুদেব

অতঃপর ধ্বনিতত্ত্বের ব্যাখ্যা করিবার উদ্দেশ্যে তাহার ভূমিকা রচনা করা হইতেছে। ভূমিকা বা ভিত্তি রচনা না হইলে কোন বস্তু নির্মিত হইতে পারে না। এই গ্রন্থে যে তত্ত্ব রচিত হইবে তাহা হইতেছে ধ্বনিতত্ত্ব। প্রতীয়মানাখ্য ধ্বনিতত্ত্ব নির্ণয় করার ভিত্তিস্বরূপ হইতেছে নির্বিবাদসিদ্ধ বাচ্যার্থ। সেই কারণে বাচ্যার্থের পরে প্রতীয়মানার্থের উল্লেখ করা হইয়াছে। লেখক পূর্বে বলিয়াছেন—'ধ্বনির স্বরূপ বলিতেছি' ; আবার এইখানে বলিতেছেন অর্থের দুই প্রকার ভেদ আছে। ধ্বনিতত্ত্ব বলিতে গিয়া অর্থের ভেদের কথা উল্লেখের প্রয়োজন কি? লেখক বলিতেছেন—প্রয়োজন হইতেছে ধ্বনিতত্ত্বের ভূমিকা রচনা।

কাব্যাত্মারূপে ব্যবস্থিত অর্থের বাচ্য ও প্রতীয়মান এই দুইভেদ স্বীকার করিয়া ধ্বনিকার—বাচ্যার্থ ও প্রতীয়মানার্থ—উভয় প্রকার

অর্থকেই সমান প্রাধান্য দিয়াছেন। এতদ্দ্বারা গ্রন্থকার ইহাই বুঝাইতে চাহেন যে বাচ্যার্থের ন্যায় প্রতীয়মান অর্থেরও অপহ্নব ( গোপনতা ) সম্ভব নহে।

পূর্বে বলা হইয়াছে 'শব্দার্থশরীরং তাবৎ কাব্যম্' ; এখানে বলা হইতেছে 'অর্থঃ কাব্যাত্মেতি ব্যবস্থিতঃ'। তাহা হইলে সিদ্ধান্ত করিতে হয়—কাব্যের শরীর হইতেছে শব্দ ও আত্মা হইতেছে অর্থ। শব্দ কাব্যের শরীর বটে ; কারণ দেহের স্থূলত্ব, কৃশত্ব প্রভৃতির ন্যায় শব্দের ধর্মও সর্বজনসংবেদ্য। আত্মা যেমন সর্বজনসংবেদ্য নহে, আত্মাভজন-তৎপরব্যক্তিগণেরই উপলব্ধিযোগ্য, সেইরূপ অর্থও সকলের উপলব্ধির বিষয় নহে—কেবল সহৃদয়-হৃদয়সংবেদ্য।

আবার শব্দের অর্থ থাকিলেই কাব্য হয় না ; লৌকিক ও বৈদিক বাক্যে শব্দের অর্থ আছে, কিন্তু তাহা কাব্য নয় ; তাহা হইলে শব্দের অর্থের মধ্যে এমন বৈশিষ্ট্য থাকিতে হইবে, যাহাতে তাহা কাব্য হইতে পারে। বাচ্যার্থের মধ্যে সেই বৈশিষ্ট্য নাই, প্রতীয়মান অর্থের মধ্যেই সেই বৈশিষ্ট্য আছে। বাচ্যার্থের অন্তরালে বা বাচ্যার্থকে অতিক্রম করিয়া যে প্রতীয়মান অর্থ আছে ও যাহা 'সহৃদয়-শ্লাঘ্য' তাহাই হইতেছে 'কাব্যাত্মা'। এখানে কাব্যের আত্মার দুই বিভাগ বলা হয় নাই, অর্থের দুই ভেদের কথাই বলা হইয়াছে।

বৃত্তির 'ললিত' শব্দের দ্বারা গুণ ও অলংকারকে বুঝাইতেছে ; 'উচিত' শব্দের দ্বারা রসেরই ঔচিত্য হয় ইহা দেখাইয়া রসধ্বনিই যে কাব্যের প্রাণ তাহা সূচিত করা হইয়াছে

প্রতীয়মান অর্থ বা ধ্বনিকে কাব্যের আত্মা বলায় ইহা যে গুণ ও অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে না—তাহা বলা হইল। আত্মা দেহের চারুত্বের হেতু হইতে পারে না এবং হইলেও বাচ্য অর্থ সেই হেতু হইতে পারে না। বাচ্যার্থ অলংকার সৃষ্টি করে। সেই অলংকার কাব্যশরীরের চারুত্ববিধান করে। শরীরের চারুত্ব আত্মাতে থাকিতে পারে না। সেই কারণে আত্মস্বরূপে ব্যবস্থিত 'ধ্বনিতে' দেহের ধর্ম চারুত্ব থাকিতে পারে না। কারণ যাহা অলংকার, তাহা অলংকার্য্য

হইতে পারে না ; এই কারণেও বাচ্যার্থের কথা বলা হইল—কেবল ভূমিকা রচনার জন্য নহে।

মূল

১১। তত্র বাচ্যঃ প্রসিদ্ধো যঃ প্রকারৈরুপমাদিভিঃ।
বহুধা ব্যাকৃতঃ সোঽন্যৈঃ—
কাব্যলক্ষণবিধায়িভিঃ।
ততো নেহ প্রতন্যতে ॥৩
কেবলমনূদ্যতে পুনর্যথোপযোগমিতি।

অনুবাদ

তন্মধ্যে বাচ্য অর্থ প্রসিদ্ধ—উপমা প্রভৃতি নানা প্রকারের দ্বারা অন্যান্য লেখকগণ তাহার বহু প্রকারে ব্যাখ্যা ও বিশ্লেষণ করিয়াছেন। (অন্যান্য লেখকগণ কর্তৃক অর্থাৎ) কাব্য-লক্ষণ-কারিগণের দ্বারা। সেই কারণে এখানে তাহার বিস্তারিত ব্যাখ্যা করা হইল না। কেবল প্রয়োজনমত পুনরুল্লেখ করা হইল।

বাসুদেব

অর্থের দুইটি ভেদ থাকিলেও, তাহাদের মধ্যে বাচ্যার্থের কথা এই শ্লোকে সামান্য ভাবে উল্লিখিত হইল! কারণ বাচ্যার্থ সুপ্রসিদ্ধ। অন্যান্য আলংকারিকগণ—ভামহ দণ্ডী প্রভৃতি—উপমাদি নানা অলংকারের বিচার-মুখে বাচ্যার্থের বিস্তৃত ও বহুধা আলোচনা করিয়াছেন। এজন্য এখানে তাহা বিস্তারিতভাবে আলোচিত হইল না—প্রয়োজনবশতঃ কেবলমাত্র পুনরুল্লিখিত হইল। 'প্রতন্যতে' শব্দে 'প্র' উপসর্গের দ্বারা ইহাই সূচিত হইয়াছে যে বাচ্যার্থ প্রসিদ্ধ ও সুপরিচিত বলিয়া ইহার বিশদ আলোচনার প্রয়োজন নাই ; যাহা অজ্ঞাত বা অপেক্ষাকৃত স্বল্পপরিচিত তাহার কথাই বিশদভাবে আলোচিত হইবে।

---

লোচন-টীকা

তত্রেতি। দ্ব্যংশত্বে সত্যপীত্যর্থঃ। প্রসিদ্ধ ইতি। বনিতাবদনোদ্যানেন্দূদয়াদিলৌকিক এবেত্যর্থঃ। উপমাদিভিঃ প্রকারৈঃ স ব্যাকৃতো বহুধেতি সঙ্গতিঃ। অন্যৈরিতি কারিকাভাগং কাব্যেত্যাদিনা ব্যাচষ্টে। 'ততো নেহ প্রতন্যত, ইতি বিশেষপ্রতিষেধেন শেষাভ্যনুজ্ঞেতি দর্শয়তি—কেবলমিত্যাদিনা।৩।১১॥

মূল

১২। প্রতীয়মানং পুনরন্যদেব
বস্ত্বস্তি বাণীষু মহাকবীনাম্।
যত্তৎ প্রসিদ্ধাবয়বাতিরিক্তং
বিভাতি লাবণ্যমিবাঙ্গনাসু ॥৪

প্রতীয়মানং পুনরন্যদেব বাচ্যাদ্ বস্ত্বস্তি বাণীষু মহাকবীনাম্। যত্তৎ সহৃদয়-সুপ্রসিদ্ধং প্রসিদ্ধেভ্যোঽলংকৃতেভ্যঃ প্রতীতেভ্যো বা অবয়বেভ্যো ব্যতিরিক্তত্বেন প্রকাশতে লাবণ্যমিবাঙ্গনাসু। যথা হি অঙ্গনাসু লাবণ্যং পৃথঙ্‌নির্বর্ণ্যমানং নিখিলাবয়বব্যতিরেকি কিমপ্যন্যদেব সহৃদয়-লোচনামৃতং তত্ত্বান্তরং তদ্বদেব সোঽর্থঃ ॥

অনুবাদ

আবার, মহাকবিগণের বাণীতে অপর একটি বস্তু আছে : তাহা রমণীগণের প্রসিদ্ধ দেহসৌষ্ঠব হইতে অতিরিক্ত লাবণ্যের মত শোভা পাইয়া প্রকাশিত হয়।

আবার মহাকবিদের বাণীতে বাচ্য (অর্থ) হইতে পৃথক প্রতীয়মান (অর্থ) নামে অন্য এক বস্তু অবশ্যই আছে। রমণীগণের লাবণ্য যেমন দেহ হইতে অতিরিক্তভাবে প্রকাশিত হয়, সেইরূপ (প্রতীয়মান অর্থ নামে) যাহা আছে, সহৃদয়গণের নিকট সুপ্রসিদ্ধ সেই অর্থ—প্রসিদ্ধ অলংকারসমূহ হইতে পৃথকভাবে প্রতীত হইয়া প্রকাশিত হয়। যেমন রমণীগণের লাবণ্য পৃথগ্‌ভাবে বর্ণনীয় সর্বাবয়বাতিরিক্ত এমন একটি পৃথক বস্তু, যাহা সহৃদয়গণের নয়নামৃত স্বতন্ত্র তত্ত্বরূপে প্রতিভাত হয়, এই অর্থও তদ্রূপ।

বাসুদেব

উদ্ধৃত কারিকায় ও বৃত্তিতে প্রতীয়মান অর্থ কিরূপ তাহা বলা হইতেছে। এখানে ধ্বনির লক্ষণ দেওয়া হইতেছে না, দৃষ্টান্তের দ্বারা তাহার ভাসমানত্ব প্রদর্শিত হইয়াছে।

---

লোচন টীকা

অন্যদেব বস্ত্বিতি। পুনশ্‌শব্দো বাচ্যাদ্বিশেষদ্যোতকঃ। তদ্ব্যতিরিক্তং সারভূতং চেত্যর্থঃ। মহাকবীনামিতি বহুবচনমশেষবিষয়ব্যাপকত্বমাহ। এতদতি-

কারিকায় উল্লিখিত 'পুনঃ' শব্দের দ্বারা বুঝান হইয়াছে যে বাচ্যার্থ হইতে প্রতীয়মান অর্থ পৃথক। ইহা বাচ্যাতিরিক্ত ও কাব্যের জীবনীভূত; 'মহাকবীনাম্' শব্দে বহুবচনের প্রয়োগ ইহাই দেখাইতেছে যে ধ্বনির অশেষ বিষয়ে ব্যাপকত্ব আছে। 'প্রতীয়মানম্' শব্দের দ্বারা ইহা বুঝান হইল যে ধ্বনির অস্তিত্ব আছে; কারণ যাহার অস্তিত্ব আছে তাহাই ভাসমান বা প্রতীয়মান হইতে পারে। অস্তিত্বহীন বস্তুর প্রকাশ হয় না।

'প্রসিদ্ধ'—এই শব্দের দুইটি অর্থ—(১) ইহা সকলের বোধগম্য এবং (২) ইহা অলংকৃত; এতদ্দ্বারা সর্বপ্রতীতিত্ব ও অলংকৃতত্ব প্রদর্শিত হইল। 'প্রসিদ্ধ' হইতেছে সর্বজনবোধ্য বাচ্যার্থ। ইহা হইতেছে ধর্মী। বাচ্যার্থ হইতে পৃথক প্রতীয়মানের সহিত এই বাচ্যার্থ যুক্ত থাকে। যেমন লাবণ্যযুক্ত রমণীর দেহের মাধ্যমেই তদ্ব্যতিরিক্ত লাবণ্য প্রতিভাত হয়, সেইরূপ বাচ্যার্থের মাধ্যমেই প্রতীয়মান অর্থ প্রকাশিত হয়।

---

ধাস্যমানপ্রতীয়মানানুপ্রাণিতকাব্যনির্মাণনিপুণপ্রতিভাভাজনত্বেনৈব মহাকবিব্যপদেশো ভবতীতি ভাবঃ। যদেবংবিধমস্তি তদ্ভাতি। ন হ্যত্যন্তাসতো ভানমুপপন্নম্; রজতাদ্যপি নাত্যন্তমসদ্ভাতি। অনেন সত্ত্বপ্রযুক্তং ভাবদ্ভানমিতি ভানাৎ সত্ত্বমবগম্যতে। তেন যদ্ভাতি তদস্তি তথেত্যুক্তং ভবতি। তেনায়ং প্রয়োগার্থঃ—প্রসিদ্ধং বাচ্যং ধর্মি, প্রতীয়মানেন ব্যতিরিক্তেন তদ্বৎ, তথা ভাসমানত্বাৎ—লাবণ্যোপেতাঙ্গনাঙ্গবৎ। প্রসিদ্ধশব্দস্য সর্বপ্রতীতত্বমলঙ্কৃতত্বং চার্থঃ। যত্তদিতি সর্বনামসমুদায়শ্চমৎকারসারতাপ্রকটীকরণার্থমব্যপদেশ্যত্বমন্যোন্যসংবলনাকৃতং চাব্যতিরেকভ্রমং দৃষ্টান্তদার্ষ্টান্তিকয়োর্দর্শয়তি। এতচ্চ কিমপি ইত্যাদিনা ব্যাচষ্টে। লাবণ্যং হি নামাবয়বসংস্থানাভিব্যঙ্গ্যমবয়বব্যতিরিক্তং ধর্মান্তরমেব। ন চাবয়বানামেব নির্দোষতা ভূষণযোগো বা লাবণ্যম্, পৃথঙ্‌ নির্বর্ণ্যমানকাণাদিদোষশূন্যশরীরাবয়বযোগিন্যামপ্যলঙ্কৃতায়ামপি লাবণ্যশূন্যেয়মিতি, অতথাভূতায়ামপি কস্যাশ্চিল্লবণ্যামৃতচন্দ্রিকেয়মিতি সহৃদয়ানাং ব্যবহারাৎ।

নন্বু লাবণ্যং তাবদ্ ব্যতিরিক্তং প্রথিতম্। প্রতীয়মানং কিং তদিত্যেব ন জানীমঃ, দূরেতু ব্যতিরেকপ্রথেতি। তথা ভাসমানত্বমসিদ্ধো হেতুরিত্যাশঙ্ক্য স

কারিকায় 'যৎ' এবং 'তৎ'-এই দুইটি সর্বনাম প্রয়োগের দ্বারা দেখানো হইয়াছে যে দৃষ্টান্ত ( লাবণ্য ) এবং দার্ষ্টান্তিকের ( প্রতীয়মান অর্থ ) সংজ্ঞা নির্দেশ করা যায় না। পরস্পরের সংমিশ্রনজনিত ভ্রমের ফলেই লাবণ্যকে দেহ হইতে এবং প্রতীয়মান অর্থকে বাচ্যার্থ হইতে অভিন্ন মনে করা হয়।

বৃত্তিতে উল্লিখিত 'কিম্ অপি অন্যদেব'—প্রভৃতির দ্বারা লাবণ্য এবং প্রতীয়মান অর্থের প্রাণ যে চমৎকার বা আনন্দ—তাহা বলা হইয়াছে।

'লাবণ্যমিবাঙ্গনাসু'—এই উপমা প্রয়োগের সার্থকতা এইরূপ :—

অবয়বসংস্থানের দ্বারা লাবণ্য প্রকাশিত হইলেও ইহা দেহাতিরিক্ত একটি নূতন ধর্ম—দেহের দোষশূন্যতা বা অঙ্গে অলংকারসংযোগ নহে ; কারণ নির্দোষদেহযুক্তা ও সাংলকারা রমণী লাবণ্যহীনা হইতে পারেন ; আবার অলংকারহীনা নারীরও নয়নানন্দদায়ী লাবণ্য থাকিতে পারে। সেইরূপ গুণ ও অলংকার থাকিলেও কাব্য না হইতে পারে, আবার কেবলমাত্র ধ্বনি থাকিলেও কাব্য হইতে পারে। অতএব

হ্যর্থ ইত্যাদিনা স্বরূপং তস্যাভিধত্তে। সর্বেষু চেত্যাদিনা চ ব্যতিরেকপ্রথাং সাধয়িষ্যতি। অত্র প্রতীয়মানস্য তাবদ্ দ্বৌ ভেদৌ—লৌকিকঃ কাব্যব্যাপারৈক-গোচরশ্চেতি। লৌকিকঃ যঃ স্বশব্দবাচ্যতাং কদাচিদধিশেতে, স চ বিধিনিষেধা-দ্যনেকপ্রকারো বস্তুশব্দেনোচ্যতে। সোঽপি দ্বিবিধঃ—যঃ পূর্বং কাপি বাক্যার্থেঽ-লঙ্কারভাবমুপমাদিরূপতয়ান্বভূৎ, ইদানীং ত্বনলঙ্কাররূপ এবান্যত্র গুণীভাবাভাবাৎ, স পূর্বপ্রত্যভিজ্ঞানবলাদলংকারধ্বনিরিতি ব্যপদিশ্যতে ব্রাহ্মণশ্রমণন্যায়েন। তদ্রূপতাভাবেন তূপলক্ষিতং বস্তুমাত্রমুচ্যতে। মাত্রগ্রহণেন হি রূপান্তরং নিরাকৃতং। যস্তু স্বপ্নেঽপি ন স্বশব্দবাচ্যো ন লৌকিকব্যবহারপতিতঃ, কিং তু শব্দসমর্প্যমাণহৃদয়সংবাদসুন্দর-বিভাবানুভাবসমুদিতপ্রাঙ্ নিবিষ্টরত্যাদি-বাসনানুরাগসুকুমারস্বসংবিদানন্দচর্বণাব্যাপার-রসনীয়রূপো রসঃ, স কাব্যব্যাপারৈ-কগোচরো রসধ্বনিরিতি, স চ ধ্বনিরেবেতি, স এব মুখ্যতয়াত্মেতি।

যদুচে ভট্টনায়কেন—'অংশত্বং ন রূপতা' ইতি তদ্বস্ত্বলঙ্কারধ্বন্যোরেব যদি নামোপালম্ভঃ রসধ্বনিস্তু তেনৈবাত্মতয়াঙ্গীকৃতঃ, রসচর্বণাত্মনস্তৃতীয়স্যাংশস্যাভি-ধাভাবনাংশদ্বয়োত্তীর্ণত্বেন নির্ণয়াৎ, বস্ত্বলঙ্কারধ্বন্যো রসধ্বনিপর্যন্তত্বমেবেতি বয়মেব বক্ষ্যামস্তত্রেত্যাস্তাং তাবৎ।১২

ধ্বনি বা প্রতীয়মান অর্থ বাচ্যার্থ হইতে পৃথক ও তাহার অতিরিক্ত, যদিও বাচ্যার্থের মাধ্যমেই ধ্বনি প্রকাশিত হয়।

### মূল

**১৩। স হ্যর্থো বাচ্যসামর্থ্যাক্ষিপ্তং বস্তুমাত্রমলংকারা রসাদয়শ্চেত্যনেকপ্রভেদপ্রভিন্নো দর্শয়িষ্যতে। সর্বেষু চ তেষু প্রকারেষু তস্য বাচ্যাদন্যত্বম্।**

### অনুবাদ

**সেই অর্থ যে বাচ্যার্থের শক্তির দ্বারা আক্ষিপ্ত হইয়া—বস্তুমাত্র, অলংকারসমূহ ও রসাদি—প্রভৃতি নানাভবে বিভিক্ত হয়—তাহা পরে প্রদর্শিত হইবে; এবং সেই সমস্ত প্রকারেরই মধ্যে বাচ্যার্থ হইতে তাহার (প্রতীয়মান অর্থের) বিভিন্নতা (দেখা যাইবে)।**

### বাসুদেব

অতঃপর বৃত্তিকার ধ্বনির তিনটি প্রভেদ—বস্তুধ্বনি, অলংকার-ধ্বনি ও রসধ্বনির কথা উল্লেখ করিয়া তিনটিতেই ধ্বনির সাধারণ লক্ষণ করিতেছেন—'বাচ্যাদন্যত্বম্'—ইহা বাচ্যার্থ হইতে পৃথক।

---

### লোচন টীকা

বাচ্যসামর্থ্যাক্ষিপ্তমিতি ভেদত্রয়-ব্যাপকং সামান্যলক্ষণম্। যদ্যপি হি ধ্বননং শব্দস্যৈব্য ব্যাপারঃ, তথাপ্যর্থসামার্থ্যস্য সহকারিণঃ সর্বত্রানপায়াদ্বাচ্যসামর্থ্যাক্ষিপ্তত্বম্। শব্দশক্তিমূলানুরণনব্যঙ্গ্যেঽপ্যর্থসামর্থ্যাদেব প্রতীয়মানাবগতিঃ, শব্দশক্তিঃ কেবলমবান্তরসহকারিণীতি বক্ষ্যামঃ।১৩

### লোচন টীকা

দূরং বিভেদবানিতি। বিধিনিষেধৌ বিরুদ্ধাবিতি ন কস্যচিদপি বিমতিঃ। এতদর্থং প্রথমং তাবেব উদাহরতি—

'ভ্রম ধার্মিক বিস্রব্ধঃ স শুনকোঽদ্য মারিত স্তেন।
গোদাবরীনদীকূললতা গহনবাসিনা দৃপ্তসিংহেন॥

কস্যাশ্চিৎ সঙ্কেতস্থানং জীবিতসর্বস্বায়মানং ধার্মিকসঞ্চরণান্তরায়দোষাত্তদবলুপ্যমানপল্লবকুসুমাদিবিচ্ছায়ীকরণাচ্চ পরিত্রাতুমিয়মুক্তিঃ। তত্র স্বতঃসিদ্ধমপি ভ্রমণং শ্বভয়েনাপোদিতমিতি প্রতিপ্রসবাত্মকো নিষেধাভাবরূপঃ, ন তু নিয়োগঃ প্রৈষাদিরূপোঽত্র বিধিঃ, অতিসর্গপ্রাপ্ত কালয়োর্হ্যয়ং লোট্। তত্র ভাবতদ-

কিন্তু প্রশ্ন হইতে পারে যে প্রতীয়মান যে কি তাহাই তো অজ্ঞাত ; মূল বস্তু জানা না থাকিলে তাহার ব্যতিরিক্তত্বের কথা আসে না। সেই কারণে 'স হ্যর্থঃ—ইত্যাদির দ্বারা লেখক প্রতীয়মানের স্বরূপ বলিতেছেন। 'সর্বেষু চ তেষু প্রকারেষু' বলিয়া যে পরবর্তী বাক্য আছে, তাহাতে বাচ্যার্থ হইতে প্রতীয়মান অর্থের বিভিন্নতার কথা বলা হইয়াছে।

সেই প্রতীয়মান অর্থ বাচ্যার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত হইয়া বস্তু, অলংকার ও রসাদিধ্বনি সৃষ্টি করে। তাহা হইলে বস্তু-ধ্বনি, অলংকার-ধ্বনি ও রসধ্বনি এই তিন প্রকার ধ্বনিরই সাধারণ লক্ষণ হইতেছে—'বাচ্যসামর্থ্যাক্ষিপ্তম্'—এই শব্দটি। তাহা হইলে দেখা যাইতেছে যে উক্ত তিনপ্রকার ধ্বনিই বাচ্যার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত। ধ্বনন-কার্য্য শব্দেরই ব্যাপার ; কিন্তু তাহাতে অর্থের শক্তির সহকারিতা সর্বদাই থাকে, কখনও নষ্ট হয় না ; সেই কারণে ধ্বনি সব সময়েই বাচ্য অর্থের শক্তির দ্বারা আক্ষিপ্ত হয়। শব্দশক্তিমূলক অনুরণনব্যঙ্গ্যে ইহা ঘটিয়া থাকে। সেই কারণেই বলা হইল 'বাচ্য-সামর্থ্যাক্ষিপ্তম্' !

---

তাবয়ো র্বিরোধাদ্ দ্বয়োস্তাবন্ন যুগপদ্বাচ্যতা, ন ক্রমেণ, বিরম্যব্যাপারাভাবাৎ। 'বিশেষ্যং নাভিধা গচ্ছেৎ' ইত্যাদিনাভিধাব্যাপারস্য বিরম্য ব্যাপারসংভবাভিধানাৎ।

ননু তাৎপর্যাশক্তিরপর্য্যবসিতা বিবক্ষয়া দৃপ্তধার্মিকতদাদিপদার্থানন্বয়রূপ-মুখ্যার্থবাধবলেন বিরোধনিমিত্তয়া বিপরীতলক্ষণয়া চ বাক্যার্থীভূতনিষেধ-প্রতীতিমভিহিতান্বয়দৃশা করোতি ইতি শব্দশক্তিমূল এব সোঽর্থঃ। এবমনেনোক্ত-মিতি হি ব্যবহারঃ, তন্ন বাচ্যাতিরিক্তোঽন্যোঽর্থ ইতি।

নৈতৎ ; ত্রয়ো হ্যত্র ব্যাপারাঃ সংবেদ্যন্তে—পদার্থেষু সামান্যাত্মস্বভি-ধাব্যাপারঃ, সময়াপেক্ষয়ার্থাবগমনশক্তির্হ্যভিধা। সময়শ্চ তাবত্যেব, ন বিশেষাংশে আনন্ত্যাদ্ব্যভিচারাচ্চৈকস্য। ততো বিশেষরূপে বাক্যার্থে তাৎপর্য্যশক্তিঃ পরস্পরা-ন্বিতে. সামান্যান্যন্যথাসিদ্ধের্বিশেষং গময়ন্তি হি ইতি ন্যায়াৎ। তত্র চ দ্বিতীয়-কক্ষ্যায়াং ভ্রম ইতি বিধ্যতিরিক্তং ন কিঞ্চিৎ প্রতীয়তে, অন্বয়মাত্রস্যৈব প্রতিপন্নত্বাৎ। ন হি 'গঙ্গায়াং ঘোষঃ', 'সিংহো বটুঃ, ইত্যত্র যথান্বয় এব বুভূষণ প্রতিহন্যতে, যোগ্যতাবিরহাৎ ; তথা তব ভ্রমণনিষেদ্ধা স শ্বা সিংহেন হতঃ।

বৃত্তিতে বলা হইয়াছে প্রতীয়মান অর্থের—বস্তুমাত্র, অলংকারসমূহ ও রসাদি প্রভৃতি—বিবিধ বিভেদ আছে অর্থাৎ বস্তুধ্বনি, অলংকারধ্বনি ও রসাদিধ্বনির নানা অবান্তরভেদ আছে। এখন প্রতীয়মানের দুইটি প্রভেদ হইতে পারে—লৌকিক ও কেবলমাত্র কাব্যব্যাপারগোচর। লৌকিক প্রতীয়মান বিধি, নিষেধ প্রভৃতি নানা প্রকার হইতে পারে। 'বস্তু' শব্দের দ্বারা এই সব লৌকিক বিধিনিষেধাদি বুঝায়। আবার বাচ্যত্ব অবস্থায় যাহাতে উপমাদি রূপে অলংকারত্ব ছিল, ব্যঙ্গ্যত্ব অবস্থায় তাহাতে সেই অলংকারত্ব না থাকিলে, তাহা তখন বস্তুমাত্র বলিয়া কথিত হয়। 'বস্তুমাত্র' পদে 'মাত্র'—এই শব্দ প্রয়োগ করিয়া বস্তুধ্বনি যে অলংকারধ্বনি নয় তাহা প্রমাণ করা হইল।

পূর্বেই বলা হইয়াছে—প্রতীয়মান দুই প্রকারের হইতে পারে লৌকিক ও কেবলমাত্রকাব্যব্যাপারগোচর। লৌকিক প্রতীয়মান কখন কখনও স্বশব্দ-বাচ্য হইতে পারে। কেবলমাত্র-কাব্যব্যাপারগোচর 'রস' কিন্তু কখনও স্বপ্নেও স্বশব্দবাচ্য ও লৌকিক ব্যবহারের

তদিদানীং ভ্রমণনিষেধকারণবৈকল্যাদ্ ভ্রমণং তবোচিতমিত্যন্বয়স্ত কাচিৎ ক্ষতিঃ। অতএব মুখ্যার্থবাধা নাত্র শঙ্ক্যেতি ন বিপরীতলক্ষণায়া অবসরঃ।

ভবতু বাসৌ। তথাপি দ্বিতীয়স্থানসংক্রান্তা তাবদসৌ নভবতি। তথা হি মুখ্যার্থবাধায়াং লক্ষণায়াঃ প্রক্লৃপ্তিঃ। বাধা চ বিরোধপ্রতীতিরেব। ন চাত্র পদার্থানাং স্বাত্মনি বিরোধঃ। পরস্পরং বিরোধ ইতি চেৎ—নোঽয়ং তর্হ্যন্বয়ে বিরোধঃ প্রত্যেয়ঃ।

ন চাপ্রতিপন্নেঽন্বয়ে বিরোধপ্রতীতিঃ, প্রতিপত্তিশ্চান্বয়স্ত নাভিধাশক্ত্যা, তস্যাঃ পদার্থপ্রতিপত্ত্যুপক্ষীণায়া বিরম্যাব্যাপারাৎ ইতি তাৎপর্যশক্ত্যেবান্বয়প্রতিপত্তিঃ।

নন্বেবং 'অঙ্গুল্যগ্রে করিবরশতম্; ইত্যত্রাপ্যন্বয়প্রতীতিঃ স্যাৎ। কিং ন ভবত্যন্বয়প্রতীতিঃ দশদাড়িমাদিবাক্যবৎ, কিন্তু প্রমাণান্তরেণ সোঽন্বয়ঃ প্রত্যক্ষাদিনা বাধিতঃ—প্রতিপন্নোঽপি শুক্তিকায়াং রজতমিবেতি তদবগমকারিণো বাক্যস্যাপ্রামাণ্যম্। 'সিংহো মানবকঃ' ইত্যত্র দ্বিতীয়কক্ষ্যানিবিষ্টতাৎপর্যশক্তি-সমর্পিতান্বয়বাধকোল্লাসানন্তরমভিধাতাৎপর্যশক্তিদ্বয়ব্যতিরিক্তা তাবৎ তৃতীয়ৈব শক্তিস্তদ্বাধকবিধুরীকরণনিপুণা লক্ষণাভিধানা সমুল্লসতি।

অন্তর্গত নহে। তাহা হইলে রস কি? আচার্য অভিনবগুপ্ত ইহার লক্ষণ করিয়াছেন—'শব্দ-সমর্প্যমাণ-হৃদয়-সংবাদ-সুন্দর-বিভাবানুভাব-সমুদিত-প্রাঙ্ নিবিষ্টরত্যাদি-বাসনানুরাগ-সুকুমার-স্বসংবিদানন্দ-চর্বণ-ব্যাপার-রসনীয়রূপো রসঃ।

["রস হচ্ছে নিজের আনন্দময় সম্বিতের (Consciousness) আস্বাদরূপ একটি ব্যাপার। মনের পূর্বনিবিষ্ট রতি প্রভৃতি ভাবের বাসনা দ্বারা অনুরঞ্জিত হয়েই সম্বিৎ আনন্দময় সৌকুমার্য্য প্রাপ্ত হয়। লৌকিক 'ভাবের'-কারণ ও 'কার্য্য, কবির গ্রথিত শব্দে সমর্পিত হ'য়ে সকল হৃদয়ে সমবাদী যে মনোরম বিভাব ও অনুভাব রূপ প্রাপ্ত হয়, সেই বিভাব ও অনুভাবই কাব্যপাঠকের ভাবগুলিকে উদ্‌বুদ্ধ করে";—ডঃ অতুল চন্দ্র গুপ্ত—কাব্যজিজ্ঞাসা—পৃঃ ১৫)

নন্বেবং 'সিংহো বটু' ইত্যত্রাপি কাব্যরূপতা স্যাৎ; ধ্বননলক্ষণস্যাত্মনোঽত্রাপি সমনন্তরং বক্ষ্যমাণতয়া ভাবাৎ। ননু ঘটেঽপি জীবব্যবহারঃ স্যাৎ; আত্মনো বিভুত্বেন তত্রাপি ভাবাৎ। শরীরস্য খলু বিশিষ্টাধিষ্ঠানযুক্তস্য সত্যাত্মনি জীবব্যবহারঃ, ন যস্য কস্যচিদিতি চেৎ—গুণালঙ্কারৌচিত্য-সুন্দরশব্দার্থ-শরীরস্য সতি ধ্বননাখ্যাত্মনি কাব্যরূপতাব্যবহারঃ। ন চাত্মনোঽসারতা কাচিদিতি চ সমানম্। নচৈবং ভক্তিরেব ধ্বনিঃ, ভক্তির্হি লক্ষণাব্যাপার তৃতীয়কক্ষ্যানিবেশী। চতুর্থ্যাং তু কক্ষ্যায়াং ধ্বননব্যাপারঃ; তথা হি—ত্রিতয়সন্নিধৌ লক্ষণা প্রবর্ত্তত ইতি তাবদ্ভবন্ত এব বদন্তি। তত্র মুখ্যার্থবাধা তাবৎ প্রত্যক্ষাদিপ্রমাণান্তরমূলা। নিমিত্তং চ যদভিধীয়তে সামীপ্যাদি তদপি প্রমাণান্তরাবগম্যমেব।

যত্তিদং ঘোষস্যাতিপবিত্রত্বশীতলত্বসেব্যত্বাদিকং প্রয়োজনমশব্দান্তরবাচ্যং প্রমাণান্তরাপ্রতিপন্নম্, বটোর্বা পরাক্রমাতিশয়শালিত্বং তত্র শব্দস্য ন তাবন্ন ব্যাপারঃ।

তথাহি তৎসামীপ্যাত্তদ্ধর্মত্বানুমানমনৈকান্তিকম্, সিংহশব্দবাচ্যত্বং চ বটোরসিদ্ধম্। অথ যত্র যত্রৈবং শব্দপ্রয়োগ স্তত্র তত্র তদ্ধর্মযোগ ইত্যনুমানম্, তস্যাপি ব্যাপ্তিগ্রহণকালে মৌলিকং প্রমাণান্তরং বাচ্যম্, ন চাস্তি। ন চ স্মৃতিরিয়ম্, অননুভূতে তদযোগাৎ, নিয়মাপ্রতিপত্তে র্বক্তুরেতদ্বিবক্ষিতমিত্যধ্যবসায়াভাব-প্রসঙ্গাচ্চেত্যস্তি তাবদত্র শব্দস্যৈব ব্যাপারঃ। ব্যাপারশ্চ নাভিধাত্মা,

যেখানে বাচ্যার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত হইয়া এই রস ধ্বনিত হয় সেখানে রসধ্বনি হয়। স্পষ্টতঃই রসধ্বনি লৌকিক নহে, ইহা 'কাব্যব্যাপারৈকগোচরঃ'। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন— এই রসই ধ্বনি, ইহাই মুখ্য,—সেই কারণে ইহাই কাব্যের আত্মা।

ভট্টনায়ক বলিয়াছে—ধ্বনির ভেদ যদিও স্বীকার করা যায়, তাহা হইলে ইহাকে কাব্যের অঙ্গ (অংশ) বলিয়া স্বীকার করা যাইতে পারে, কাব্যরূপী বা 'কাব্য-আত্মা' বলিয়া স্বীকার করা যায় না। ভট্টনায়ক বলিয়াছেন—

ধ্বনির্নামাপরো যোঽসৌ ব্যাপারো ব্যঞ্জনাত্মকঃ।
তস্য সিদ্ধেঽপি ভেদে, স্যাৎ কাব্যাঙ্গত্বং, ন রূপিতা।
[ কাব্যাংশত্বং ন রূপতা ইতি পাঠভেদঃ ]

সময়াভাবাৎ। ন তাৎপর্য্যাত্মা, তস্যান্বয়প্রতীতাবেব পরিক্ষয়াৎ। ন লক্ষণাত্মা, উক্তাদেব হেতোঃ স্খলদ্গতিত্বাভাবাৎ। তত্রাপি হি স্খলদ্গতিত্বে পুনর্মুখ্যার্থবাধা নিমিত্তং প্রয়োজনমিত্যনবস্থা স্যাৎ। অতএব যৎকেনচিল্লক্ষিতলক্ষণেতি নাম কৃতং তদ্ব্যসনমাত্রম্। তস্মাদভিধাতাৎপর্য্যলক্ষণাব্যতিরিক্তশ্চতুর্থোঽসৌ ব্যাপারো ধ্বননদ্যোতনব্যঞ্জনপ্রত্যায়নাবগমনাদিসোদরব্যপদেশ-নিরূপিতোঽভ্যুপগন্তব্যঃ। যদ্বক্ষ্যতি—

'মুখ্যাং বৃত্তিং পরিত্যজ্য গুণবৃত্ত্যার্থদর্শনম্।
যদুদ্দিশ্য ফলং তত্র শব্দো নৈব স্খলদ্গতিঃ॥

তেন সময়াপেক্ষা বাচ্যাবগমনশক্তিরভিধাশক্তিঃ। তদন্যথানুপপত্তি সহায়ার্থাববোধনশক্তিস্তাৎপর্য্যশক্তিঃ। মুখ্যার্থবাধাদিসহকার্য্যপেক্ষার্থপ্রতিভাসনশক্তি র্লক্ষণাশক্তিঃ। তচ্ছক্তিত্রয়োপজনিতার্থাবগমমূলজাততৎপ্রতিভাসপবিত্রিত-প্রতিপত্তৃপ্রতিভাসহায়ার্থদ্যোতনশক্তির্ধ্বননব্যাপারঃ; স চ প্রাগ্বৃত্তং ব্যাপারত্রয়ং ন্যক্কুর্বন্ প্রধানভূতঃ কাব্যাত্মেত্যাশয়েন নিষেধপ্রমুখতয়া চ প্রয়োজনবিষয়োঽপি নিষেধবিষয় ইত্যুক্তম্।

অভ্যুপগমমাত্রেণ চৈতদুক্তম্: ন তত্র লক্ষণা, অত্যন্ততিরস্কারান্তসংক্রমণয়োরভাবাৎ। ন হ্যর্থশক্তিমূলোঽন্যো ব্যাপারঃ। সহকারিভেদাচ্চ শক্তিভেদঃ স্পষ্ট এব, যথা তস্যৈব শব্দস্য ব্যাপ্তিস্মৃত্যাদিসহকৃতস্য বিবক্ষাবগতাবনুমাপকত্বব্যাপারঃ। এবমভিহিতান্বয়বাদিনামিয়দনপহ্নবনীয়ম্।

যদি রসধ্বনিই কাব্যের আত্মা হয়, তাহা হইলে বস্তুধ্বনি ও অলংকারধ্বনির গতি কি হইবে? তাহারা অংশ না অংশী, কাব্যের আত্মা না দেহ? অভিনবগুপ্তপাদ বলিলেন—আপাতদৃষ্টিতে মনে হইতে পারে, তাহারা কাব্যের অঙ্গ। কিন্তু বস্তুধ্বনি ও অলংকার

---

যোঽপ্যন্বিতাভিধানবাদী 'যৎপরঃ শব্দঃ স শব্দার্থঃ' ইতি হৃদয়ে গৃহীত্বা শরবদভিধাব্যাপারমেব দীর্ঘদীর্ঘমিচ্ছতি, তস্য যদি দীর্ঘো ব্যাপার স্তদেকোঽসাবিতি কুতঃ? ভিন্নবিষয়ত্বাৎ। অথানেকোঽসৌ? তদ্বিষয়সহকারিভেদাদসজাতীয় এব যুক্তঃ। সজাতীয়ে চ কার্য্যে বিরম্যব্যাপারঃ শব্দকর্ম-বুদ্ধ্যাদীনাং পদার্থবিত্তির্নিষিদ্ধঃ। অসজাতীয়ে চাস্মন্নয় এব।

অথ যোঽসৌ চতুর্থকক্ষানিবিষ্টোঽর্থঃ, স এব ঝটিতি বাক্যেনাভিধীয়ত ইত্যেবংবিধং দীর্ঘদীর্ঘত্বং বিবক্ষিতম্, তর্হি তত্র সঙ্কেতাকরণাৎ কথং সাক্ষাৎপ্রতিপত্তিঃ। নিমিত্তেষু সঙ্কেতঃ, নৈমিত্তিকস্ত্বসাবর্থঃ সঙ্কেতানপেক্ষ এবেতি চেৎ—পশ্যত শ্রোত্রিয়স্যোক্তি-কৌশলম্। যো হ্যসৌ পর্যন্তকক্ষাভাগ্যর্থঃ প্রথমং প্রতীতিপথমবতীর্ণঃ, তস্য পশ্চাত্তনাঃ পদার্থাবগমাঃ নিমিত্তভাবং গচ্ছন্তীতি—নূনং মীমাংসকস্য প্রপৌত্রং প্রতি নৈমিত্তিকত্বমভিমতম্। অথোচ্যতে—পূর্বং তত্র সঙ্কেতগ্রহণসংস্কৃতস্য তথা প্রতিপত্তির্ভবতীত্যমুয়া বস্তুস্থিত্যা নিমিত্তত্বং পদার্থানাম্, তর্হি তদনুসরণোপযোগি ন কিঞ্চিদপ্যুক্তং স্যাৎ। ন চাপি প্রাক্পদার্থেষু সঙ্কেতগ্রহণং বৃত্তম্, অন্বিতানামেব সর্বদা প্রয়োগাৎ। আবাপোদ্বাপাভ্যাং তথাভাব ইতি চেৎ—সঙ্কেতঃ পদার্থমাত্র এবেত্যভ্যুপগমে পাশ্চাত্ত্যেব বিশেষ প্রতীতিঃ।

অথোচ্যতে—দৃষ্টৈব ঝটিতি তাৎপর্য্যপ্রতিপত্তিঃ কিমত্র কুর্ম ইতি। তদিদং বয়মপি ন নাঙ্গীকুর্মঃ। বক্ষ্যামঃ—

তদ্বৎ সচেতসাং সোঽর্থো বাক্যার্থবিমুখাত্মনাম্।
বুদ্ধৌ তত্ত্বাবভাসিন্যাং ঝটিত্যেবাবভাসতে॥ ইতি॥

কিং তু সাতিশয়ানুশীলনাভ্যাসাত্তত্র সম্ভাব্যমানোঽপি ক্রমঃ সজাতীয়তদ্বিকল্পপরম্পরানুদয়াদভ্যস্তবিষয়ব্যাপ্তিসময়স্মৃতিক্রমবন্ন সংবেদ্যত ইতি। নিমিত্তিনৈমিত্তিকভাবশ্চাবশ্যাশ্রয়ণীয়ঃ, অন্যথা গৌণলাক্ষণিকয়োর্মুখ্যাদ্ ভেদঃ' "শ্রুতিলিঙ্গাদি-প্রমাণষট্কস্য পারদৌর্বল্যম্' ইত্যাদি প্রক্রিয়াবিঘাতঃ, নিমিত্ততাবৈচিত্র্যেণৈবাস্তাঃ সমর্থিতত্বাৎ। নিমিত্ততাবৈচিত্র্যে চাভ্যুপগতে কিমপরমস্মাস্বসূয়য়া। যেঽপ্যবিভক্তং স্ফোটং বাক্যং তদর্থং চাহুঃ, তৈরপ্যবিদ্যাপদপতিতৈঃ

ধ্বনিও যে রসধ্বনিতেই বিশ্রান্তি লাভ করে—তাহা পরে প্রদর্শিত হইবে। অভিনবগুপ্ত পাদ বলিতেছেন—ভট্টনায়কও রসধ্বনিকেই কাব্যের আত্মা বলিয়া স্বীকার করিয়া ফেলিয়াছেন। কারণ তিনি সিদ্ধান্ত করিয়াছেন যে অভিধা ও ভাবনা নামক দুইটি অংশ অতিক্রম করিয়া ভোগীকরণ বা রসচর্বণা নামক তৃতীয় অংশে উপনীত হওয়া যায়।

সর্বেয়মনুসরণীয়া প্রক্রিয়া। তদুত্তীর্ণত্বে তু সর্বং পরমেশ্বরাদ্বয়ং ব্রহ্মেত্যেস্মচ্ছাস্ত্রকারেণ ন ন বিদিতং তত্ত্বালোকগ্রন্থং বিরচয়তেত্যাস্তাম।

যত্তু ভট্টনায়কেনোক্তম্—ইহ দৃপ্তসিংহাদিশব্দপ্রয়োগে চ ধার্মিকপদপ্রয়োগে চ ভয়ানকরসাবেশকৃতৈব নিষেধাবগতিঃ তদীয়ভীরুবীরত্বপ্রকৃতিনিয়মাবগমমন্তরেনৈকান্ততো নিষেধাবগত্যভাবাদিতি তন্ন কেবলার্থসামর্থ্যনিষেধাবগতের্নিমিত্তমিতি। তত্রোচ্যতে—কেনোক্তমেতৎ 'বক্তৃপ্রতিপত্তৃবিশেষাবগমবিরহেণ শব্দগতধ্বননব্যাপারবিহরেণ চ নিষেধাবগতিঃ' ইতি। প্রতিপত্তৃপ্রতিভাসহকারিত্বং হ্যস্মভির্দ্যোতনস্য প্রাণত্বেনোক্তম্। ভয়ানকরসাবেশশ্চ ন নিবার্য্যতে, তস্য ভয়মাত্রোৎপত্ত্যভ্যুপগমাৎ। প্রতিপত্তুশ্চ রসাবেশো রসাভিব্যক্ত্যৈব। রসশ্চ ব্যঙ্গ্য এব, তস্য চ শব্দবাচ্যত্বং তেনাপি নোপগতমিতি ব্যঙ্গ্যত্বমেব। প্রতিপত্তুরপি রসাবেশো ন নিয়তঃ, ন হ্যসৌ নিয়মেন ভীরুধার্মিকসব্রহ্মচারী-সহৃদয়ঃ। অথ তদ্-বিশেষোঽপি সহকারী কল্প্যতে, তর্হি বক্তৃপ্রতিপত্তৃপ্রতিভাপ্রাণিতো ধ্বননব্যাপারঃ কিং ন সহ্যতে। কিং চ বস্তুধ্বনিং দূষয়তা রসধ্বনিস্তদনুগ্রাহকঃ সমর্থ্যত ইতি সুষ্ঠুতরাং ধ্বনিধ্বংসোঽয়ম্। যদাহ—'ক্রোধোঽপি দেবস্য বরেণ তুল্যঃ' ইতি। অথ রসস্যৈবেয়তা প্রাধান্যমুক্তম্; তৎ কো ন সহতে। অথ বস্তুমাত্রধ্বনেরেতদুদাহরণং ন যুক্তমিত্যুচ্যতে, তথাপি কাব্যোদাহরণত্বাদ্ দ্বাবপ্যত্র ধ্বনী স্তঃ, কো দোষঃ। যদি তু রসানুবেধেন বিনা ন তুষ্যতি, তৎ ভয়ানকরসানুবেধো নাত্র সহৃদয়হৃদয়দর্পণমধ্যাস্তে, অপি তু উক্তনীত্যা সম্ভোগাভিলাষবিভাবসঙ্কেতস্থানোচিতরিশিষ্টকাকাক্ষনুভাবশবলনোদিতশৃঙ্গাররসানুবেধঃ। রসস্যালৌকিকত্বাত্তাবন্মাত্রাদেব চানবগমাৎ প্রথমং নির্বিবাদসিদ্ধ-বিবিক্তবিধিনিষেধপ্রদর্শনাভিপ্রায়েণ চৈতদ্বস্তুধ্বনেরুদাহরণং-দত্তম্।

যত্তু ধ্বনিব্যাখ্যানোন্মত্তস্তাৎপর্য্যশক্তিমেব বিবক্ষাসূচকত্বমেব বা ধ্বননমবোচৎ স নাস্মাকং হৃদয়মাবর্জয়তি। যদাহঃ—'ভিন্নরুচির্হি লোকঃ' ইতি। তদেতদগ্রে যথাযথং প্রতনিষ্যাম ইত্যাস্তাং তাবৎ। ভ্রমেতি। অভিসৃষ্টোঽসি প্রাপ্তস্তে ভ্রমণকালঃ। ধার্মিকেতি। কুসুমাদ্যপকরণার্থং যুক্তং তে ভ্রমণম্। বিশ্রব্ধ ইতি

মূল

১৪। তথা হি আদ্যস্তাবৎ প্রভেদো বাচ্যাদ্ দূরং বিভেদবান্।
স হি কদাচিদ্ বাচ্যে বিধিরূপে প্রতিষেধরূপঃ। যথা—
'ভম ধম্মিঅ বিসত্থো সো সুণও অজ্জ মারিও দেণ।
গোলাণঈ-কচ্ছ-কুড়ঙ্গবাসিনা দরিঅসীহেণ ॥
[ ভ্রম ধার্মিক বিস্রব্ধঃ স শুনকোঽদ্য মারিতস্তেন।
গোদাবরীনদীকূললতাগহনবাসিনা দৃপ্তসিংহেন—সং ]

অনুবাদ

ইহা বলা যায় যে প্রথম প্রকারের ভেদ ( অর্থাৎ বস্তুধ্বনি ) বাচ্য অর্থ হইতে বহুদূরে অবস্থিত। তাহা কখনও বাচ্যে বিধিরূপে থাকিলেও নিষেধরূপে ব্যক্ত হয়। যেমন—

হে ধার্মিক। তুমি নিশ্চিন্ত হইয়া ভ্রমণ কর। সেই গোদাবরী-নদী-তীরস্থ লতাকুঞ্জবাসী কুকুরটি সেই দৃপ্ত সিংহের দ্বারা নিহত হইয়াছে।

বাসুদেব

অতঃপর বস্তু-ধ্বনির সম্বন্ধে আলোচনা আরম্ভ হইতেছে। প্রতীয়মান অর্থের তিনটি ভেদের মধ্যে আদি বা প্রথম ভেদ হইতেছে বস্তু-ধ্বনি। বৃত্তিকার বলিতেছেন ইহা বাচ্য অর্থ হইতে বহুদূরে অবস্থিত এবং উদাহরণ দ্বারা তাহার বক্তব্যকে দৃঢ়ীভূত করিতেছেন।

যে গাথাটি উদাহরণস্বরূপ উদ্ধৃত হইয়াছে, সেটি হালের গাথা-সপ্তশতী হইতে গৃহীত। কোন রমণীর সংকেতস্থান ( প্রিয়মিলনস্থান ) কোন ধার্মিকের সঞ্চরণবশতঃ অন্তরায়যুক্ত হইয়াছিল। রমণীটি

---

শঙ্কাকারণবৈকল্যাৎ। স ইতি যস্তে ভয়প্রকম্পামঙ্গলতিকামকৃত। অদ্যেতি। দিষ্ট্যা বর্ধস ইত্যর্থঃ॥ মারিত ইতি পুনরস্তানুত্থানম্। তেনেতি। যঃ পূর্বং কর্ণোপ-কর্ণিকয়া ত্বয়াপ্যাকর্ণিতো গোদাবরীকচ্ছগহনে প্রতিবসতীতি। পূর্বমেব হি—তত্রকারৈ স্তত্রয়োপশ্রাবিতোঽসৌ, স চাধুনা তু দৃপ্তত্বাত্ততো গহনান্নিঃসরতীতি প্রসিদ্ধগোদাবরীতীরপরিসরানুসরণমপি তাবৎ কথাশেষীভূতং কা কথা তল্লতাগহনপ্রবেশশঙ্কয়েতি ভাবঃ।১৪

জানিত যে সেই ধার্মিক কুকুরকে ভয় করে। ধার্মিকটি যাহাতে সংকেত স্থানে না আসে সেই উদ্দেশ্যে রমণীটি ধার্মিককে বলিল—'হে ধার্মিক, গোদাবরীনদীতীরস্থ যে লতাকুঞ্জে তুমি পুষ্পচয়ন করিতে, সেখানে যে কুকুরটি ছিল, সেই কুকুরটি সিংহ কর্তৃক নিহত হইয়াছে। কুকুরের ভয় আর নাই, অতএব তুমি এখন নিশ্চিন্তচিত্তে সেখানে ভ্রমণ করিতে পার'। এখানে রমণীর উদ্দেশ্য সুস্পষ্ট ; যে কুকুরকে ভয় করে সে যে সিংহের ভয়ে সংকেতস্থানে আর যাইবে না ইহা নিশ্চিত ; অতএব এখানে ভ্রমণ-নিষেধই উদ্দেশ্য এবং ভ্রমণ-বিধির ছলে ভ্রমণ নিষেধরূপ বস্তু ধ্বনিত হইয়াছে।

এখন প্রশ্ন হইতে পারে উপরোক্ত শ্লোকের ব্যাখ্যায় ধ্বনিপ্রসঙ্গ আসিবে কেন? অভিধা, তাৎপর্য্য বা লক্ষণাশক্তির সাহায্যে কি উপরোক্ত শ্লোকটির অর্থ বুঝা যাইবে না?

অভিধা পদের সাধারণ অর্থ বুঝায়। কোন একটি সংকেত নির্দেশ করাই হইতেছে অভিধার কার্য্য। অভিধা কোন বিশেষ অর্থ প্রকাশ করিতে পারে না। 'সকৃৎপ্রযুক্তশব্দস্য বিরম্যব্যাপারানুপপত্তিঃ' এই ন্যায়ানুসারে অভিধা সংকেতিত অর্থ অর্থাৎ 'ভ্রমণ কর' ইহা বুঝাইয়া শেষ হইতেছে। অভিধার দ্বারা ব্যঙ্গ্যার্থ 'ভ্রমণ করিও না' বুঝান যাইবে না। প্রাভাকর-মীমাংসকগণ (অন্বিতাভিধানবাদিগণ) বলেন "যৎপরঃ শব্দঃ স শব্দার্থঃ" অর্থাৎ যাহা বুঝাইতে শব্দ ব্যবহৃত হয়, তাহাই শব্দের অর্থ ; এই যুক্তিতে এখানে অভিধার সাহায্যে অর্থগ্রহণ করা যাইতে পারে। ইহাদের মতে অভিধাব্যাপারটীই শরের মত

---

## লোচন টীকা

অত্তা ইতি।

> শ্বশ্রূরত্র শেতে অথবা নিমজ্জতি অত্রাহং দিবসকং প্রলোকয়।
> মা পথিক রাত্র্যন্ধ শয্যায়ামাবয়োঃ শায়িষ্ঠাঃ॥

মহ ইতি নিপাতোঽনেকার্থবৃত্তিরত্রাবয়োরিত্যর্থে ন তু মমেতি। এবং হি বিশেষবচনমেব শঙ্কাকারি ভবেদিতি প্রচ্ছন্নাভ্যুপগমো ন স্যাৎ। কাংচিৎ প্রোষিতপতিকাং তরুণীমবলোক্য প্রবৃদ্ধমদনাঙ্কুরঃ সংপন্নঃ পান্থোঽনেন

ক্রমশঃ দীর্ঘ হইতে দীর্ঘতর হইয়া উদ্দিষ্ট অর্থকে স্পর্শ ও স্পষ্ট করে। তদুত্তরে অভিনবগুপ্ত বলেন যে বিষয়ের বিভিন্নতাবশতঃ ইহা একটিমাত্র ব্যাপার নহে, বিষয় ও সহকারীভেদের জন্য ইহা একজাতীয় নহে। আবার অভিধামূলক সংকেত না থাকায় অভিধাব্যাপারের দীর্ঘ-দীর্ঘত্ব (যাহা বিবক্ষিত হইয়াছে বলা হইতেছে), তাহার সাক্ষাৎ প্রতীতিই হইতে পারে না। সুতরাং এক্ষেত্রে অভিধাশক্তির অবকাশ নাই, অন্বিতাভিধানবাদিগণের মতও গ্রাহ্য নহে।

এখন দেখা যাক, তাৎপর্য্যশক্তির প্রয়োগ করিয়া শ্লোকটির উদ্দিষ্ট অর্থ লাভ করা যায় কিনা। অভিহিতান্বয়বাদিগণ বলিতে পারেন—গাথায় ব্যবহৃত 'দৃপ্ত' 'ধার্মিক' ও তদ' শব্দের অন্বয় সম্ভব নহে'; আবার রমণীর বলিবার উদ্দেশ্য —'ভ্রমণ-নিষেধ',। সুতরাং এই উভয় কারণেই বিপরীত লক্ষণার দ্বারা তাৎপর্য্যশক্তিই বাক্যের 'ভ্রমণ করিও না'—এই নিষেধাত্মক অর্থ বুঝাইতে পারে। তাৎপর্য্যশক্তি অন্বয় করিতেই নিজের শক্তি হারায় না; সুতরাং এখানে শব্দশক্তির সাহায্যেই অর্থ-লাভ হইতে পারে; এখানে বাচ্যাতিরিক্ত কোন অর্থ নাই।

শ্রীমদভিনবগুপ্তবাদ অভিহিতান্বয়বাদিগণের এই অভিমতও গ্রহণ করেন নাই। অভিধা শব্দের সাধারণ অর্থ প্রকাশ করে। বিশেষ অর্থ বোধের জন্য তাৎপর্য্যশক্তির আশ্রয় গ্রহণ করিতে হয়। সুতরাং তাৎপর্য্যশক্তি অন্বয়-সিদ্ধিতে সাহায্য করে। অন্বয়প্রতীতি হইলেই তাৎপর্য্যশক্তির নাশ হয়। এই গাথার ক্ষেত্রে তাৎপর্য্যশক্তির প্রয়োগ করিলে গাথাটির একটি সুসঙ্গত অর্থ পাওয়া যাইতে পারে; সেই অর্থ

---

নিষেধদ্বারেণ তন্নাভ্যুপগত ইতি নিষেধাভাবোঽত্র বিধিঃ। নতু নিমন্ত্রণরূপোঽপ্রবৃত্তপ্রবর্তনাস্বভাবঃ সৌভাগ্যাভিমানখণ্ডনাপ্রসঙ্গাৎ। অতএব রাত্র্যন্ধেতি সমুচিতসময়সংভাব্যমানবিকারাকুলিতত্বং ধ্বনিতম্। ভাবতদভাবয়োশ্চ সাক্ষাদ্বিরোধাদ্বাচ্যাদ্ব্যঙ্গ্যস্য স্ফুটমেবান্যত্বম্।

যত্ত্বাহ ভট্টনায়কঃ—'অহমিত্যভিনয়বিশেষেণাত্মদশাবেদনাচ্ছাদমেতদপীতি। তত্রাহমিতি শব্দস্য তাবন্নায়ং সাক্ষাদর্থঃ। কাক্বাদিসহায়স্য চ তাবতিধ্বননমেব ব্যাপার ইতি ধ্বনের্ভূষণমেতৎ। অন্তেতি প্রযত্নেনানিভৃতসংভোগপরিহারঃ।

হইল—ভ্রমণে বাধাসৃষ্টিকারী কুকুরটি নিহত হইয়াছে, অতএব তুমি নিশ্চিন্তে ভ্রমণ কর ; তাহা হইলে দেখা যাইতেছে যে অর্থের দ্বিতীয় কক্ষ্যা অর্থাৎ তাৎপর্য্যশক্তির দ্বারা উদ্দিষ্ট অর্থ 'ভ্রমণনিষেধ'—পাওয়া যাইতেছে না।

অভিহিতান্বয়বাদিগণ বলিতে পারেন এখানে বিপরীতলক্ষণার দ্বারা তাৎপর্য্যশক্তি উদ্দিষ্ট অর্থ প্রকাশ করিবে। তদুত্তরে শ্রীমদভিনবগুপ্ত বলেন—এক্ষেত্রে বিপরীতলক্ষণার কোন অবকাশ নাই। মুখ্যার্থের বাধা হইলে লক্ষণার আশ্রয় গ্রহণ করিতে হয়। এখানে 'ভ্রমণনিষেধের কারণ দূরীভূত হওয়ায় ভ্রমণ কর'—এই অর্থগ্রহণে কোন বাধা না থাকায় বিপরীতলক্ষণার কোন অবসর নাই। আবার বিপরীতলক্ষণা হইলেও সেই বিপরীতলক্ষণা অর্থের দ্বিতীয় কক্ষ্যা অর্থাৎ তাৎপর্য্যশক্তিতে থাকিয়া হইবে না। কারণ ভক্তি বা লক্ষণা হইতেছে অর্থের তৃতীয় কক্ষ্যা ; অতএব বিপরীতলক্ষণার দ্বারা তাৎপর্য্যশক্তিই গাথাটির উদ্দিষ্ট অর্থ প্রকাশ করিতে পারে—অভিহিতান্বয়বাদিগণের এই যুক্তি অসিদ্ধ।

এখানে যে লক্ষণা শক্তির আশ্রয় গ্রহণ করা যাইবে না তাহা উপর্য্যুক্ত আলোচনাতেই সুস্পষ্ট। যেহেতু মুখ্যার্থ-গ্রহণেও কোনও বিরোধ-প্রতীতি নাই, সেহেতু লক্ষণার অবকাশই নাই।

সুতরাং বর্ত্তমান ক্ষেত্রে—অভিধা, তাৎপর্য্য, ও লক্ষণা—এই তিনটি শক্তিই উদ্দিষ্ট অর্থপ্রকাশে সাহায্য করিতে পারিতেছে না। অতএব অর্থের চতুর্থ কক্ষ্যাস্থিত 'ধ্বনন' ব্যাপারের আশ্রয় গ্রহণ করিতে হইতেছে। এই ধ্বনন (দ্যোতন, ব্যঞ্জন, প্রত্যায়ন, অবগমন—প্রভৃতি শব্দ সমার্থক) ব্যাপার উদ্ভূত হয় অভিধা, তাৎপর্য্য ও লক্ষণা—এই তিন শক্তির দ্বারা অবগত অর্থ হইতে, তাহারই প্রকাশের দ্বারা ইহা পবিত্রিত হয় এবং এই অর্থবোধ সাহায্য পায় প্রতিপত্তার প্রতিভার নিকট হইতে।

---

অথ যদ্যপি ভাবাস্বদনশরাসারদীর্যমাণহৃদয় উপেক্ষিতুং ন যুক্তঃ, তথাপি কিং করোমি পাপো দিবসকোঽয়মনুচিতত্বাৎ কুৎসিতোঽয়মিত্যর্থঃ। প্রাকৃতে পুংনপুংসকয়োরনিয়মঃ। ন চ সর্বথা ত্বামুপেক্ষে, যতোঽত্রৈবাহং তৎপ্রলোকর

এই ধ্বনি পূর্বোক্ত অভিধা, তাৎপর্য্য ও লক্ষণা—এই তিনটি শক্তির কার্য্যকে হীন করিয়া নিজে প্রাধান্য লাভ করে এবং সেই কারণেই ইহাকে কাব্যের আত্মা বলা হয়। উল্লিখিত গাথার বিষয় হইতেছে সংকেতস্থানকে জনহীন করা; সেই প্রয়োজন সিদ্ধ করা হইয়াছে নিষেধ-প্রতীতির দ্বারা; সেই কারণে ইহা নিষেধরূপেই প্রকাশিত হইয়াছে।

মূল

১৫। ক্বচিদ্ বাচ্যে প্রতিষেধরূপে বিধিরূপো, যথা—

অত্তা এত্থ নিমজ্জই এত্থ অহং দিঅসঅং পলোএহি।
মা পহিঅ রত্তিঅন্ধঅ সেজ্জাএ মহ নিমজ্জিহিসি।
[ সং ঃ—শ্বশ্রূরত্র শেতে (নিমজ্জতি) অত্রাহং দিবসকং প্রলোকয়।
মা পথিক রাত্র্যন্ধ! শয্যায়ামাবয়োঃ শায়িষ্ঠা। ]

অনুবাদ

**কখনও কখনও কাব্যে নিষেধরূপ থাকিলেও বিধিরূপে প্রতিভাত হয়। যথা—**

**এখানে শ্বশ্রূমাতা শয়ন করেন ( নিদ্রামগ্ন থাকেন ) ঃ এখানে আমি ( শয়ন করি )। দিবাভাগে ভাল করিয়া দেখিয়া রাখ। হে রাত্র্যন্ধ পথিক। তুমি আমাদের শয্যায় শয়ন করিও না।**

বাসুদেব

উদ্ধৃত উদাহরণের সাহায্যে দ্বিতীয় প্রকারের বস্তুধ্বনি প্রদর্শিত হইতেছে। কোন প্রোষিতভর্তৃকা তরুণীকে দেখিয়া কোন ধনী পথিক কামাতুর হইলে এই নিষেধের দ্বারা তরুণী তাহাকে উপভোগের আমন্ত্রণ জানাইতেছে। এখানে বিধি হইতেছে নিষেধের অভাব।

উদ্ধৃত উদাহরণে, 'অত্তা' পদের দ্বারা ইহাই বুঝান হইয়াছে যে এখানে নিভৃত-সম্ভোগ সম্ভব নয়। **'অত্রাহং দিবসকং প্রলোকয়'** এই অংশের দ্যোতনা হইতেছে—"মদনশরে বিদ্ধ তোমাকে উপেক্ষা করা অনুচিত

নান্যতোঽহং গচ্ছামি, তদন্যোন্যবদনাবলোকনবিনোদেন দিনং তাবদতিবাহয়াব ইত্যর্থঃ। প্রতিপন্নমাত্রায়াং চ রাত্রাবন্ধীভূতো মদীয়ায়াং শয্যায়াং মা স্লিষঃ, অপিতু নিভৃতনিভৃতমেবাত্তাভিধাননিকটকণ্টকনিদ্রান্বেষণপূর্বকমিতীয়দত্র ধ্বন্যতে।১৫

হইলেও ইহা দিবাভাগ, দিবাভাগে সম্ভোগ অনুচিত। তবে দেখিয়া রাখ—আমি এখানেই আছি। আমরা পরস্পরের মুখাবলোকনের দ্বারা দিবাভাগে চিত্তবিনোদন করিব। 'রাত্র্যন্ধ' পদের দ্বারা নায়কের কামাকুলতা বুঝান হইয়াছে এবং সংকেত করা হইয়াছে যে রাত্রি হওয়া মাত্রই যেন কামাকুলতাবশতঃ অন্ধ হইয়া আমার শয্যায় আসিও না। নিকটে কণ্টকের মত শাশুড়ী নিদ্রিত হইয়াছেন কিনা ভালভাবে বুঝিয়া তবে আসিও।"

মূল

১৬। ক্বচিদ্ বাচ্যে বিধিরূপেঽনুভয়রূপো যথা—

বচ্চ মহ ব্বিঅ এক্কেই হোন্তু নীসাসরোই অব্বাইং।
মা তুজ্ঝ বি তীঅ বিণা দকখিন্ন ইঅস্স জাঅন্তু॥

[ সং ঃ—ব্রজ মমৈবৈকস্যা ভবন্তু নিঃশ্বাসরোদিতব্যানি।
মা তবাপি তয়া বিনা দাক্ষিণ্যহতস্য জনিষত ]

অনুবাদ

কখনও কখনও বাচ্যে বিধিরূপ থাকিলেও ব্যঙ্গ্যার্থে কোন অর্থই ( বিধি বা নিষেধ ) প্রকাশিত হয় না। যথা—

তুমি চলিয়া যাও। দীর্ঘশ্বাস ও রোদন আমার একার ভাগ্যেই থাকুক! তোমার দাক্ষিণ্য আজ বিনষ্ট হইয়াছে বলিয়া তাহার অভাবে তোমারও যেন এই দশা না হয়।

বাসুদেব

এখানে আর এক প্রকারের বস্তুধ্বনির উদাহরণ দেওয়া হইয়াছে। যদিও নির্দেশ আছে ( 'ব্রজ'—যাও ), তবুও ইহা নির্দেশও বুঝাইতেছে না, নির্দেশের অভাবও বুঝাইতেছে না ( বিধি ও নিষেধ—এই উভয়-রূপই এখানে অনুপস্থিত )। গাথাটি সম্পূর্ণ অন্য বস্তু ধ্বনিত করিতেছে। তাহা হইতেছে খণ্ডিতা নায়িকার তীব্র হৃদয়জ্বালা।

---

লোচন টীকা

ব্রজ মমৈবৈকস্যা ভবন্তু নিঃশ্বাসরোদিতব্যানি।
মা তবাপি তয়া বিনা দাক্ষিণ্যহতস্য জনিষত॥

অত্র ব্রজেতি বিধিঃ। ন প্রমাদাদেব নায়িকান্তরসংগমনং তব, অপি তু

নায়ক অন্য নায়িকা সম্ভোগ করিয়া তাহার পূর্বপ্রণয়িনী এই রমণীর নিকট আসিয়াছে। পুলক তাহার মুখের রংয়ে সুস্পষ্ট। ভ্রমবশতঃ নহে, পরন্তু গভীর অনুরাগেই সে অন্যনায়িকাসম্ভোগ করিয়াছে। এখন কপট দাক্ষিণ্য বা অনুরাগ দেখাইতে আসিয়াছে। নায়িকা তাহা উপলব্ধি করিয়া এই বাক্য বলিয়াছেন। এই বাক্যে বিধি বা নিষেধ কিছুই নাই, আছে খণ্ডিতা নায়িকার গভীর বেদনা ও মর্মজ্বালা।

মূল

১৭। ক্বচিদ্ বাচ্যে প্রতিষেধরূপেঽনুভয়রূপো, যথা—

দে আ পসিঅ ণিবত্তসু মুহসসি-জোহ্ণাবিলুত্ত-তমণিবহে।
অহিসারিআণং বিগ্ঘং করোসি অন্নাণং বি হআসে।

[ সং—প্রার্থয়ে তাবৎ প্রসীদ নিবর্তস্ব মুখশশিজ্যোৎস্না-
বিলুপ্ততমোনিবহে।
অভিসারিকানাং বিঘ্নং করোষি অন্যাসামপি হতাশে ]

অনুবাদ

কখনও কখনও বাচ্যার্থে নিষেধ থাকিলেও, ব্যঙ্গ্যার্থে বিধি বা নিষেধ কিছুই থাকে না। যথা :—

প্রার্থনা করি—প্রসন্ন হইয়া ফিরিয়া যাও। হে হতাশে! তোমার মুখচন্দ্রের জ্যোৎস্নালোকে তমোরাশি বিদূরিত হওয়ায় তুমি অন্য অভিসারিকাগণের বিঘ্ন ঘটাইতেছ।

বাসুদেব

ইহা বস্তুধ্বনির আর একটি উদাহরণ। এই গাথাটির দুই প্রকার অর্থের কথা উল্লেখ করিয়া এই দুইটি অর্থ যে বস্তুধ্বনির উদাহরণরূপে গ্রহণ করা যায় না—সে কথা শ্রীযুত অভিনবগুপ্তাচার্য্য বলিয়াছেন ও

---

গাঢ়ানুরাগাৎ ; যেনাস্যাদৃগ্ মুখরাগঃ গোত্রস্খলনাদি চ কেবলং পূর্বকৃতানুপালনাত্মনা দাক্ষিণ্যেনৈকরূপত্বাভিমানেনৈব ত্বমত্রস্থিতঃ, তৎসর্বথা শঠোঽসীতি গাঢ়মন্যু-রূপোঽয়ং খণ্ডিতনায়িকাভিপ্রায়োঽত্র প্রতীয়তে। ন চাসৌ ব্রজ্যাভাবরূপো-নিষেধঃ, নাপি বিধ্যন্তরমেবাস্তনিষেধাভাবঃ।১৬

শেষে ইহা কিরূপে বস্তুধ্বনি হইতে পারে—সে বিষয়ে স্বীয় অভিমত ব্যক্ত করিয়াছেন।

প্রথম অর্থ :—এখানে 'উদ্যত গমন হইতে নিবৃত্ত হও'—বাক্যটির এই অর্থ প্রতীতি হয় বলিয়া এখানে 'নিষেধ'ই বাচ্য। নায়কের গৃহাগতা নায়িকা নায়কের মুখ হইতে ভুলক্রমে অন্য নায়িকার নাম-শ্রবণ প্রভৃতি অপরাধ দেখিয়া ফিরিয়া যাইতে উদ্যত হইলে, নায়ক চাটুবাক্যের দ্বারা তাহার সৌন্দর্য্যের প্রশংসা করিতেছে ও তাহাকে নিবৃত্ত করিতেছে। নায়ক বলিতেছে—তুমি ফিরিয়া গিয়া আমার, তোমার ও অন্য নায়িকাগণের বিঘ্ন ঘটাইবে। তাহাতে তোমার সুখলেশও হইবে না। অতএব তুমি হইবে আশাহতা। চাটুবাক্যের দ্বারা ব্যক্ত নায়কের এই অভিপ্রায়ই ব্যঙ্গ্য।

**দ্বিতীয় অর্থ** :—সখীর নিষেধ অগ্রাহ্য করিয়া নায়িকা প্রিয়তমের গৃহে চলিয়া যাইতে উদ্যত হইলে সখী উক্ত বাক্য তাহাকে বলিতেছে। সখী বলিতেছে—কেবল যে নিজের বিঘ্নই করিবে তাহা নহে, অপরেরও বিঘ্ন ঘটাইবে। লঘুতাবশতঃ নিজেকে অনাদরের পাত্র করিবে এবং অনাদরবশতঃ হতাশ হইয়া ফিরিয়া যাইবার সময় তোমার চন্দ্রমুখের কান্তির দ্বারা অন্য অভিসারিকাগণেরও বিঘ্ন ঘটাইবে। এখানে ব্যঙ্গ্য হইতেছে সখীর অভিপ্রায়রূপ চাটুবাক্য।

## লোচন টীকা

দে ইতি নিপাতঃ প্রার্থনায়াম্। তা ইতি তাবচ্ছব্দার্থে।

তেনায়মর্থঃ—প্রার্থয়ে তাবৎ প্রসীদ নিবর্তস্ব মুখশশিজ্যোৎস্না-বিলুপ্ততমোনিবহে।

অভিসারিকাণাং বিঘ্নং করোষ্যন্যাসামপি হতাশে।

অত্র ব্যবসিতাদ্ গমনান্নিবর্তস্বেতি প্রতীতের্নিষেধো বাচ্যঃ। গৃহাগতা নায়িকা গোত্রস্খলিতাদ্যপরাধিনি নায়কে সতি ততঃ প্রতিগন্তুং প্রবৃত্তা, নায়কেন চাটূপক্রমপূর্বকং নিবর্ত্যতে। ন কেবলং স্বাত্মনো মম চ নির্বৃত্তি-বিঘ্নং করোসি, যাবদন্যাসাম্ অপি, ততস্তব ন কদাচন সুখলবলাভোঽপি ভবিষ্যতীত্যত এব হতাশাসীতি বল্লভাভিপ্রায়রূপশ্চাটুবিশেষো ব্যঙ্গ্যঃ। যদি বা সখ্যোপদিশ্যমানাপি তদবধীরণয়া গচ্ছন্তী সখ্যোচ্যতে—ন কেবলমাত্মনো বিঘ্নং করোষি,

**শ্রীমদভিনবগুপ্তপাদের আপত্তি ঃ**

প্রথম অর্থে নায়ক বলিতেছেন—প্রিয়তমের গৃহ হইতে তোমার ইচ্ছার বিরুদ্ধে ফিরিয়া যাওয়া হইতে নিবৃত্ত হও। দ্বিতীয় অর্থে সখী বলিতেছে তোমার প্রিয়তমের গৃহে গমন হইতে নিবৃত্ত হও।

এই উভয় ব্যাখ্যাতেই বাচ্যার্থেই চিত্ত বিশ্রাম লাভ করে। সে কারণে এখানে ব্যঞ্জনা মুখ্য হয় না, গৌণ হইয়া যায়। সুতরাং নায়কপক্ষের ব্যাখ্যায় ইহা 'রসবৎ' অলংকারের এবং সখীপক্ষের ব্যাখ্যায় ইহা 'প্রেয়' অলংকারের উদাহরণ হইয়া দাঁড়ায়। সেক্ষেত্রে ধ্বনি হয় না—হয় গুণীভূতব্যঙ্গ্য।

**এই গাথার শ্রীমদভিনবগুপ্ত-কৃত ব্যাখ্যা :—**

প্রণয়ীর নিকট সবেগে অভিসারোদ্যতা নায়িকার প্রতি তাহার গৃহে আগমনোন্মুখী নায়কের এই উক্তি ; নায়িকার অভিসারের কথা না জানিয়াই যেন নায়ক নায়িকাকে উদ্দেশ্য করিয়া ইহা বলিতেছে। 'হতাশে' ইত্যাদি বাচ্যাংশে নর্মবচনের সাহায্যে আপনার পরিচয় দিতেছে। 'আমি আসিয়াছি, হতাশ হইবার কারণ নাই'—ইহাই

লাঘবাদবহুমানাস্পদমাত্মানং কুর্বতী, অতএব হতাশা, যাবদ্‌বদনচন্দ্রিকা-প্রকাশিত-মার্গতয়ান্যাসামপ্যভিসারিকাণাং বিঘ্নং করোষীতি সখ্যভিপ্রায়রূপশ্চাটু-বিশেষো ব্যঙ্গ্যঃ। অত্র তু ব্যাখ্যানদ্বয়েঽপি ব্যবসিতাৎ প্রতীপগমনাৎ প্রিয়তম গৃহগমনাচ্চ নিবর্তস্বেতি পুনরপি বাচ্য এব বিশ্রান্তেগু´ণীভূতব্যঙ্গ্যভেদস্য প্রেয়োরসবদলঙ্কারস্যোদাহরণমিদং স্যাৎ ; ন ধ্বনেঃ।

তেনায়মত্রভাবঃ—কাচিদ্রভসাৎ প্রিয়তমমভিসরন্তী তদ্ গৃহাভিমুখমাগচ্ছতা তেনৈব হৃদয়বল্লভেনৈবমুপশ্লোক্যতেঽপ্রত্যভিজ্ঞানচ্ছলেন ; অতএবাত্মপ্রত্যভি-জ্ঞাপনার্থমেব নর্মবচনং হতাশা ইতি। অন্যাসাঞ্চ বিঘ্নং করোষি তব চেপ্সিতলাভো-ভবিষ্যতীতি কা প্রত্যাশা। অতএব মদীয়ং বা গৃহমাগচ্ছ, ত্বদীয়ং বা গচ্ছাবেত্যুভয়ত্রাপি তাৎপর্য্যাদনুভয়রূপো বল্লভাভিপ্রায়শ্চাটাত্মা ব্যঙ্গ্য ইয়ত্যেব ব্যবতিষ্ঠতে। অন্যে তু "তটস্থানাং সহৃদয়ানামভিসারিকাং প্রতীয়মুক্তিঃ" ইত্যাহুঃ। তত্র হতাশে ইত্যামন্ত্রণাদি যুক্তময়ুক্তং বেতি সহৃদয়া এব প্রমাণম্। এবং বাচ্য-ব্যঙ্গ্যয়োর্ধার্মিক-পান্থপ্রিয়তমাভিসারিকাবিষয়ৈক্যেঽপি স্বরূপভেদাদ্ভেদ ইতি প্রতিপাদিতম্।১৭

দ্যোতনা। 'মুখচন্দ্রের শোভার দ্বারা নিজের অভিলাষ পূর্ণ হইবে না, অপরেরও বিঘ্ন ঘটাইবে ; সুতরাং হয় আমার গৃহে আগমন কর, নচেৎ চল, উভয়ে তোমার গৃহেই যাই।' গাথাটির তাৎপর্য্য এইভাবে উভয়ত্রই প্রযুক্ত হয় ; অতএব এখানে বাচ্যার্থে প্রতিষেধ থাকিলেও ব্যঙ্গ্যার্থে বিধি বা নিষেধ কিছু নাই। নায়কের চাটুবাক্যই ( নায়িকার মুখসৌন্দর্য্য বর্ণনার দ্বারা তাহাকে প্রসন্ন ও অভিমুখিনী করিয়া তোলা ) এখানে ব্যঙ্গ্যার্থের আত্মা। সুতরাং এখানে বস্তুধ্বনি হইয়াছে—গুণীভূতব্যঙ্গ্য নহে।

**মূল**

**১৮। ক্বচিদ্ বাচ্যাদ্ বিভিন্ন-বিষয়ত্বেন ব্যবস্থাপিতো, যথা—**

**কস্স বা ন হোই রোসো দঠ্ঠুণ পিআএঁ সব্বণং অহরম্।**
**সভমরপউমগ্ঘাইনি বারিঅবামে সহসু এহ্নিম্॥**
**[ সং—কস্য বা ন ভবতি রোষো দৃষ্ট্বা প্রিয়ায়াঃ সব্রণমধরম্।**
**সভ্রমর-পদ্মাঘ্রাণশীলে বারিতবামে সহস্বেদানীম্ ]॥**

**অনুবাদ**

**কোথাও কোথাও ব্যঙ্গ্যার্থের বিষয় বাচ্যার্থের বিষয় হইতে একেবারে পৃথকভাবে ব্যবস্থাপিত হয়। যথা :—**

**স্ত্রীর ব্রণযুক্ত অধর দেখিলে কাহার বা রোষ না হয় ! হে নিষেধের প্রতি বিরূপে, ( নিষেধ যে শোনে না ) ও ভ্রমরযুক্ত পদ্মের আঘ্রাণ-শীলে ! ( সভ্রমর পদ্মের আঘ্রাণ করা যাহার স্বভাব )—এখন ( তিরস্কার ) সহ্য কর।**

**বাসুদেব**

পূর্বের উদাহরণসমূহে ব্যাচার্থ ও ব্যঙ্গ্যার্থের প্রতীতিতে বিষয়ের ঐক্য ছিল। সকলক্ষেত্রে একই ব্যক্তির বাচ্যার্থের ও ব্যঙ্গ্যার্থের প্রতীতি হইয়াছে। ধার্মিক ব্যক্তি, পথিক, প্রিয়তম ও অভিসারিকা—যথাক্রমে

---

**লোচন টীকা**

অধুনা তু বিষয়ভেদাদপি ব্যঙ্গ্যস্য বাচ্যাদ্ভেদ ইত্যাহ—ক্বচিদ্বাচ্যাদ্ ইতি। ব্যবস্থাপিত ইতি। বিষয়ভেদোঽপি বিচিত্ররূপো ব্যবতিষ্ঠমানঃ সহৃদয়ৈর্ব্যবস্থা-পয়িতুং শক্যত ইত্যর্থঃ।

ইহাদের প্রত্যেকেরই উভয় অর্থের প্রতীতি হইয়াছে। বিষয়ের ঐক্য থাকিলেও যে বাচ্য ও ব্যঙ্গের ভেদ স্বরূপতঃ থাকে তাহা প্রতিপন্ন করাই হইল এই সব উদাহরণের উদ্দেশ্য।

অতঃপর দেখান হইতেছে যে বিষয়ভেদবশতঃও ব্যঙ্গ্য অর্থ বাচ্য অর্থ হইতে পৃথক হয়। উদ্ধৃত উদাহরণে বাচ্যার্থের প্রতীতি হইয়াছে একজনের এবং ব্যঙ্গ্যার্থের প্রতীতি হইয়াছে অপরের।

কোন স্থানে একজন অবিনীতা নায়িকা অন্য নায়কের দ্বারা খণ্ডিতাধরা হইয়াছে। এই নায়িকার স্বামী তাহার নিকটবর্ত্তী স্থানে সে সময় আসিয়া পড়ায়, কোন বিদগ্ধা সখী, তাহাকে (স্বামীকে) দেখিতে না পাওয়ার ভাণ করিয়া এই কথা বলিতেছে। উদ্দেশ্য—নায়িকার অসতীত্ব-খণ্ডন। বাচ্যার্থের লক্ষ্য এখানে অসতী নায়িকা। শ্রীমদভিনবগুপ্তপাদের মতে এই গাথার ব্যঙ্গ্যার্থের লক্ষ্য অনেকে। পতিসম্পর্কে রমণীর কোন অপরাধ নাই, প্রতিবেশী নায়ক সম্বন্ধে আশংকা অমূলক—প্রভৃতি পতিবিষয়ক ব্যঙ্গ্যের অন্তর্ভুক্ত। অপরাধ-গোপনতার সাহায্যে সপত্নীগণের মধ্যে রমণীর গৌরবপ্রতিষ্ঠা ইহা হইতেছে সপত্নীবিষয়ক ব্যঙ্গ্য; 'সহস্ব'—শোভা পাইও"—এই পদের দ্বারা নায়িকার সৌভাগ্য প্রকটিত করা—নায়িকা-বিষয়ক ব্যঙ্গ্য; আবার এই বাক্যের দ্বারা রমণীর গুপ্ত প্রণয়ীকে সতর্ক হইবার জন্য—যেন অধরদংশনাদি পুনরায় প্রকটিত না হয়,—নির্দ্দেশ দেওয়া হইয়াছে; ইহা হইতেছে গুপ্ত-প্রণয়িবিষয়ক ব্যঙ্গ্য। 'আমি গোপন করিতে পটু'—এই

---

কস্য বা ন ভবতি রোষো দৃষ্ট্বা প্রিয়ায়াঃ সব্রণমধরম্।
সভ্রমরপদ্মাঘ্রাণশীলে বারিতবামে সহস্বেদানীম্॥

কস্যবেতি। অনীর্ষ্যালোরপি ভবতি রোষো দৃষ্ট্বৈব; অকৃতত্বাপি কুতশ্চিদেবাপূর্বতয়া প্রিয়ায়াঃ সব্রণমধরমবলোক্য। সভ্রমরপদ্মাঘ্রাণশীলে শীলং হি কথঞ্চিদপি বারয়িতুং ন শক্যম্। বারিতে বারণায়াং, বামে তদনঙ্গীকারিণি। সহস্বেদানীমুপালম্ভপরম্পরামিত্যর্থঃ। অত্রায়ং ভাবঃ—কাচিদবিনীতা কুতশ্চিৎ খণ্ডিতাধরা নিশ্চিততৎসবিধসংনিধানে তদ্ভর্ত্তরি তমনবলোকমানয়েব কয়াচিদ্বিদগ্ধ-সখ্যা তদ্বাচ্যতা পরিহারায়ৈবমুচ্যতে। সহস্বেদানীমিতি বাচ্যমবিনয়বতীবিষয়ম।

ভাবে যেন সখী উদাসীন বিদগ্ধ লোককে আপনার নিপুণতা বুঝাইতেছে; ইহা হইতেছে উদাসীনব্যক্তিবিষয়ক স্বীয় বৈদগ্ধ্যখ্যাপনরূপ ব্যঙ্গ্য; কারিকায় ব্যবহৃত 'ব্যবস্থাপিত' শব্দের উদ্দেশ্য হইতেছে এই সব বুঝান।

মূল

১৯। অন্যে চৈবংপ্রকারা বাচ্যাদ্ বিভেদিনঃ প্রতীয়মান-ভেদাঃ সম্ভবন্তি।

তেষাং দিঙ্মাত্রমেৎ প্রদর্শিতম্।

অনুবাদ

**বাচ্যার্থ হইতে পৃথক প্রতীয়মান অর্থের এইরূপ অনেক ভেদ সম্ভব। তাহাদের দিঙ্মাত্র এইভাবে প্রদর্শিত হইল।**

বাসুদেব

হেমচন্দ্র তাঁহার 'কাব্যানুশাসন' গ্রন্থে বহু উদাহরণ দিয়া দেখাইয়াছেন—প্রতীয়মান অর্থের কত ভেদ থাকা সম্ভব। 'কাব্যানু-শাসনে'র সংশ্লিষ্ট অংশ দেখুন।

মূল

২০। দ্বিতীয়োঽপি প্রভেদো বাচ্যাদ্ বিভিন্নঃ সপ্রপঞ্চমগ্রে দর্শয়িষ্যতে। তৃতীয়স্তু রসদিলক্ষণঃ প্রভেদো বাচ্যসামর্থ্যাক্ষিপ্তঃ প্রকাশতে, ন তু সাক্ষাৎ শব্দব্যাপারবিষয় ইতি বাচ্যাদ্ বিভিন্ন

---

ভর্তৃবিষয়ং তু অপরাধো নাস্তীত্যাবেদ্যমানং ব্যঙ্গ্যম্। সহস্বেত্যপি চ তদ্বিষয়ং ব্যঙ্গ্যম্। তস্যাং চ প্রিয়তমেন গাঢ়মুপালভ্যমানায়াং তদ্ব্যলীকশঙ্কিতপ্রাতিবেশি-কলোকবিষয়ং চাবিনয়প্রচ্ছাদনেন প্রত্যায়নং ব্যঙ্গ্যম্। তৎ সপত্ন্যাং চ তদুপালম্ভতদবিনয়-প্রহৃষ্টায়াং সৌভাগ্যাতিশয়খ্যাপনং প্রিয়ায়া ইতি শব্দবলাদিতি সপত্নীবিষয়ং ব্যঙ্গ্যম্। সপত্নীমধ্যে ইয়তা খলীকৃতাস্মীতি লাঘবমাত্মনি গ্রহীতুং ন যুক্তং, প্রত্যুতায়ং বহুমানঃ, সহস্ব শোভস্বেদানীমিতি সখীবিষয়ং সৌভাগ্য-প্রখ্যাপনং ব্যঙ্গম্। অদ্যেয়ং তব প্রচ্ছন্নানুরাগিনী হৃদয়বল্লভেত্থং রক্ষিতা, পুনঃ প্রকটরদনদংশনবিধির্ন বিধেয় ইতি তচ্চৌর্য্যকামুকবিষয়সম্বোধনং ব্যঙ্গ্যম্। ইত্থং ময়ৈতদপহ্নুতমিতি স্ববৈদগ্ধ্যখ্যাপনং তটস্থবিদগ্ধলোকবিষয়ং ব্যঙ্গ্যমিতি। তদেতদুক্তং ব্যবস্থাপিতশব্দেন।১৮।১৯

এব। তথা হি বাচ্যত্বং তস্য স্বশব্দ-নিবেদিতত্বেন বা স্যাৎ, বিভাবাদি-প্রতিপাদনমুখেন বা। পূর্বস্মিন্ পক্ষে স্বশব্দ-নিবেদিতত্বাভাবে রসাদীনামপ্রতীতি-প্রসঙ্গঃ। ন চ সর্বত্র তেষাং স্বশব্দ-নিবেদিতত্বম্। যত্রাপ্যস্তি তৎ, তত্রাপি বিশিষ্ট-বিভাবাদি-প্রতিপাদনমুখেনৈবেষাং প্রতীতিঃ। স্বশব্দেন সা কেবলমনূদ্যতে, ন তু তৎকৃতা। বিষয়ান্তরে তথা তস্যা অদর্শনাৎ। ন হি কেবল-শৃঙ্গারাদি-শব্দমাত্রভাজি বিভাবাদি-প্রতিপাদন-রহিতে কাব্যে মনাগপি রসবত্ত্বপ্রতীতিরস্তি। যতশ্চ স্বাভিধানমন্তরেণ কেবলেভ্যোঽপি বিভাবাদিভ্যো বিশিষ্টেভ্যো রসাদীনাং প্রতীতিঃ। তস্মাদন্বয়-ব্যতিরেকাভ্যাং অভিধেয়-সামর্থ্যাক্ষিপ্তত্বমেব রসাদীনাং, ন তু অভিধেয়ত্বং কথঞ্চিৎ—ইতি তৃতীয়োঽপি প্রভেদো বাচ্যাদ্ ভিন্ন এবেতি স্থিতম্। বাচ্যেন তু অস্য সহেব প্রতীতিরিত্যগ্রে দর্শয়িষ্যতে।

## অনুবাদ

দ্বিতীয় প্রকারের ভেদও (অলংকারধ্বনি) যে বাচ্যার্থ হইতে বিভিন্ন তাহা বিস্তারিতভাবে পরে দেখান হইবে।

রসাদিলক্ষণসমন্বিত যে তৃতীয় প্রকারের ভেদ, তাহা বাচ্যার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত হইয়া প্রকাশিত হয়; ইহা কিন্তু সাক্ষাৎভাবে শব্দব্যাপারের বিষয় নহে; সে কারণে ইহা বাচ্যার্থ হইতে বিভিন্নই; তাহা হইলে—তাহার (রসাদির) বাচ্যত্ব স্বশব্দের দ্বারা নিবেদিত হইতে পারে কিংবা বিভাবাদির প্রতিপাদন দ্বারা ব্যক্ত হইতে পারে। প্রথম পক্ষ ঠিক হইলে যেখানে (রসাদির) স্বশব্দ দ্বারা নিবেদন হয় নাই, সেখানে রসাদির প্রতীতি হয় না এইরূপ প্রসঙ্গই আসে। কিন্তু সর্বক্ষেত্রে এগুলি (রসাদি) স্বশব্দের দ্বারা নিবেদিত হয় না। যেখানে তাহা হয়ও, সেখানেও, বিশিষ্ট বিভাবাদির প্রতিপাদনের মাধ্যমেই ইহাদের (রসাদির) প্রতীতি হয়। স্বশব্দের দ্বারা (শৃঙ্গার, হাস্য প্রভৃতি রসের শব্দের দ্বারা) কেবল রসের প্রতীতি সমর্থিত হয়, উহা রস সৃষ্টি করে না। কারণ এই ভাবে বিষয়ান্তরে তাহা (রসপ্রতীতি) দেখা যায় না। কেবল শৃঙ্গারাদিশব্দমাত্রযুক্ত কিন্তু বিভাবাদির

**প্রতিপাদনশূন্য কাব্যে লেশমাত্র রসের অস্তিত্ব-প্রতীতি থাকে না। পুনরায় কারণ এই যে, স্বশব্দের দ্বারা অভিধান না হইলেও কেবল বিশিষ্ট বিভাবাদি হইতেই রসাদির প্রতীতি হয়, কেবল স্বশব্দের দ্বারা অভিধানে রসের প্রতীতি হয় না। অতএব অন্বয় ও ব্যতিরেকের সাহায্যে প্রমাণিত হইতেছে যে, রসাদি অভিধেয়-সামর্থ্যের দ্বারাই আক্ষিপ্ত হয়, ইহাদের অভিধেয়ত্ব কোন প্রকারেই নাই। এইভাবে স্থির হইল যে তৃতীয় ভেদও বাচ্য অর্থ হইতে বিভিন্নই বটে। বাচ্যের সহিতই যে ইহার প্রতীতি হয়, তাহা পরে দেখান হইবে।**

### বাসুদেব

বস্তু-ধ্বনির আলোচনা করিয়া অতঃপর রসধ্বনির আলোচনা আরম্ভ হইতেছে। বস্তুধ্বনির পর অলংকার-ধ্বনির আলোচনা হওয়া উচিত ছিল। কিন্তু অলংকার-ধ্বনির বৈচিত্র্য নানা প্রকারের এবং তাহাদের আলোচনায় বিশেষ অভিনিবেশ প্রয়োজন—এ কারণে এ সম্বন্ধে পরে আলোচনা করা হইবে এই কথা বৃত্তিতে বলা হইয়াছে। ধ্বন্যালোকের দ্বিতীয় উদ্দ্যোতে বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির দ্বিতীয় প্রভেদের আলোচনা প্রসঙ্গে—সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যের আলোচনাকালে—ইহার বিশেষ বিচার করা হইবে। বিধি-নিষেধাত্মকভাবে এবং বিধি-নিষেধ কিছুই নহে এইভাবে সংক্ষেপে বস্তু-ধ্বনির বর্ণনা সহজ। কিন্তু অলংকারের সংখ্যা অনেক বলিয়া অলংকারধ্বনির বর্ণনা এইভাবে সংক্ষেপে করা যাইবে না। সেই কারণে বৃত্তিতে বলা হইল—'সপ্রপঞ্চম অগ্রে দর্শয়িষ্যতে'।

---

### লোচন-টীকা

অগ্র ইতি। দ্বিতীয়োদ্দ্যোতে 'অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যঃ ক্রমেণোদ্দ্যোতিতঃ পরঃ' ইতি, বিবক্ষিতান্যপরবাচ্যস্য দ্বিতীয়-প্রভেদবর্ণনাবসরে। যথা হি বিধিনিষেধ-তদনুভয়াত্মনা রূপেণ সংকলয্য বস্তুধ্বনিঃ সংক্ষেপেণ সুবচঃ, তথা নালঙ্কারধ্বনিঃ, অলঙ্কারাণাং ভূয়স্ত্বাৎ। তত এবোক্তম্—সপ্রপঞ্চম্ ইতি। তৃতীয়স্ত্বিতি। তু শব্দো ব্যতিরেকে। বস্ত্বলংকারাবপি শব্দাভিধেয়ত্বমধ্যাসাতে তাবৎ। রসভাবতদাভাসতৎপ্রশমা পুনর্ন কদাচিদভিধীয়ন্তে, অথ চাস্বাদ্যমানতাব-প্রাণতয়া ভান্তি! তত্র ধ্বননব্যাপারাদৃতে নাস্তি কল্পনান্তরম্। স্বশব্দগতিত্বাভাবে

"**তৃতীয়স্তু রসাদিলক্ষণো প্রভেদঃ**"—এখানে ব্যবহৃত 'তু'-শব্দ বস্তু ও অলংকারধ্বনি হইতে রসধ্বনির পার্থক্য সূচনা করিতেছে। বস্তু ও অলংকার কখনও-কখনও শব্দের দ্বারা অভিধেয় হয়; রস, ভাব, রসাভাস, ভাবাভাস ও তাহাদের প্রশম—এগুলি কখনও অভিধেয় নহে। ইহাদের প্রাণ-স্বরূপ যে আস্বাদ্যমানতা, তদ্দ্বারাই ইহারা প্রতিভাত হয়। এখানে অভিধা বা লক্ষণার কোন অবকাশ নাই—একমাত্র ধ্বননব্যাপারেরই আশ্রয় গ্রহণ করিতে হইবে।

**রসাদিলক্ষণঃ**—রস, ভাব, তাহাদের আভাস ও তাহাদের প্রশান্তি। ঔচিত্যের সহিত আস্বাদ্যমান স্থায়ী চিত্তবৃত্তি হইতে রসের উদ্ভব হয়; ঔচিত্যের সহিত ব্যভিচারী চিত্তবৃত্তির আস্বাদ হইলে ভাবের উদ্ভব হয়; চিত্তবৃত্তির অনুচিতভাবে আস্বাদ হইলে—উৎপত্তি হয় আভাসের; রসের ব্যঞ্জনা-সূচনাকারী চিত্তবৃত্তির আনন্দদায়ক প্রশান্তি হইতেছে—ভাবশান্তি। ইহার বিশেষ আহ্লাদজনকত্ব আছে বলিয়া, 'ভাব' শব্দের মধ্যে গৃহীত হইলেও, ইহাকে ( ভাবশান্তিকে ) পৃথকভাবে গণনা করা হইয়াছে।

**'প্রকাশতে'**—রস্যমানরূপেই ইহা প্রকাশিত হয়। অতএব ইহা অভিধার ব্যাপার নয়; শব্দার্থের গতি স্খলিত না হওয়ায় মুখ্যার্থের বাধা

---

মুখ্যার্থবাধাদের্লক্ষণানিবন্ধনত্বানাশঙ্কনীয়ত্বাৎ। ঔচিত্যেন প্রবৃত্তৌ চিত্তবৃত্তেরাস্বাদ্যত্বে স্থায়িন্যা রসো, ব্যভিচারিণ্যা ভাবঃ, অনৌচিত্যেন তদাভাসঃ, রাবণস্যেব সীতায়াং রতেঃ। যদ্যপি তত্র হাস্যরসরূপতৈব 'শৃঙ্গারাদ্ধি ভবেদ্ধাস্যঃ ইতি বচনাৎ, তথাপি পাশ্চাত্ত্যেয়ং সামাজিকানাং স্থিতিঃ তন্ময়ীভবনদশায়াম্ তু রতেরেবাস্বাদ্যত্বেতি শৃঙ্গারতৈব ভাতি পৌর্বাপর্য-বিবেকাবধারণেন 'দূরাকর্ষণ মোহমন্ত্র ইব মে তন্নাম্নি যাতে শ্রুতিম্' ইত্যাদৌ। তদসৌ শৃঙ্গারাভাস এব। তদঙ্গং ভাবাভাসশ্চিত্তবৃত্তেঃ প্রশম এব প্রক্রান্তায়া হৃদয়মাহ্লাদয়তি যতো বিশেষেণ, ততএব তৎ সংগৃহীতোঽপি পৃথগ্‌গণিতোঽসৌ। যথা—

একস্মিন্ শয়নে পরাঙ্‌মুখতয়া বীতোত্তরং তাম্যতো
রন্যোন্যস্য হৃদি স্থিতেঽপ্যনুনয়ে সংরক্ষতো গৌরবম্।
দম্পত্যোঃ শনকৈরপাঙ্গবলনামিশ্রীভবচ্চক্ষুষো-
র্ভগ্নো মানকলিঃ সহাসরভসব্যাবৃত্তকণ্ঠগ্রহম্॥

হয় না—অতএব লক্ষণারও অবকাশ নাই; ইহা বাচ্যার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত ধ্বননেরই ব্যাপার।

আচার্য্য উদ্ভট মনে করেন রস স্বশব্দবাচ্য হইতে পারে। তাঁহার মতে—'পঞ্চরূপা রসাঃ'। তিনি বলেন—

'রসবদ্দর্শিত-স্পষ্ট-শৃঙ্গারাদিরসোদয়ম্।
স্বশব্দ-স্থায়ি-সঞ্চারি-বিভাবাভিনেয়াস্পদম্॥'

অর্থাৎ (১) স্বশব্দ (২) স্থায়িভাব, (৩) সঞ্চারিভাব (৪) বিভাব ও (৫) অভিনয়—এই পাঁচপ্রকারে রসের অভিব্যক্তি হইতে পারে। অনেকে মনে করেন বৃত্তিকার এখানে উদ্ভটের মত খণ্ডন করিতেছেন।

**'স্বশব্দ-নিবেদিতত্বেন'**—শৃঙ্গারাদি শব্দ প্রয়োগ করিয়া, অভিধা-ব্যাপারের মাধ্যমে অর্থপ্রকাশ করিয়া!

**'বিভাবাদি-প্রতিপাদনমুখেন'**—তাৎপর্য্যশক্তির সাহায্যে।

**'পূর্বস্মিন্ পক্ষে....স্বশব্দ-নিবেদিতত্বম্'**—যদি একথা স্বীকৃত হয় যে রসাদি-প্রতীতি স্বশব্দ-নিবেদনের দ্বারাই হইয়া থাকে, তাহা হইলে

---

ইত্যত্রের্ষ্যারোষাত্মনো মানস্য প্রশমঃ। ন চায়ং রসাদিরর্থঃ 'পুত্রস্তেজাতঃ' ইত্যতো যথা হর্ষো জায়তে তথা। নাপি লক্ষণয়া। অপিতু সহৃদয়স্য হৃদয়-সংবাদবলাদ্বিভাবানুভাবপ্রতীতৌ তন্ময়ীভাবেনাস্বাদ্যমান এব রস্যমানৈকপ্রাণঃ সিদ্ধস্বভাবঃ সুখাদিবিলক্ষণঃ পরিস্ফুরতি। তদাহ-প্রকাশত ইতি। তেন তত্র শব্দস্য ধ্বননমেব ব্যাপারোঽর্থ সহকৃতস্যেতি। বিভাবাদ্যর্থোঽপি ন পুত্রজন্ম-হর্ষন্যায়েন তাং চিত্তবৃত্তিং জনয়তীতি জননাতিরিক্তোঽর্থস্যাপি ব্যাপারো ধ্বননমেবোচ্যতে।

স্বশব্দেতি। শৃঙ্গারাদিনা শব্দেনাভিধাব্যাপারবশাদেব নিবেদিতত্বেন। বিভাবাদীতি। তাৎপর্য্যশক্ত্যেত্যর্থঃ। তত্র স্বশব্দস্যান্বয়ব্যতিরেকৌ রস্যমানতা-সারং রসং প্রতি নিরাকুর্বন্ ধ্বননস্যৈব তাবিতি দর্শয়তি—ন চ সর্বত্রেতি। যথা ভট্টেন্দুরাজস্য—

যদ্বিশ্রম্য বিলোকিতেষু বহুশোনিঃ স্থেমনী লোচনে
যদ্গাত্রানি দরিদ্রতি প্রতিদিনং লূনাব্জিনীনালবৎ।
দূর্বাকাণ্ডবিড়ম্বকশ্চ নিবিড়ো যৎপাণ্ডিমা গণ্ডয়োঃ
কৃষ্ণে যূনি সযৌবনাসু বনিতাস্বেবৈব বেষস্থিতিঃ॥

একথাও স্বীকার করিতে হয় যে স্বশব্দের দ্বারা নিবেদন না হইলে রসাদি-প্রতীতি হইবে না। কিন্তু সর্বত্র তো তাহা হয় না। শ্রীমদভিনবগুপ্তপাদ উদাহরণস্বরূপ ভট্টেন্দুরাজের শ্লোক উদ্ধৃত ও ব্যাখ্যা করিয়া দেখাইয়াছেন যে এক্ষেত্রে স্বশব্দের প্রয়োগ ব্যতীতও রসপ্রতীতি হইয়াছে। এইভাবে ব্যতিরেকের দৃষ্টান্ত দেওয়া হইয়াছে।

**'যত্রাপ্যস্তি তৎ'**—সেখানে শৃঙ্গারাদি স্বশব্দের দ্বারা রস পরিবেশিত হয়; এখানে 'তৎ'-শব্দের অর্থ স্বশব্দ-নিবেদন।

**তত্রাপি····প্রতীতিঃ**—সেখানেও অর্থাৎ স্বশব্দের দ্বারা নিবেদন থাকিলেও বিশিষ্ট বিভাবাদির প্রতিপাদনের দ্বারাই রসপ্রতীতি হয়। এখানে অন্বয়ের সাহায্যে ( অর্থাৎ স্বশব্দ আছে—ইহা সত্ত্বেও ) দেখান হইল যে যেখানে শৃঙ্গারাদি স্বশব্দ বিদ্যমান, সেখানেও বিভাবাদি অন্য কারণে রসপ্রতীতি হইয়া থাকে।

**'বিভাবাদি-প্রতিপাদনমুখেন'**—পদের অর্থ হইতেছে—শব্দ-সংবলিত বিভাবাদির প্রতিপত্তি করিয়া।

স্বশব্দের দ্বারা যে রসপ্রতীতির সৃষ্টি হয় না—মাত্র সমর্থন হয়, তাহাই শ্রীমদভিনবগুপ্তপাদ টীকায়—'যাতে দ্বারবতীং তদা মধুরিপৌ' ইত্যাদি শ্লোকের ব্যাখ্যায় দেখাইয়াছেন।

**'বিষয়ান্তরে তথা তস্যা অদর্শনাৎ'**—রস যে স্বশব্দকৃত নহে তাহার হেতু স্বরূপ বলা হইতেছে—'কারণ বিষয়ান্তর হইলে এরূপ দেখা যায়

---

ইত্যত্রানুভাববিভাবাববোধনোত্তরমেব তন্ময়ীভবনযুক্ত্যা তদ্বিভাবানুভাবোচিতচিত্তবৃত্তিবাসনানুরঞ্জিতস্বসংবিদানন্দচর্বণাগোচরোঽর্থো রসাত্মা স্ফুরত্যেবাভিলাষচিন্তৌৎসুক্যনিদ্রাধৃতিগ্লান্যালস্যশ্রমস্মৃতিবিতর্কাদিশব্দাভাবেঽপি। এবং ব্যতিরেকাভাবং প্রদর্শ্যান্বয়াভাবং দর্শয়তি—যত্রাপীতি। তদিতি স্বশব্দনিবেদিতত্বম্ প্রতিপাদনমুখেনেতি। শব্দপ্রযুক্তয়া বিভাবাদিপ্রতিপত্ত্যেত্যর্থঃ। সা কেবলমিতি। তথাহি।

যাতে দ্বারবতীং তদা মধুরিপৌ তদ্দত্তঝম্পানতাং
কালিন্দীতটরূঢ়বঞ্জুললতামালিঙ্গ্য সোৎকণ্ঠয়া।
তদ্গীতং গুরুবাষ্পগদ্গদগলত্তারস্বরং রাধয়া
যেনান্তর্জলচারিভির্জলচরৈরপ্যুৎকমুৎকূজিতম্॥

না'। কোন বস্তুর অভাব থাকিলেও যদি অন্য বস্তু উৎপন্ন হয়, তাহা হইলে পরবর্ত্তী বস্তু পূর্ববর্ত্তী বস্তুর দ্বারা উৎপন্ন হইয়াছে—ইহা বলা যাইবে না। বিষয়ান্তরে স্ব-শব্দের অভাবসত্ত্বেও রসপ্রতীতি হয়, অতএব রসপ্রতীতির কারণ স্বশব্দবাচকতা নহে।

শৃঙ্গারাদি স্বশব্দের যে রসবত্ত্বপ্রতীতি নাই, তাহাই **'ন হি কেবল···· মনাগপি রসবত্ত্ব-প্রতীতিরস্তি'**—এই অংশে দৃঢ়ভাবে দেখাইতেছেন। কেবলমাত্র শৃঙ্গারাদি শব্দের দ্বারাই যদি রসপ্রতীতি হইত, তাহা হইলে 'কাব্য' শব্দ উচ্চারণ করিলেই, বা—

'শৃঙ্গার-হাস্য-করুণ-রৌদ্র-বীর-ভয়ানকাঃ।
বীভৎসাদ্ভুতসংজ্ঞৌ চেত্যষ্টৌ নাট্যে রসাঃ স্মৃতাঃ॥'

—ইত্যাদি শ্লোক পড়িলেই কাব্য হইত বা শৃঙ্গারাদি বিভিন্ন রসের আস্বাদ হইত। কিন্তু তাহা তো হয় না। অতএব রসের স্বশব্দ-বাচ্যত্ব নাই। এই ভাবে ব্যতিরেক ও অন্বয়মূলক যুক্তির সাহায্যে দেখান হইল—'শৃঙ্গারাদি' স্বশব্দের সহিত রসাদির সম্বন্ধ নাই।

**'যতশ্চ স্বাভিধানমন্তরেণ····প্রতীতিঃ'**—এই অংশে দেখান হইয়াছে—স্বশব্দের প্রয়োগ হয় নাই; কেবলমাত্র বিশিষ্ট বিভাবাদির প্রয়োগ হইয়াছে এবং তদ্দ্বারাই রসসৃষ্টি হইয়াছে। অতএব রসসৃষ্টিতে স্বশব্দের প্রয়োগ অপ্রয়োজনীয়।

**'কেবলাচ্চ স্বাভিধানাদপ্রতীতিঃ'**—এইখানে দেখানো হইতেছে

ইত্যত্র বিভাবানুভাবাবগ্নানতয়া প্রতীয়েতে। উৎকণ্ঠা চ চর্বণাগোচরং প্রতিপন্নৈব এব। সোৎকণ্ঠা শব্দঃ কেবলং সিদ্ধং সাধয়তি, উৎকমিত্যনেন ভুক্তানুভাবানুকর্ষণং কর্ত্তুং সোৎকণ্ঠাশব্দঃ প্রযুক্ত ইত্যনুবাদেঽপি নানর্থকঃ, পুনরনুভাবপ্রতিপাদনে হি পুনরুক্তিরতন্ময়ীভাবো বা ন তু তৎকৃতেত্যত্র হেতুমাহ—বিষয়ান্তর ইতি। 'যদ্বিশ্রম্য' ইত্যাদৌ। নহি যদভাবেঽপি যদ্ভবতি তৎকৃতং তদিতি ভাবঃ। অদর্শনমেব দ্রঢ়য়তি নহীতি। কেবলশব্দার্থং স্ফুটয়তি—বিভাবাদিতি। কাব্য ইতি। তবমতে কাব্যরূপতয়া প্রসজ্যমান ইত্যর্থঃ। মনাগপীতি।

শৃঙ্গারহাস্যকরুণরৌদ্রবীরভয়ানকাঃ।
বীভৎসাদ্ভুতসংজ্ঞৌ চেত্যষ্টৌ নাট্যে রসাঃ স্মৃতাঃ

কেবল স্বশব্দের অভিধানের দ্বারা রসের অপ্রতীতি হইয়াছে অর্থাৎ রসপ্রতীতি হয় নাই।

**"তস্মাদন্বয়-ব্যতিরেকাভ্যাং....কথঞ্চিৎ"**—এখানে যুক্তির উপসংহার করা হইতেছে—অতএব অন্বয় ও ব্যতিরেকের সাহয্যে দেখান হইল যে রসাদির অভিব্যক্তিতে অভিধেয়ই হইতেছে সামর্থ্য। বিভাবাদি অভিধাই সহকারী শক্তিরূপে স্বীয় সামর্থ্যবশতঃ ধ্বনির প্রতীতি করায়।

**'অভিধেয়-সামর্থ্যাক্ষিপ্তম্'**—এই অংশে 'অভিধেয়ের সামর্থ্য' বলিতে গুণালংকারবিশিষ্ট ও রসানুকূল, সমুচিত শব্দের সমন্বয়ের শক্তিকে বুঝাইতেছে। এই ভাবেই বুঝানো হইল যে এখানে শব্দ ও অর্থের ধ্বনন-ব্যাপারই আছে; অভিধাশক্তির দ্বারা জন্য-জনক-ভাব বা কার্য্য-কারণ-ভাব বা অনুমানশক্তি বা তাৎপর্য্যাশক্তি কিছুই নাই।

**'ইতি তৃতীয়োঽপি····স্থিতম্'**—এই যুক্তিতে ('ইতি'—এখানে হেতু বাচক) তৃতীয় প্রভেদও অর্থাৎ রসধ্বনিও বাচ্য হইতে পৃথক—ইহাই সিদ্ধান্ত হইল।

**'বাচ্যেন····দর্শয়িষ্যতে'**—পরে দেখান হইবে যে বাচ্যের সঙ্গে-সঙ্গেই ইহার (রসধ্বনির) প্রতীতি হয়। 'সহ ইব'—সঙ্গে-সঙ্গেই;—একথা

ইত্যত্র। এবং স্বশব্দেন সহ রসাদের্ব্যতিরেকান্বয়াভাবমুপপত্ত্যা প্রদর্শ্য তথৈবোপসংহরতি—যতশ্চেত্যাদিনা কথিঞ্চিদিত্যন্তেন। অভিধেয়মেব সামর্থ্যং সহকারিশক্তিরূপং বিভাবাদিকং রসধ্বননে শব্দস্য কর্ত্তব্যে, অভিধেয়স্য চ পুত্র-জন্মহর্ষভিন্নযোগক্ষেমতয়া জননব্যতিরিক্তে দিবাভোজনাভাববিশিষ্টপীনত্বানুমিত-রাত্রিভোজনবিলক্ষণতয়া চানুমানব্যতিরিক্তে ধ্বননে কর্ত্তব্যে সামর্থ্যং শক্তিঃ বিশিষ্ট-সমুচিতো বাচকসাকল্যমিতি দ্বয়োরপি শব্দার্থয়োর্ধ্বননং ব্যাপারঃ। এবং দ্বৌ পক্ষাবুপক্রম্যাদ্যো দূষিতঃ, দ্বিতীয়স্তু কথঞ্চিদদূষিতঃ কথঞ্চিদঙ্গীকৃতঃ, জননানুমানব্যাপারাভিপ্রায়েন দূষিতঃ; ধ্বননাভিপ্রায়েণাঙ্গীকৃতঃ। যত্ত্বত্রাপি তাৎপর্য্যশক্তিমেব ধ্বননং মন্যতে, স ন বস্তুতত্ত্ববেদী। বিভাবানুভাবপ্রতিপাদকে হি বাক্যে তাৎপর্য্যশক্তির্ভেদে সংসর্গে বা পর্য্যবস্যেৎ, ন তু রস্যমানতাসারে রসে ইত্যলং বহুনা। ইতি শব্দো হেত্বর্থে। 'ইত্যপি হেতোস্তৃতীয়োঽপি প্রকারো বাচ্যাদ্ভিন্ন এবে'তি সম্বন্ধঃ। সহেবেতি। ইবশব্দেন বিদ্যমানোঽপি ক্রমো ন সংলক্ষ্যত ইতি তদ্দর্শয়তি—অগ্র ইতি। দ্বিতীয়োদ্দ্যোতে।২০

বলার উদ্দেশ্য হইতেছে এই :—'রস', 'ভাব', ইত্যাদি হইতেছে—অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য, আর 'বস্তু' ও 'অলংকার' হইতেছে—সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য। 'সহ ইব' শব্দের দ্বারা ইহাই বুঝান হইল—রসধ্বনির ক্রম থাকিলেও তাহা লক্ষ্য করা যায় না। ইহা অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যের অন্তর্ভুক্ত।

'অগ্রে'—পরে অর্থাৎ দ্বিতীয় উদ্দ্যোতে ইহার বিশদ আলোচনা হইবে।

মূল

২১। কাব্যস্যাত্মা স এবার্থস্তথা চাদিকবেঃ পুরা।
ক্রৌঞ্চ-দ্বন্দ্ব-বিয়োগোত্থঃ শোকঃ শ্লোকত্বমাগতঃ ॥ ৫

বিবিধ-বাচ্য-বাচক-রচনাপ্রপঞ্চ-চারুণঃ কাব্যস্য স এবার্থঃ সারভূতঃ। তথা চাদিকবের্বাল্মীকেঃ নিহত-সহচরী-কাতর-ক্রৌঞ্চাক্রন্দজনিতঃ শোক এব শ্লোকতয়া পরিণতঃ। শোকো হি করুণরস-স্থায়িভাবঃ। প্রতীয়মানস্য চান্যভেদ-দর্শনেঽপি রসভাবমুখেনৈবোপলক্ষণং, প্রাধান্যাৎ।

অনুবাদ

এবং সেই অর্থই হইতেছে কাব্যের আত্মা। এই ভাবেই পুরাকালে আদি কবির ক্রৌঞ্চমিথুনবিয়োগজাত শোক শ্লোকত্ব প্রাপ্ত হইয়াছিল। নানাবিধ বাচ্য-বাচক-রচনাবলীর দ্বারা সুন্দর কাব্যের সেই অর্থই (রসধ্বনিরূপ প্রতীয়মান অর্থই) সারভূত। নিহত সহচরীর বিরহে কাতর ক্রৌঞ্চের ক্রন্দনজাত শোকই (আদি কবির) শ্লোকরূপে পরিণত হইয়াছিল। শোকই হইতেছে করুণরসের স্থায়িভাব। প্রতীয়মানের অন্যভেদ দেখা গেলেও, সেগুলি রস ও ভাবের দ্বারাই উপলক্ষিত হয়, কারণ (সেখানেও) রসাদিরই প্রাধান্য।

---

লোচন টীকা

এবং 'প্রতীয়মানং পুনরন্যদেব' ইতীয়তা ধ্বনিস্বরূপং ব্যাখ্যাতম্। অধুনা কাব্যাত্মত্বমিতিহাসব্যাজেন চ দর্শয়তি—কাব্যস্যাত্মেতি। সএবেতি প্রতীয়মানমাত্রেঽপি প্রক্রান্তে তৃতীয় এব রসধ্বনিরিতি মন্তব্যং, ইতিহাসবলাৎ প্রক্রান্তবৃত্তিগ্রন্থার্থবলাচ্চ। তেন রস এব বস্তুত আত্মা, বস্ত্বলঙ্কারধ্বনী তু সর্বথা রসং প্রতি পর্য্যবস্যেতে ইতি বাচ্যাদুৎকৃষ্টৌ তাবিত্যভিপ্রায়েণ

**বাসুদেব**

**'প্রতীয়মানং পুনরন্যদেব'**—ইত্যাদি শ্লোকে ধ্বনির স্বরূপ ব্যাখ্যা করা হইল। এখন ইতিহাসকে অবলম্বন করিয়া প্রতীয়মান **অর্থই** যে কাব্যের আত্মা তাহা দেখানো হইতেছে।

**'স এব অর্থঃ কাব্যস্য আত্মা'**—এখানে 'সঃ' এই শব্দ রসধ্বনিকেই বুঝাইতেছে। যে প্রতীয়মান অর্থ কাব্যের আত্মা, তাহা গ্রহণ করিতে হইলে - রসধ্বনিকে গ্রহণ করিতে হইবে, কারণ রসই প্রকৃতপক্ষে কাব্যের আত্মা। বস্তুধ্বনি ও অলংকারধ্বনি সর্বপ্রকারে রসেই পর্য্যবসিত হয়। তবে পূর্বে যে বলা হইয়াছে 'কাব্যস্যাত্মাধ্বনিঃ', তদ্দারা সাধারণ-ভাবে সংজ্ঞা দেওয়া হইয়াছে এবং ইহাও বুঝানো হইয়াছে যে বস্তুধ্বনি ও অলংকারধ্বনিরূপ দুইটি প্রতীয়মান অর্থই বাচ্য অর্থ হইতে উৎকৃষ্ট। **'স এব অর্থঃ'**—এতদ্দারা যে রসধ্বনিই গৃহীত হইয়াছে তাহা প্রচলিত ইতিকথা ও প্রস্তুত গ্রন্থের যুক্তি হইতেই বুঝা যাইবে।

অতঃপর আদিকবির কাহিনীর উল্লেখ করিয়া ইতিকথার দৃষ্টান্ত দেখাইতেছেন।

**"আদিকবেঃ ...মাগতঃ"**—এই অংশের অন্বয় এইরূপ হইবে—'পুরা ক্রৌঞ্চদ্বন্দ্ব-বিয়োগোত্থঃ শোকঃ আদিকবেঃ শ্লোকত্বমাগতঃ।' আদিকবির শোক শ্লোকত্ব প্রাপ্ত হইয়াছিল এইরূপ অন্বয় হইবে না;

---

ধ্বনিঃ কাব্যস্যাত্মেতি সামান্যেনোক্তম্। শোক ইতি। ক্রৌঞ্চস্য দ্বন্দ্ব-বিয়োগেণ সহচরীহননোদ্ভূতেন সাহচর্য্যধ্বংসনেনোত্থিতো যঃ শোকঃ স্থায়িভাবো নিরপেক্ষভাবত্বাদ্বিপ্রলম্ভশৃঙ্গারোচিতরতিস্থায়িভাবাদন্য এব, স এব তথাভূতবিভাবতদুত্থাক্রন্দাদ্যনুভাবচর্বণয়া হৃদয়সংবাদতন্ময়ীভবনক্রমাদাস্বাদ্যমানতাং প্রতিপন্নঃ করুণরসরূপতাং লৌকিক-শোকব্যতিরিক্তাং স্বচিত্তদ্রুতি-সমাস্বাদ্যসারাং প্রতিপন্নো রসপরিপূর্ণকুম্ভোচ্ছলনবচ্চিত্তবৃত্তিনিঃষ্যন্দস্বভাববাগ্‌বিলাপাদিবচ্চ সময়ানপেক্ষত্বেঽপি চিত্তবৃত্তিব্যঞ্জকত্বাদিতি নয়েনাকৃতকতয়ৈবাবেশবশাৎ সমুচিত-শব্দচ্ছন্দোবৃত্তাদিনিয়ন্ত্রিতশ্লোকরূপতাং প্রাপ্তঃ—

মা নিষাদ প্রতিষ্ঠাং ত্বমগমঃ শাশ্বতীঃ সমাঃ
যৎক্রৌঞ্চমিথুনাদেকমবধীঃ কামমোহিতম্॥ ইতি

সেক্ষেত্রে ক্রৌঞ্চের দুঃখে মুনিও দুঃখিত হইতেন এবং রসের কাব্যাত্মা হওয়ার কোন অবকাশই থাকিত না। এখানে সহচরীনিধনোদ্ভূত শোকই হইতেছে স্থায়ী ভাব; সহচরীশূন্য শোকাহত ক্রৌঞ্চ হইতেছে বিভাব; শোকজাত ক্রন্দনাদি হইতেছে অনুভাব; এই বিভাব ও অনুভাববশতঃ ক্রমে কবির সহিত বিভাবানুভাবের মিলন ও তন্ময়ত্ব হইল; তখন সেই স্থায়ীভাব করুণরসে পরিণত হইল। ইহা যে 'রস', ভাব নহে, তাহা বুঝা গেল এই কারণে যে, ইহা লৌকিক শোক হইতে বিভিন্ন, স্বীয় 'চিত্তবৃত্তিনিঃস্যন্দস্বভাব'। চিত্তবৃত্তির ব্যঞ্জকত্ববশতঃই এই স্থায়িভাব শোক উপযুক্ত শব্দ ও ছন্দোবৃত্ত্যাদির দ্বারা নিয়ন্ত্রিত হইয়া সুবিখ্যাত 'মা নিষাদ!'—ইত্যাদি শ্লোকরূপে প্রকাশিত হইল। এইভাবে স্থায়িভাবাত্মক রস কাব্যের সারভূত আত্মারূপে প্রকাশিত হয়। ইহা অন্য কোন শব্দের দ্বারা প্রকাশিত হয় না।

**'স এব'**—এখানে 'এব' শব্দের দ্বারা দেখানো হইতেছে রসই কাব্যের আত্মা, কাব্যের অন্য কোন আত্মা নাই।

বৃত্তিতে শ্লোকের অর্থ বিশদ করা হইয়াছে।

**"বিবিধ-বাচ্য-বাচক-রচনা-প্রপঞ্চ-চারুণঃ"**—ব্যঞ্জনাযোগ্য বিভিন্ন রসের অনুকূল বৈচিত্র্যসৃষ্টিকারী, শব্দ অর্থ, গুণ এবং অলংকারের প্রাচুর্য্যসমন্বিত রচনার দ্বারা চারুত্বপ্রাপ্ত বা সুন্দর। এখানে সুস্পষ্টভাবে বলা হইল—ধ্বনি থাকিলেই কাব্য হইবে না,—রসানুকূল বৈচিত্র্য-

ন তু মুনেঃ শোক ইতি মন্তব্যম্। এবং হি সতি তদ্দুঃখেন সোঽপি দুঃখিত ইতি কৃত্বা রসস্যাত্মতেতি নিরবকাশং ভবেৎ। ন চ দুঃখসন্তপ্তস্যৈষা দশেতি। এবং চর্বণোচিতশোকস্থায়িভাবাত্মককরুণরসসমুচ্ছলনস্বভাবত্বাৎ স এব কাব্যস্যাত্মা সারভূতস্বভাবোঽপরশব্দবৈলক্ষণ্যকারকঃ। এতদেবোক্তং হৃদয়দর্পণে—যাবৎ পূর্ণো ন চৈতেন তাবন্নৈব বমত্যমুম্, ইতি। আগম ইতি ছান্দসেনাড়াগমেন। স এবেত্যেবকারেণেদমাহ—নান্য আত্মেতি। তেন যদাহ ভট্টনায়কঃ—

> শব্দ-প্রাধান্যমাশ্রিত্য তত্র শাস্ত্রং পৃথগ্বিদুঃ।
> অর্থতত্ত্বেন যুক্তং তু বদন্ত্যাখ্যানমেতয়োঃ॥
> দ্বয়োর্গুণত্বে ব্যাপারপ্রাধান্যে কাব্যধীর্ভবেৎ॥

সৃষ্টিকারী এবং শব্দার্থ-গুণালংকারের চারুত্বসৃষ্টিকারী সমাবেশই ধ্বনিপ্রতীতি আনয়ন করিতে পারে।

'নিহত····ক্রৌঞ্চাক্রন্দ'—এখানে বলা হইল ক্রৌঞ্চ হইতেছে বিভাব, 'আক্রন্দ'—ইহা অনুভাব।

এখানে দেখা যাইতেছে শোকের চর্বণা হইতেই শ্লোক আসিয়াছে। তাহা হইলে তো প্রতীয়মান অর্থ কাব্যের আত্মা হইতে পারে না। এই আশংকার উত্তরে বলা হইতেছে—

"শোকো হি করুণ-রস-স্থায়িভাবঃ"—স্থায়িভাবের বিভাব ও অনুভাবসমূহের যথাযোগ্য আস্বাদ্যমানাত্মক চিত্তবৃত্তি হইতেছে রস। বাল্মীকির উদাহরণে, শোকচর্বণাত্মক করুণরসের স্থায়িভাব হইতেছে শোক। এখানে গৌণপ্রয়োগবলে বলা হইয়াছে যে স্থায়িভাব শোক রসত্ব লাভ করিয়াছে। মুখ্যতঃ প্রতীয়মান অর্থের দ্বারাই রস দ্যোতিত হইয়া থাকে।

আবার প্রশ্ন উঠিতে পারে, প্রতীয়মান অর্থ তো তিন শ্রেণীর—বস্তু, অলংকার ও রসাদি। তবে এখানে কেবল রসের কথা বলা হইতেছে কেন? এইভাবে ব্যাখ্যা করিলে তো বস্তু ও অলংকার ধ্বনির প্রসঙ্গ

ইতি তদপাস্তম্। ব্যাপারো হি যদি ধ্বননাত্মা রসনাস্বভাবস্তন্নাপূর্বমুক্তম্। অথাভিধৈব ব্যাপারস্তথাপ্যস্যাঃ প্রাধান্যং নেত্যাবেদিতং প্রাক্।

শ্লোকং ব্যাচষ্টে—বিবিধেতি। বিবিধং তত্তদভিব্যঞ্জনীয়রসানুগুণ্যেন বিচিত্রং কৃত্বা বাচ্যে বাচকে রচনায়াং চ প্রপঞ্চেন যচ্চারুশব্দার্থালঙ্কারগুণযুক্তমিত্যর্থঃ। তেন সর্বত্রাপি ধ্বননসদ্ভাবেঽপি ন তথা ব্যবহারঃ। আত্মসদ্ভাবেঽপি কচিদেব জীবব্যবহার ইত্যুক্তং প্রাগেব। তেনৈতন্নিরবকাশম্; যদুক্তং হৃদয়দর্পণে—'সর্বত্র তর্হি কাব্যব্যবহারঃ স্যাৎ' ইতি। নিহতসহচরীতি বিভাব উক্তঃ, আক্রন্দিত-শব্দেনানুভাবঃ। জনিত ইতি। চর্বণাগোচরত্বেনেতি শেষঃ।

নমু শোকচর্বণাতো যদি শ্লোক উদ্ভূতস্তৎপ্রতীয়মানং বস্তু কাব্যস্যাত্মেতি কুত ইত্যাশঙ্ক্যাহ—শোকো হীতি। করুণস্য তচ্চর্বণাগোচরাত্মনঃ স্থায়িভাবঃ। শোকে হি স্থায়িভাবে যে বিভাবানুভাবাস্তৎসমুচিতা চিত্তবৃত্তিশ্চর্ব্যমানাত্মা রস ইত্যৌচিত্যাৎ স্থায়িনো রসতাপত্তিরিত্যুচ্যতে। প্রাক্স্বসংবিদিতং পরত্রানুমিতং চ চিত্তবৃত্তিজাতং সংস্কারক্রমেণ হৃদয়সংবাদমাদধানং চর্বণায়ামুপযুজ্যতে যতঃ।

অবান্তর হইয়া পড়ে এবং 'রসই কাব্যের আত্মা' এই সিদ্ধান্তই অনিবার্য্য হয়। এই প্রশ্নের উত্তর নিম্নলিখিত অংশে দেওয়া হইয়াছে।

**'প্রতীয়মানস্য চান্যভেদদর্শনেঽপি রস-ভাবমুখেনৈব উপলক্ষণং, প্রাধান্যাৎ'**—প্রতীয়মান অর্থের অপর দুইটি ভেদ—বস্তুধ্বনি ও অলংকারধ্বনি—দেখা যায় বটে, কিন্তু তাহারা নিজেদের মধ্যে সমাপ্তি লাভ না করায় ও বাচ্যার্থ হইতে উহাদের পার্থক্য থাকায়, ইহারা প্রধানতঃ কাব্যের প্রাণ নহে, গৌণ অর্থে কাব্যাত্মা। ইহারা শেষ পর্য্যন্ত রসে পর্য্যবসিত হয়। সুতরাং রসধ্বনিই প্রধান। সেইজন্যই রস-ভাব-মুখেই বস্তুধ্বনি ও অলংকার ধ্বনি উপলক্ষিত হয়।

'ভাব'—শব্দে ব্যভিচারী ভাবও বুঝাইতেছে। **'রস-ভাব-মুখেন'** এখানে 'রস' ও 'ভাব' শব্দ দুইটি তাহাদের 'আভাস' ও 'প্রশম'কেও বুঝাইতেছে ; কারণ এগুলি মূলতঃ এক, পার্থক্য শুধু অবান্তর অংশে।

**মূল**

২২। সরস্বতী স্বাদু তদর্থবস্তু
নিঃষ্যন্দমানা মহতাং কবীনাম্।
অলোকসামান্যমভিব্যনক্তি
পরিস্ফুরন্তং প্রতিভাবিশেষম্ ॥৬

নন্ প্রতীয়মানরূপমাত্মা তত্র ত্রিভেদং প্রতিপাদিতং নতু রসৈকরূপম্। অনেন চেতিহাসেন রসস্যৈবাত্মভূতত্বমুক্তং ভবতীত্যাশঙ্ক্যাভ্যুপগমেনৈবোত্তরমাহ—প্রতীয়মানস্য চেতি। অন্যো ভেদো বস্ত্বলঙ্কারাত্মা। ভাবগ্রহণেন ব্যভিচারিণোঽপি চর্ব্যমানস্য তাবন্মাত্রাবিশ্রান্তাবপি স্থায়িচর্বণাপর্য্যবসানোচিতরসপ্রতিষ্ঠামনবাপ্যাপি প্রাণত্বং ভবতীত্যুক্তম্। যথা

নখং নখাগ্রেণ বিঘট্টয়ন্তী বিবর্ত্তয়ন্তী বলয়ং বিলোলম্।
আমন্দ্রমাশিঞ্জিতনূপুরেণ পাদেন মন্দং ভুবমালিখন্তী।

ইত্যত্র লজ্জায়াঃ। রসভাবশব্দেন চ তদাভাসতৎপ্রশমাবপি সংগৃহীতাবেব; অবান্তরবৈচিত্র্যেঽপি তদেকরূপত্বাৎ। প্রাধান্যাদিতি। রসপর্য্যবসানাদিত্যর্থঃ। তাবন্মাত্রাবিশ্রান্তাবপি চান্যশাব্দবৈলক্ষণ্যকারিত্বেন বস্ত্বলঙ্কারধ্বনেরপি জীবিতত্ব-মৌচিত্যাদুক্তমিতিভাবঃ ॥ ২১

তদ্ বস্তুতত্ত্বং নিষ্যন্দমানা মহতাং কবীনাং ভারতী অলোকসামান্যং প্রতিভাবিশেষং পরিস্ফুরন্তম্ অভিব্যনক্তি। যেনাস্মিন্নতিবিচিত্রকবিপরম্পরাবাহিনি সংসারে কালিদাস-প্রভৃতয়ো দ্বিত্রাঃ পঞ্চষা বা মহাকবয়ঃ ইতি গণ্যন্তে।

### অনুবাদ

**মহাকবিগণের বাণী সেই সুমধুর অর্থবস্তু ক্ষরিত করিয়া তাঁহাদের অলোকসামান্য প্রতিভাবৈশিষ্ট্য ভাস্বরভাবে (পরিস্ফরিত করিয়া) প্রকাশ করে।**

**সেই বস্তুতত্ত্ব ক্ষরিত করিয়া মহাকবিগণের বাণী তাহার দিব্য (অলোকসামান্য) প্রতিভাবৈশিষ্ট্য উজ্জ্বলভাবে অভিব্যক্ত করে; যাহার ফলে এই অতিবিচিত্রকবিপরম্পরাবাহী পৃথিবীতে কালিদাস প্রভৃতি দুই, তিন বা পাঁচজন মহাকবিরূপে গণ্য হন।**

### বাসুদেব

পূর্বশ্লোকে বাল্মীকির উদাহরণপ্রসঙ্গে ঐতিহাসিক উদাহরণ দেওয়া হইয়াছে। অতঃপর এই শ্লোকে দেখানো হইতেছে যে—এই রসধ্বনি নিজের অনুভূতিতেও সিদ্ধ হয়। মহাকবিগণের দিব্য প্রতিভাদাপ্ত বাণীই মধুর অর্থের মাধ্যমে তাহার রসাস্বাদ আনয়ন করে।

**'সরস্বতী'**—শব্দের অর্থ হইতেছে 'বাণী'।

### লোচন টীকা

এবমিতিহাসমুখেন প্রতীয়মানস্য কাব্যাত্মতাং প্রদর্শ্য স্বসংবিৎসিদ্ধমপ্যেতদিতি দর্শয়তি—সরস্বতীতি। বাগ্‌রূপা ভগবতীত্যর্থঃ। বস্তুশব্দেনার্থশব্দং তত্ত্বশব্দেন চ বস্তুশব্দং ব্যাচষ্টে নিঃস্যন্দমানেতি। দিব্যমানন্দরসং স্বয়মেব প্রস্নুবানেত্যর্থঃ। যদাহ ভট্টনায়কঃ—

বাগ্‌ধেনুর্দুগ্ধ এতং হি রসং যদ্‌বালতৃষ্ণয়া।
তেন নাস্য সমঃ স স্যাদ্ দুহ্যতে যোগিভির্হি যঃ॥

তদাবেশেন বিনাপ্যাক্রান্তা হি যো যোগিভির্দুহ্যতে। অত এব

যং সর্বশৈলাঃ পরিকল্প্য বৎসং মেরৌ স্থিতে দোগ্ধরি দোহদক্ষে।
ভাস্বন্তি রত্নানি মহৌষধীশ্চ পৃথূপদিষ্টাং দুদুহুর্ধরিত্রীম্॥

বৃত্তির—'**বস্তুতত্ত্বম্**'—এই দুইটি শব্দের দ্বারা করিকার 'অর্থবস্তু'—এই পদের ব্যাখ্যা করা হইয়াছে। 'বস্তু'-শব্দের দ্বারা 'অর্থ' শব্দের এবং '**তত্ত্ব**'-শব্দের দ্বারা 'বস্তু' শব্দের ব্যাখ্যা করা হইয়াছে।

'**নিঃস্যন্দমানা**'—'নিজেই স্বর্গীয় আনন্দরস ঝরাইয়া।'

'**অলোকসামান্যম্**'—পার্থিব নহে, দিব্য।

'**প্রতিভা-বিশেষম**'—প্রতিভার বিশেষত্ব; প্রতিভা হইতেছে 'অপূর্ব-বস্তুনির্মাণক্ষমা প্রজ্ঞা। তাহার বিশেষত্ব হইতেছে—রসাবেশের দ্বারা নির্মলসৌন্দর্য্যময়-কাব্যনির্মাণক্ষমতা।

'**পরিস্ফুরন্তম**'—পরিস্ফুরিত হইয়া অর্থাৎ অনুমানের দ্বারা নয়, ভাবাবেশের দ্বারা ভাসমান হইয়া ইহা প্রতিপত্তা বা বোদ্ধার নিকট অভিব্যক্ত হয়।

'**যেন**'—'যাহার দ্বারা'—অর্থাৎ এইভাবে পরিস্ফুরিত প্রতিভা-বৈশিষ্ট্য যাঁহাদের, তাঁহারাই কবিকুলসংকুলজগতে 'মহাকবি' পদবী লাভ করেন। ইঁহারা যে স্বল্পসংখ্যক, '**কালিদাসপ্রভৃতয়ো দ্বিত্রাঃ পঞ্চষা** বা' এই অংশে তাহাই বলা হইয়াছে।

**মূল**

২৩ ইদং চাপরং প্রতীয়মানস্যার্থস্য সদ্ভাব-সাধনং প্রমাণম্—

শব্দার্থ-শাসন-জ্ঞান-মাত্রেণৈব ন বেদ্যতে।
বেদ্যতে স তু কাব্যার্থ-তত্ত্বজ্ঞৈরেব কেবলম্। ৭

সোঽর্থো যস্মাৎ কেবলং কাব্যার্থ-তত্ত্বজ্ঞৈরেব জ্ঞায়তে। যদি চ বাচ্যরূপ এবাসাবর্থঃ স্যাৎ. তদ্ বাচ্য-বাচকরূপ-পরিজ্ঞানাদেব

ইত্যনেন সারাগ্র্যবস্তুপাত্রত্বং হিমবত উক্তম্। 'অভিব্যনক্তি পরিস্ফুরন্তমিতি প্রতিপত্তৄন্ প্রতি সা প্রতিভা নানুমীয়মানা, অপি তু তদাবেশেন ভাসমানেত্যর্থঃ।

যদুক্তমস্মদুপাধ্যায় ভট্টতৌতেন—'নায়কস্তকবেঃ শ্রোতুঃ সমানোঽনুভবস্ততঃ' ইতি। 'প্রতিভা' অপূর্ববস্তুনির্মাণক্ষমা প্রজ্ঞা; তস্যা বিশেষো রসাবেশবৈশদ্য-সৌন্দর্য্যং কাব্যনির্মাণক্ষমত্বম্। যদাহমুনিঃ—কবেরন্তর্গতং ভাবং' ইতি। যেনেতি। অভিব্যক্তেন স্ফুরতা প্রতিভাবিশেষেন নিমিত্তেন মহাকবিত্বগণনেতি যাবৎ ॥ ২৩

তৎ-প্রতীতিঃ স্যাৎ। অথ চ বাচ্য-বাচক-লক্ষণ-মাত্র-কৃতশ্রমাণাং কাব্যতত্ত্বার্থ-ভাবনা-বিমুখানাং স্বরশ্রুত্যাদি-লক্ষণ-মিবাপ্রগীতানাং গান্ধর্ব-লক্ষণ-বিদামগোচর এবাসাবর্থঃ।

## অনুবাদ

প্রতীয়মান অর্থের যে অ... আছে, সে বিষয়ে আর একটি প্রমাণ হইতেছে এই ঃ—

কেবলমাত্র শব্দ ও অর্থের অনুশাসন ... দ্বারাই ইহা (প্রতীয়মান অর্থ) জানা যায় না। এই অর্থ কে... কাব্যতত্ত্বজ্ঞগণই জানেন।

যেহেতু কেবলমাত্র কাব্যতত্ত্ববিদ্গণই সেই অর্থ জানেন। যদি সেই অর্থ কেবলমাত্র বাচ্যরূপ হইত, তাহা হইলে বাচ্য ও বাচকের স্বরূপজ্ঞান থাকিলেই তাহার প্রতীতি হইত। অথচ যাঁহারা কেবল গান্ধর্বলক্ষণবিদ্ (সঙ্গীতশাস্ত্রের লক্ষণবিদ), কিন্তু সঙ্গীতকলায় অপারদর্শী, স্বরশ্রুতি প্রভৃতি লক্ষণ যেমন তাঁহাদের অগোচর, তেমনি যাঁহারা কেবল বাচ্য-বাচকের লক্ষণ লইয়াই পরিশ্রম করিয়াছেন কিন্তু কাব্য-তত্ত্বভাবনাবিমুখ, এই অর্থও তাঁহাদের গোচরীভূত নহে।

## বাসুদেব

বাচ্যার্থ হইতে পৃথক প্রতীয়মান অর্থের বা ব্যঙ্গ্যার্থের যে অস্তিত্ব আছে—তাহার অন্য প্রমাণ এখানে দেওয়া হইয়াছে। পূর্বোক্ত ১।৪ কারিকায় ('প্রতীয়মানং পুনরন্যদেব'-ইত্যাদি) বাচ্যার্থ হইতে ব্যঙ্গ্যার্থের স্বরূপবিষয়ক ভেদের কথা বলা হইয়াছে। এখানে বলা হইতেছে বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থ পৃথক পৃথক সামগ্রীকেও বুঝায়। এই 'ভিন্ন-

## লোচন টীকা

ইদং চেতি। 'ন কেবলং প্রতীয়মানং পুনরন্যদেব' ইত্যেতৎ কারিকাসূচিতৌ স্বরূপবিষয়ভেদাবেব, যাবদ্ভিন্নসামগ্রীবেদ্যত্বমপি বাচ্যাতিরিক্তত্বে প্রমাণমিতি যাবৎ। বেদ্যত ইতি। ন তু ন বেদ্যতে, যেন ন স্যাদসাবিতি ভাবঃ। কাব্যস্য তত্ত্বভূতো যোঽর্থস্তস্য ভাবনা বাচ্যাতিরেকেণানবরতচর্বণা তত্র বিমুখানাম্, স্বরাঃ ষড়্জাদয়ঃ সপ্ত। শ্রুতির্নাম শব্দস্য বৈলক্ষণ্যমাত্রকারি যদ্রূপান্তরং তৎ পরিমাণা

সামগ্রীবেদ্যত্ব'—পৃথক পৃথক বিষয়কে বুঝাইবার শক্তি—প্রমাণ করে যে ব্যাচ্যার্থ হইতে ব্যঙ্গ্যার্থের পৃথক অস্তিত্ব আছে।

কারিকায় ব্যবহৃত 'বেদ্যতে'—শব্দের দ্বারা বলা হইয়াছে যে ইহা (প্রতীয়মান অর্থ) যে জানা যায় না—এমন নহে; কারণ সেক্ষেত্রে ইহার অনস্তিত্ব প্রমাণিত হইবে।

**'শব্দার্থশাসনজ্ঞান··· তৎপ্রতীতিঃ স্যাৎ'**—কেবলমাত্র শব্দের সংকেতিত অর্থের জ্ঞান থাকিলেই প্রতীয়মান অর্থের প্রতীতি হইবে না। ইহা কেবলমাত্র কাব্যতত্ত্ববিদ্‌গণেরই প্রতীতির বিষয়: প্রতীয়মান অর্থের জ্ঞানের জন্য কাব্যতত্ত্ববেত্তা হওয়ার প্রয়োজন কি? প্রয়োজন আছে; কাব্যতত্ত্বে পারদর্শী না হইলেও যদি প্রতীয়মান অর্থের জ্ঞান হয়, তাহা হইলে শব্দের সংকেতিত অর্থের জ্ঞান থাকিলেই তো ব্যঙ্গ্যার্থের প্রতীতি হইবে। কিন্তু তাহা হয় না। শব্দার্থের প্রচলিত স্বরূপজ্ঞান এখানে কোন সাহায্য করিতে পারে না। একটি দৃষ্টান্তের সাহায্যে বৃত্তিকার বক্তব্যটিকে তুলিয়া ধরিয়াছেন। সঙ্গীতশাস্ত্র পড়া আছে অথচ অভ্যাস ও অনুশীলনের দ্বারা সঙ্গীতকলা আয়ত্ত হয় নাই—এমন ব্যক্তি যেমন স্বর, শ্রুতি প্রভৃতি বুঝিতেই পারে না, তেমনি যাঁহারা কাব্যতত্ত্বের ভাবনা করেন নাই, কেবলমাত্র বাচ্যবাচকের লক্ষণ লইয়াই মাথা ঘামাইয়াছেন,—কাব্যের সারভূত প্রতীয়মান অর্থ তাঁহাদের বোধগম্য হওয়া সম্ভব নয়।

**'কাব্যতত্ত্বার্থ-ভাবনাবিমুখানাম'**—যে অর্থ কাব্যের আত্মভূত, যাহা কাব্যের মূল তত্ত্ব, তাহার ভাবনা বা অবিরাম অনুশীলন বা চর্বণাবিষয়ে যাঁহারা বিমুখ—তাঁহাদের; বাচ্যাতিশায়ী ব্যঙ্গ্যার্থের ভাবনায় যাঁহারা বিমুখ তাঁহাদের।

**'স্বর'**—ষড়জ্‌, ঋষভ, গান্ধার, মধ্যম, পঞ্চম, ধৈবত ও নিখাদ—এই সপ্তস্বর।

---

স্বরতদন্তরালোভয়ভেদকল্পিতা দ্বাবিংশতি বিধা। আদিশব্দেন জাত্যংশকগ্রামরাগ-ভাষাবিভাষান্তরভাষাদেশীমার্গা গৃহ্যন্তে। প্রকৃষ্টং গীতং গানং যেষাং তে প্রগীতাঃ, গাতুং বা প্রারব্ধা ইত্যাদি কর্মণি ক্তঃ। প্রারম্ভেন চাত্র ফলপর্যন্ততা লক্ষ্যতে ॥২৩

'শ্রুতি'—শব্দের সামান্য বৈলক্ষণ্যকারী যে রূপান্তর, তাহা ঘটিতে যে সামান্য সময় প্রয়োজন হয়, সেই সময়ের দ্বারা 'শ্রুতি'র পরিমাপ হয়। ইহার ভেদ দ্বাবিংশতি প্রকার।

'স্বর-শ্রুত্যাদি'—এখানে আদি শব্দে—'জাতি, অংশক, গ্রাম, রাগ, ভাষা, বিভাষা, অন্তর-ভাষা, দেশীমার্গ প্রভৃতি বুঝাইতেছে।

'প্রগীতানাম্—প্রকৃষ্ট গীত যাঁহাদের—যাঁহারা অবিরাম অনুশীলনের দ্বারা সঙ্গীতকলায় নিপুণ। শ্রীমদভিনবগুপ্তপাদ এই পদের অপর অর্থ করিয়াছেন—যাহারা গান করিতে আরম্ভ করিয়াছে [ গাতুং বা প্রারব্ধা ইত্যাদি কর্মণি ক্তঃ। প্রারম্ভেন চাত্র ফল-পর্য্যন্ততা লক্ষ্যতে ]।

মূল

২৪। এবং বাচ্য-ব্যতিরেকিণো ব্যঙ্গ্যস্য সদ্ভাবং প্রতিপাদ্য প্রাধান্যং তস্যৈবেতি দর্শয়তি—

সোঽর্থস্তদ্ব্যক্তি-সামর্থ্যযোগী শব্দশ্চ কশ্চন।
যত্নতঃ প্রত্যভিজ্ঞেয়ৌ তৌ শব্দার্থৌ মহাকবেঃ ॥৮

ব্যঙ্গ্যোঽর্থস্তদ্‌ব্যক্তিসামর্থ্যযোগী শব্দশ্চ কশ্চন, ন শব্দমাত্রম্। তাবেব শব্দার্থৌ মহাকবেঃ প্রত্যভিজ্ঞেয়ৌ। ব্যঙ্গ্য-ব্যঞ্জকাভ্যামেব সুপ্রযুক্তাভ্যাং মহাকবিত্বলাভো মহাকবীনাং, ন বাচ্য-বাচক-রচনামাত্রেণ।

অনুবাদ

এইভাবে বাচ্যাতিরিক্ত ব্যঙ্গ্য যে আছে তাহা প্রতিপাদন করিয়া, ( কাব্যে ) তাহারই যে প্রাধান্য—তাহা দেখাইতেছেন।

সেই অর্থ এবং তাহাকে অভিব্যক্ত করিতে সমর্থ যে শব্দ—তাহা

---

লোচন টীকা

এবমিতি। স্বরূপভেদেন ভিন্নসামগ্রীজ্ঞেয়ত্বেন চেত্যর্থঃ। প্রত্যভিজ্ঞেয়াবিত্য র্হার্থে কৃত্যঃ, সর্বোহি তথা যততে ইতীয়তা প্রাধান্যে লোকসিদ্ধত্বং প্রমাণযুক্তম্। নিয়োগার্থেন চ কৃত্যেন শিক্ষাক্রম উক্তঃ। প্রত্যভিজ্ঞেয়শব্দেনেদমাহ—'কাব্যং তু জাতু জায়েত কস্যচিৎ প্রতিভাবতঃ' ইতি নয়েন যদ্যপি স্বয়মস্যৈ তৎ পরিস্ফুরতি,

**মহাকবির যত্নসহকারে প্রত্যভিজ্ঞার যোগ্য [মহাকবি যত্নপূর্বক প্রত্যভিজ্ঞাসহকারে তাহা জ্ঞাত হইবেন]।**

**ব্যঙ্গ্য অর্থ এবং তাহাকে ব্যক্ত করিতে সমর্থ কোন শব্দ—যে কোন শব্দই নহে। সেই শব্দ ও অর্থই মহাকবির প্রত্যভিজ্ঞার যোগ্য। ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের সুপ্রয়োগের দ্বারাই (সুপ্রযুক্ত ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের দ্বারাই) মহাকবিগণের মহাকবিত্বলাভ হয়—কেবল বাচ্য-বাচকযুক্ত রচনার দ্বারা নহে।**

**বাসুদেব**

বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থের স্বরূপ নির্ণয়ান্তে এবং এই দুটিকে জানিবার উপায়ও যে বিভিন্ন তাহা বলিয়া—গ্রন্থকার কাব্যে ধ্বনির প্রাধান্য নিরূপণ করিতেছেন। ১।৬ কারিকার বৃত্তিতে বলা হইয়াছে—যাঁহাদের বাণী অলোকসামান্যপ্রতিভাবৈশিষ্ট্যে পরিস্ফুরিত হইয়া বস্তুতত্ত্বকে অভিব্যক্ত করে—তাঁহারাই হইতেছেন মহাকবি। তাহা হইলে মহাকবিগণের মুখ্য প্রচেষ্টা হইবে—প্রতীয়মান অর্থকে অভিব্যক্ত করিতে সমর্থ শব্দাবলী যত্নসহকারে আয়ত্ত করা। প্রতীয়মান অর্থ ও তৎপ্রকাশক শব্দ—এই দুইটিই হইতেছে মহাকবিগণের প্রত্যভিজ্ঞার যোগ্য।

**'প্রত্যভিজ্ঞেয়ৌ'**—এখানে অর্হার্থে 'য'-প্রত্যয় করিলে অর্থ হইবে 'প্রত্যভিজ্ঞার যোগ্য' এবং নিয়োগার্থে -'য'-প্রত্যয় করিলে অর্থ হইবে—'এইভাবে শিক্ষণীয়'।

প্রত্যভিজ্ঞা হইতেছে—বিশেষ জ্ঞান; যে বস্তু জানা আছে—তাহারই অনুসন্ধানাত্মক সবিশেষ নিরূপণই হইতেছে প্রত্যভিজ্ঞা।

---

তথাপীদমিত্থমিতি বিশেষতো নিরূপ্যমাণং সহস্রশাখী ভবতি। যথোক্তমস্মৎপরমগুরুভিঃ শ্রীমদুৎপলপাদৈঃ—

> তৈস্তৈরপ্যুপযাচিতৈরুপনতস্তন্ব্যাঃ স্থিতোঽপ্যন্তিকে
> কান্তো লোকসমান এবমপরিজ্ঞাতো ন রন্তুং যথা।
> লোকস্যৈষ তথানবেক্ষিতগুণঃ স্বাত্মাপি বিশ্বেশ্বরো
> নৈবালং নিজবৈভবায় তদিয়ং তৎপ্রত্যভিজ্ঞোদিতা ॥ ইতি।

শব্দার্থের প্রচলিত সংকেত সকলেরই জানা আছে; কিন্তু তাহাতে মহাকবিগণের কোন কাজ হইবে না। শব্দার্থের যে বিশেষরূপটি কাব্যের আত্মা তাহাকেই যত্ন সহকাকে জানিয়া লইতে হইবে। সেই জন্যই বৃত্তিতে বলা হইয়াছে—'ব্যঙ্গ্যোঽর্থ স্তদ্‌ব্যক্তি····ন শব্দমাত্রম্‌'।

'তাবেব শব্দার্থৌ মহাকবেঃ প্রত্যভিজ্ঞেয়ৌ'—মহাকবিকে প্রতীয়মান অর্থ—অর্থাৎ ব্যঞ্জক শব্দ ও ব্যঙ্গ্য পদার্থ উভয়ই যত্ন সহকারে আয়ত্ত করিতে হইবে।

'ব্যঙ্গ্যব্যঞ্জকাভ্যামেব····রচনামাত্রেন'—সাধারণ বাচ্যবাচকযুক্ত যে কোন রচনার দ্বারাই মহাকবিত্বলাভ হইবে না—সুপ্রযুক্ত ব্যঙ্গ্য-ব্যঞ্জকের দ্বারাই তাহা লাভ করা যাইবে।

এইরূপে ব্যঙ্গ্য অর্থ ও ব্যঞ্জক শব্দের প্রাধান্যের কথা বলিয়া ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাবেরও প্রাধান্যের কথা বলা হইল।

পূর্বে ধ্বনি শব্দের তিনটি অর্থের কথা বলা হইয়াছে—(১) ধ্বনতি ইতি ধ্বনিঃ—যহা ধ্বনন করে, তাহা ধ্বনি, (২) ধ্বন্যতে ইতি ধ্বনিঃ—যাহা ধ্বনিত হয় তাহা ধ্বনি এবং (৩) ধ্বননমিতি ধ্বনিঃ—যাহার দ্বারা ধ্বনিত হয়—তাহা ধ্বনি। এইভাবে ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাবের প্রাধান্য দেখাইয়া ইহাই প্রতিপাদিত করা হইল যে ধ্বনি শব্দের তিনপ্রকারের অর্থই উপপন্ন হইয়াছে। এতদ্দ্বারা শব্দ-অর্থ-রস অর্থাৎ ব্যঞ্জক শব্দ, ব্যঙ্গ্য অর্থ এবং ব্যঞ্জিত রস—এই তিনটিই প্রতিপাদিত হইল।

## মূল

২৫। ইদানীং ব্যঙ্গ্য-ব্যঞ্জকয়োঃ প্রাধান্যেঽপি যদ্‌ বাচ্য-বাচকাবেব প্রথমমুপাদদতে কবয়স্তদপি যুক্তমেবেত্যাহ—

আলোকার্থী যথা দীপ-শিখায়াং যত্নবান্‌ জনঃ।
তদুপায়তয়া তদ্‌বদর্থে বাচ্যে তদাদৃতঃ ॥৯

---

তেন জ্ঞাতস্যাপি বিশেষতো নিরূপণমনুসন্ধানাত্মকমত্র প্রত্যভিজ্ঞানং, ন তু তদেবেদমিত্যেতাবন্মাত্রম্‌। মহাকবেরিতি। যো মহাকবিরহং ভূয়াসমিত্যাশাস্তে। এবং ব্যঙ্গ্যস্যার্থস্য ব্যঞ্জকস্য শব্দস্য চ প্রাধান্যং বদতা ব্যঙ্গ্যব্যঞ্জকভাবস্যাপি প্রাধান্যমুক্তমিতি ধ্বনতি ধ্বন্যতে ধ্বননমিতি ত্রিতয়মপ্যুপপন্নমিত্যুক্তম্‌ ॥২৪

যথা হি আলোকার্থী সন্নপি দীপশিখায়াং যত্নবান্ জনো ভবতি তদুপায়তয়া। নহি দীপশিখামন্তরেণালোকঃ সম্ভবতি। তদ্‌বদ্ ব্যঙ্গ্যমর্থং প্রত্যাদৃতো জনো বাচ্যেঽর্থে যত্নবান্ ভবতি। অনেন প্রতিপাদকস্য কবের্ব্যঙ্গ্যমর্থং প্রতি ব্যাপারো দর্শিত।

অনুবাদ

এখন, ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের প্রাধান্য হইলেও কবিগণ যে বাচ্য ও বাচককেই প্রথমে গ্রহণ করেন, তাহাও সঙ্গত। এই কারণেই বলিতেছেন—

যেমন আলোকার্থী আলোকলাভের উপায়রূপে দীপশিখার প্রতি যত্নশীল হন, সেইরূপ ব্যঙ্গ্যার্থের প্রতি আদরশীল ব্যক্তিও তাহার (ব্যঙ্গ্যার্থলাভের) উপায় বলিয়া বাচ্যার্থের প্রতি যত্নবান হন।

যেমন আলোকার্থী হইয়াও লোকে আলোকলাভের উপায় বলিয়া দীপশিখার প্রতি যত্নবান হয়; (কারণ) দীপশিখা ব্যতীত আলোক পাওয়া সম্ভব নয়। সেইরূপ ব্যঙ্গ্যার্থের প্রতি আদরশীল ব্যক্তিও বাচ্যার্থের প্রতি যত্নবান হন। এতদ্দ্বারা দেখানো হইল যে (কাব্য) প্রতিপাদক কবির ব্যঙ্গ্যার্থের প্রতি ব্যাপার আছে (অর্থাৎ— ব্যঙ্গ্যার্থকে লক্ষ্য করিয়া কবি কাব্যচেষ্টায় প্রবৃত্ত হন)।

বাসুদেব

পূর্বের আলোচনায় ব্যঙ্গ্য বা ধ্বনিই প্রধান—ইহা দেখানো হইয়াছে। আবার এখন প্রতীয়মান-অর্থবাচক শব্দের কথা বলা হইতেছে। এইভাবে বাচ্য, বাচক এবং তাহাদের ভাবের (বাচ্য-বাচক ভাবের) কথাই প্রথমে উল্লিখিত হইতেছে। তাহা হইলে কি বাচ্যার্থই প্রধান? যাহা প্রধান তাহাই তো প্রথমে উল্লিখিত হয়। বাস্তবিক ক্ষেত্রেও দেখা যায়—কবিগণ প্রথমে বাচক শব্দ ও বাচ্য অর্থেরই ব্যবহার করেন। তাহা হইলে ব্যঙ্গ্যের প্রাধান্য থাকে কোথায়? আলোচ্য কারিকা ও বৃত্তিতে এই প্রশ্নেরই আলোচনা করা হইয়াছে।

যুক্তির ধারাই হইতেছে এই যে—যে বিষয়ের প্রাধান্য প্রমাণ করিতে হইবে, প্রথমে সেই প্রাধান্য-প্রতিপাদনকারী উপায়সমূহকেই

গ্রহণ করিতে হইবে—যদিও উপায়গুলি এক্ষেত্রে প্রধান নহে। এখন প্রাধান্য প্রতিষ্ঠিত করিতে হইবে ব্যঙ্গ্য-ব্যঞ্জকের ; ইহা করিবার উপায় হইতেছে বাচ্য ও বাচকের সাহায্য গ্রহণ করা। সুতরাং এক্ষেত্রেও যে, অপ্রধান হইলেও—উপায় সমূহকেই—বাচ্য-বাচকেই—প্রথমে গ্রহণ করিতে হইবে--ইহাই যুক্তিসঙ্গত। মহাকবিগণ সেই কারণেই—বাচ্য ও বাচককেই প্রথমে গ্রহণ করেন। **ইদানীং....যুক্তমেব**—এই অংশে ব্যঙ্গ্যপ্রতিষ্ঠার ক্ষেত্রেও যে বাচ্য-বাচকের প্রথমে ব্যবহার যুক্তিযুক্ত—তাহা প্রতিপাদন করা হইয়াছে।

দীপশিখা ও আলোকের উদাহরণের সাহায্যে বৃত্তিকার উপরের বক্তব্য পরিস্ফুট করিয়াছেন। আলোকলাভের উপায় হইতেছে দীপশিখা। দীপশিখা ও আলোকের মধ্যে যেমন উপায়-উপেয়-সম্বন্ধ বিদ্যমান—বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থের মধ্যেও সেইরূপ একই সম্বন্ধ বর্ত্তমান।

**'আলোকার্থী'**—শ্রীমদভিনবগুপ্তপাদ 'আলোক' শব্দের অর্থ করিয়াছেন—'আলোকন' বা দর্শন। রমণীর মুখকমল আলোকের জন্য বা দেখিবার জন্য—যেমন দীপশিখার প্রয়োজন, তেমনি ব্যঙ্গ্যার্থের আলোকন বা দর্শনের জন্যও বাচ্যার্থের প্রয়োজন।

**'অনেন....দর্শিতঃ'**—এতদ্বারা উপেয়ের প্রাধান্যই দেখানো হইল। কবিগণের আদরণীয় বস্তু যে প্রকৃতপক্ষে ব্যঙ্গ্যার্থ—বাচ্যার্থ নহে—তাহাই প্রদর্শিত হইল।

## মূল

২৬। প্রতিপাদ্যস্যাপি তৎ দর্শয়িতুমাহ—

যথা পদার্থদ্বারেণ বাক্যার্থঃ সম্প্রতীয়তে।
বাচ্যার্থ-পূর্বিকা তদ্বৎ প্রতিপৎ তস্য বস্তুনঃ ॥ ১০

---

## লোচন টীকা

নন্বু প্রথমোপাদীয়মানত্বাদ্বাচ্যবাচকতত্ত্বাবস্তৈব প্রাধান্যমিত্যাশঙ্ক্যোপায়ানামেব প্রথমমুপাদানং ভবতীত্যভিপ্রায়েন—বিরুদ্ধোঽয়ং প্রাধান্যে সাধ্যে হেতুরিতি দর্শয়তি ইদানীম্ ইত্যাদিনা। আলোকনমালোকঃ ; বনিতাবদনারবিন্দাদিবিলোকনমিত্যর্থঃ। তত্র চোপায়ো দীপশিখা ॥২৫

**যথা হি পদার্থদ্বারেণ বাক্যার্থাবগমস্তথা বাচ্যার্থ-প্রতীতি-পূর্বিকা ব্যাঙ্গ্যার্থস্য প্রতিপত্তিঃ।**

### অনুবাদ

**ব্যঙ্গ্য অর্থের সম্পর্কে প্রতিপত্তারও যে এইরূপ ব্যাপার থাকে, তাহা দেখাইবার জন্য বলিতেছেন—**

**যেমন পদের অর্থের সাহায্যে বাক্যের অর্থের সম্যক প্রতীতি হয়, তেমনি, পূর্বে বাচ্যার্থের প্রতীতি করিয়া পরে সেই বস্তুর ব্যঙ্গ্যার্থের প্রতীতি হয়।**

**যেমন, পদের অর্থের সাহায্যেই বাক্যের অর্থাবগম হইয়া থাকে, তেমনি ব্যঙ্গ্য অর্থের প্রতীতিও বাচ্যার্থপূর্বিকা হয় [ অগ্রে বাচ্যার্থের প্রতীতি হয়, পরে ব্যঙ্গ্যার্থের প্রতীতি হয় ]।**

### বাসুদেব

১।৯ কারিকায় দেখানো হইয়াছে যে প্রতিপাদক কবি বাচ্যার্থকে উপায়রূপে গ্রহণ করিলেও, তাঁহার লক্ষ্য হইতেছে ব্যঙ্গ্যার্থ। বর্তমান কারিকায় দেখানো হইতেছে যে এই মন্তব্য প্রতিপত্তা সহৃদয়ের পক্ষেও প্রযোজ্য। পদার্থ-বাক্যার্থের সম্বন্ধের দ্বারা বক্তব্যকে বিশদ করা হইয়াছে। পদের অর্থের সাহায্যেই বাক্যার্থের জ্ঞান হয়। তেমনি বাচ্যার্থের সাহায্যেই ( আগে বাচ্যার্থ বুঝিয়া পরে ) ব্যঙ্গ্যার্থের প্রতীতি ঘটে।

শব্দের নিয়মে অনভিজ্ঞ ব্যক্তি প্রথমে পদের অর্থ বুঝিয়া তবে বাক্যের অর্থবোধ করেন ; উভয় বোধের মধ্যে একটা ক্রম আছে। সাধারণভাবে প্রতিপত্তা যাঁহারা, তাঁহারাও বাচ্যার্থ আগে বুঝিয়া

---

### লোচন টীকা

প্রতিপদিতি ভাবে ক্বিপ্। 'তস্য বস্তুন' ইতি ব্যঙ্গ্যরূপস্য সারস্যেত্যর্থঃ। অনেন শ্লোকেনাত্যন্তসহৃদয়ো যো ন ভবতি তস্যৈব স্ফুটসংবেদ্য এব ক্রমঃ। যথাত্যন্তশব্দবৃত্তজ্ঞো যো ন ভবতি তস্য পদার্থবাক্যার্থক্রমঃ। কাষ্ঠাপ্রাপ্ত-সহৃদয়-ভাবস্য তু বাক্যবৃত্তকুশলস্যেব সন্নপি ক্রমোঽভ্যস্তানুমানাবিনাভাবস্মৃত্যাদিবদ-সংবেদ্য ইতি দর্শিতম্ ॥২৬

লইয়া পরে ব্যঙ্গ্যার্থ ধরিতে পারেন—এক্ষেত্রেও একই ক্রম লক্ষিত হয়।

কিন্তু শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এই ক্রমবোধ সাধারণ বোদ্ধার পক্ষেই প্রযোজ্য; শব্দশাস্ত্রে অসাধারণ কুশলী ব্যক্তির একই সঙ্গে পদার্থ ও বাক্যার্থের প্রতীতি হয়; তেমনি যাঁহারা অত্যন্ত সহৃদয়, তাঁহারাও বাচ্যার্থবোধের সঙ্গে সঙ্গেই ব্যঙ্গ্যার্থবোধ করিতে পারেন; তাহাদের পক্ষে এই ক্রমবোধ প্রযোজ্য নহে।

মূল

২৭। ইদানীং বাচ্যার্থ-প্রতীতি-পূর্বকত্বেঽপি তৎ প্রতীতে র্ব্যঙ্গ্যস্যার্থস্য প্রাধান্যং যথা ন ব্যালুপ্যতে, তথা দর্শয়তি—

স্ব-সামর্থ্যবশেনৈব বাক্যার্থং প্রতিপাদয়ন্।
যথা ব্যাপার-নিষ্পত্তৌ পদার্থো ন বিভাব্যতে। ১১

যথা স্বসামর্থ্যবশেনৈব বাক্যার্থং প্রকাশয়ন্নপি পদার্থো ব্যাপারনিষ্পত্তৌ ন ভাব্যতে বিভক্ততয়া।

তদ্বৎ সচেতসাং সোঽর্থো বাচ্যার্থ-বিমুখাত্মনাম্।
বুদ্ধৌ তত্ত্বার্থদর্শিন্যাং ঝটিত্যেবাবভাসতে॥ ১২

অনুবাদ

এখন, বাচ্য অর্থের অগ্রে প্রতীতি হইলে যাহাতে তাহার (বাচ্যার্থের) প্রতীতির জন্য ব্যঙ্গ্যার্থের প্রাধান্য লোপ না ঘটে, তাহা দেখাইতেছেন—

নিজের সামর্থ্যের দ্বারাই বাক্যার্থ প্রতিপাদন করিলেও যেমন পদের অর্থ আপনার কার্য্যসিদ্ধির জন্য বিভাবিত হয় না (পৃথকরূপে কল্পিত হয় না)—

যেমন স্বীয় সামর্থ্যসাহায্যেই বাক্যার্থ প্রকাশ করিয়াও পদের অর্থ কার্য্যনিষ্পত্তির ক্ষেত্রে বিভক্তরূপে কল্পিত হয় না (অর্থাৎ এটি পদের অর্থ আর ঐটি হইতেছে বাক্যের অর্থ—এইরূপে পৃথকভাবে গৃহীত হয় না—পরন্তু একই সঙ্গে সম্পূর্ণ অর্থবোধ ঘটায়)

**তেমনি, বাচ্যার্থের প্রতি বিমুখ, তত্ত্বার্থদর্শী সহৃদয়গণের বুদ্ধিতে সেই অর্থ ( ব্যঙ্গ্যার্থ ) দ্রুতগতিতে ( তৎক্ষণাৎ ) অবভাসিত হয়।**

**বাসুদেব**

পূর্বপক্ষ বলিতে পারেন—ব্যঙ্গ্যার্থ-প্রতীতির পূর্বে তো বাচ্যার্থের প্রতীতি হইতে হইবে ; তাহা হইলে বাচ্যার্থই প্রধান—ব্যঙ্গ্যার্থ নহে। ১১ সংখ্যক কারিকায় সেই আপত্তিরই খণ্ডন করা হইতেছে।

পদের অর্থ আপনার সামর্থ্যের দ্বারাই বাক্যার্থের প্রতিপাদন করে। প্রথমে আসে পদের সংকেতিত অর্থ, পরে আসে তাহার ত্রিমুখী সামর্থ্য—আকাঙ্খা, যোগ্যতা ও আসত্তি এবং ইহারই ফলে হয় বাক্যার্থের অবগতি। আগে পদের অভিধান ও পরে আকাঙ্ক্ষা, যোগ্যতা ও আসত্তির নিয়মানুসারে বিভিন্ন পদের মধ্যে অন্বয় এবং সর্বশেষে বাক্যার্থবোধ। এখানে কিন্তু একটি বিষয় লক্ষ্য করিতে হইবে। বাক্যার্থবোধ যখন হয়, তখন আর পদার্থের পৃথক বোধ থাকে না ; ভেদবুদ্ধি বিলুপ্ত হয় ও বাক্যার্থরূপ একটি বস্তুই পাঠক বা শ্রোতার মনে ভাসিয়া উঠে। সেই কারণেই—'ন বিভাব্যতে'—'বিভক্তয়া ন ভাব্যতে'—পৃথক বুদ্ধি হয় না—এই কথা বলা হইয়াছে। এই যে পদার্থ ও বাক্যার্থের মধ্যে ক্রমের অলক্ষ্যতা—তাহাই হইতেছে ব্যঙ্গ্যের প্রাধান্যের কারণ।

**'তদ্বৎ'**—সেই পদার্থ-বাক্যার্থ-ন্যায়ের মত। এখানে বলা হইতেছে যে বাচ্য ও ব্যঙ্গ্যের মধ্যে সম্বন্ধটা হইতেছে—পদার্থ ও বাক্যার্থের সম্বন্ধের মত। পদার্থ-বাক্যার্থের ক্ষেত্রে যেমন পদার্থের সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত হইলেও পদার্থকে আচ্ছন্ন করিয়া বাক্যার্থেরই প্রতীতি হয়, এক্ষেত্রেও তেমনি বাচ্যার্থকে আচ্ছন্ন করিয়া ব্যঙ্গ্যার্থেরই প্রকাশ ঘটে।

---

**লোচন টীকা**

ন ব্যালুপ্যত ইতি। প্রাধান্যাদেব তৎপর্যন্তানুসরণরণরণকত্বরিতা মধ্যে বিশ্রান্তিং ন কুর্বত ইতি ক্রমস্য সতোঽপ্যলক্ষণং প্রাধান্যে হেতুঃ। স্বসামর্থ্যমাকাঙ্ক্ষাযোগ্যতাসন্নিধয়ঃ। বিভাব্যত ইতি। বিশব্দেন বিভক্ততোক্তা, বিভক্ততয়া ন ভাব্যত ইত্যর্থঃ। অনেন বিদ্যমান এব ক্রমো ন সংবেদ্যত ইত্যুক্তম্। তেন যৎস্ফোটাভিপ্রায়েণাসন্নেব ক্রম ইতি ব্যাচক্ষতে তৎপ্রত্যুক্ত

প্রশ্ন উঠিতে পারে এখানে বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থের সম্বন্ধটি পদার্থ-বাচ্যার্থ-ন্যায়ে প্রকাশ করা হইতেছে। কিন্তু ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতে এই উদাহরণ অগ্রাহ্য করা হইয়াছে এবং ঘট-প্রদীপ-ন্যায়কে গ্রহণ করা হইয়াছে। এই অসামঞ্জস্য কিভাবে দূর করা যাইবে। তৃতীয় উদ্দ্যোতের বৃত্তিতে এই বিষয়ে আলোচনা প্রসঙ্গে বলা হইয়াছে—

'ন হি ব্যঙ্গ্যে প্রতীয়মানে বাচ্যার্থবুদ্ধি দূরীভবতি, বাচ্যাবভাসাবিনাভাবেন তস্য প্রকাশনাৎ। তস্মাদ্ ঘট-প্রদীপন্যায়স্তয়োঃ। যথৈব হি প্রদীপদ্বারেণ ঘট-প্রতীতৌ উৎপন্নায়াং ন প্রদীপপ্রকাশো নিবর্ত্ততে, তদ্বৎ ব্যঙ্গ্য-প্রতীতৌ বাচ্যাবভাসঃ। যত্তু প্রথমোদ্দ্যোতে 'যথা পদার্থদ্বারেণ' ইত্যাদ্যুক্তম্, তদুপায়ত্ব-মাত্রাৎ সাম্যবিবক্ষয়া।'

১।১২ কারিকায় বলা হইয়াছে বাচ্যার্থবিমুখ, তত্ত্বার্থদর্শী সচেতাগণের হৃদয়েই এই ব্যঙ্গ্যার্থ অবভাসিত হয়। এখানেও তো দেখা যাইতেছে ব্যঙ্গ্যার্থের প্রাধান্য নয়। প্রাধান্য হইতেছে বিশেষ-গুণসম্পন্ন সচেতাগণের! তাহা হইলে ব্যঙ্গ্যার্থ তো কাব্যের কোন লোকোত্তর বৈশিষ্ট্যরূপে গৃহীত হইতে পারে না। এই আশংকার উত্তরেই 'ন বিভাব্যতে ও 'অবভাসতে' পদদ্বয় ব্যবহার করা হইয়াছে। বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থের প্রতীতি একসঙ্গে অখণ্ডভাবেই হয় এবং বাচ্যার্থকে আশ্রয় করিয়া ব্যঙ্গ্যার্থের অবভাসন হয়। এক্ষেত্রে বাচ্যার্থ বুদ্ধি দূরীভূত হয় না, কারণ বাচ্যাবভাসকে আশ্রয় করিয়াই ব্যঙ্গ্য প্রকাশিত হয়। শ্রীমদভিনবগুপ্তপাদও বলিয়াছেন—

তেনাত্র বিভক্ততয়া ন ভাসতে, ন তু বাচ্যস্য সর্বথৈবানবভাসঃ। অতএব তৃতীয়োদ্দ্যোতে ঘটপ্রদীপদৃষ্টান্তবলাদ্ ব্যঙ্গ্যপ্রতীতিকালেঽপি বাচ্য-প্রতীতি র্নবিঘটতে ইতি যদ্ বক্ষ্যতি, তেন সহ অস্য গ্রন্থস্য ন বিরোধঃ।''

বিরুদ্ধমেব। বাচ্যোঽর্থেবিমুখো বিশ্রান্তিনিবন্ধনং পরিতোষমলভমান আত্ম হৃদয়ং যেষামিত্যনেন সচেতসামিত্যস্যৈবার্থোঽভিব্যক্তঃ। সহৃদয়ানামেব তর্হ্যয়ং মহিমাস্তু, নতু কাব্যস্যাসৌ কশ্চিদতিশয় ইত্যাশঙ্ক্যাহ—অবভাসত ইতি। তেনাত্র বিভক্ততয়া ন ভাসতে, নতু বাচ্যস্য সর্বথৈবনবভাসঃ। অতএব তৃতীয়োদ্দ্যোতে ঘটপ্রদীপদৃষ্টান্তবলাদ্ব্যঙ্গ্যপ্রতীতিকালেঽপি বাচ্যপ্রতীতি র্ন বিঘটতে ইতি যদ্ বক্ষ্যতি তেন সহাস্য গ্রন্থস্য ন বিরোধঃ ॥২৭

এখানে মূল বক্তব্য হইতেছে ব্যঙ্গ্যার্থের ক্ষেত্রে বাচ্যার্থও থাকে,— কিন্তু গৌণ ভাবে এবং প্রধানভাবে অভিব্যক্ত হয় ব্যঙ্গ্যার্থ। পদার্থ-বাক্যার্থ-ন্যায়ে বাক্যার্থবোধের সময় পদার্থের বোধ থাকে না, এখানে কিন্তু ঘটবোধের সময় প্রদীপের বোধ লুপ্ত হয় না। একটির বোধ থাকিয়াই আর একটির বোধ হয় ; সেইরূপ, ব্যঙ্গ্যার্থের প্রতীতিকালেও বাচ্যার্থের প্রতীতি লুপ্ত হয় না।

মূল

২৮। এবং বাচ্যব্যতিরেকিণো ব্যঙ্গ্যস্যার্থস্য সদ্ভাবং প্রতিপাদ্য প্রকৃত উপযোজয়ন্নাহ—

যত্রার্থঃ শব্দো বা তমর্থমুপসর্জনীকৃত-স্বার্থৌ।
ব্যঙ্‌ক্তঃ কাব্যবিশেষঃ স ধ্বনিরিতি সূরিভিঃ কথিতঃ॥ ১৩

যত্রার্থো বাচ্যবিশেষঃ বাচকবিশেষঃ শব্দো বা তমর্থং ব্যঙ্‌ক্তঃ স কাব্য-বিশেষো ধ্বনিরিতি। অনেন বাচ্য-বাচক-চারুত্ব-হেতুভ্য উপমাদিভ্যোঽনুপ্রাসাদিভ্যশ্চ বিভক্ত এব ধ্বনের্বিষয় ইতি দর্শিতম্।

অনুবাদ

এইভাবে বাচ্য হইতে পৃথক ব্যঙ্গ্য অর্থের সদ্ভাব প্রতিপন্ন করিয়া আলোচ্য প্রসঙ্গে ইহার উপযোগিতা দেখাইয়া বলিতেছেন—

যেখানে অর্থ বা শব্দ নিজেকে কিংবা অর্থকে গৌণ করিয়া সেই অর্থকে ( ব্যঙ্গ্যার্থ্যকে ) প্রকাশ করে, সেই কাব্যবিশেষকেই পণ্ডিতগণ ধ্বনি বলেন

যেখানে অর্থ অর্থাৎ বিশেষ কোন বাচ্য কিংবা শব্দ অর্থাৎ বিশেষ কোন বাচক সেই অর্থকে ( ব্যঙ্গ্যার্থকে ) প্রকাশ করে, সেই কাব্য-বিশেষই হইতেছে ধ্বনি। এতদ্দ্বারা দেখান হইল যে, বাচ্যের চারুত্বের

---

লোচন টীকা

সদ্ভাবমিতি। সত্তাং সাধুভাবং প্রাধান্যং চেত্যর্থঃ। দ্বয়ংহি প্রতিপিপাদয়িষিতম্। প্রকৃত ইতি লক্ষণে। উপযোজয়ন্ উপযোগং গময়ন্। তমর্থমিতি চায়মুপযোগঃ। স্বশব্দ আত্মবাচী। স্বশ্চার্থশ্চ তৌ স্বার্থৌ; তৌ গুণীকৃতৌ

**হেতুসমূহ উপমাদি এবং বাচকের চারুত্বের হেতুসমূহ অনুপ্রাসাদি হইতে ধ্বনির বিষয় পৃথকই বটে।**

**বাসুদেব**

অতঃপর ধ্বনিকাব্যের লক্ষণ দেওয়া হইতেছে। এই কারিকা ও বৃত্তির দ্বারা অভাববাদের প্রথম বিকল্পের উত্তর দেওয়া হইল।

**'সদ্ভাবম্'**—শব্দের অর্থ হইতেছে সত্তা এবং সাধুভাব অর্থাৎ অস্তিত্ব ও প্রাধান্য। পূর্ববর্তী আলোচনায় ধ্বনির অস্তিত্ব ও প্রাধান্য প্রতিপাদিত হইয়াছে।

**'প্রকৃত উপযোজয়ন্'**—লক্ষণের বিষয়ের উপযোগী করিয়া। **'তমর্থম্** সেই অর্থকে—ব্যঙ্গ্য অর্থকে। **উপসর্জনীকৃতস্বার্থৌ**—স্বশ্চ, অর্থশ্চ তৌ উপসর্জনীকৃতৌ যাভ্যাম্'—যাহাদের দ্বারা শব্দ নিজে বা অর্থ গুণীভূত হইয়াছে; অর্থাৎ যেখানে অর্থের দ্বারা শব্দ গুণীভূত বা শব্দের দ্বারা অর্থ গুণীভূত হইয়া ব্যঙ্গ্যার্থ প্রকাশ করে; প্রথমক্ষেত্রে হয় আর্থী ব্যঞ্জনা ও দ্বিতীয়ক্ষেত্রে হয় শাব্দী ব্যঞ্জনা। বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির ক্ষেত্রে আর্থী ব্যঞ্জনা এবং অবিবক্ষিতবাচ্যধ্বনির ক্ষেত্রে শাব্দী ব্যঞ্জনা দেখা যায়। কোথায় কোন ব্যঞ্জনা হইবে, তাহা অন্বয়-ব্যতিরেকের সাহায্যে নির্ণয় করিতে হইবে।

**ব্যঙ্‌ক্তঃ**—এখানে দ্বিবচন প্রয়োগের দ্বারা বুঝানো হইতেছে যে দুই-ই (শব্দ এবং অর্থ) ব্যঙ্গ্যের দ্যোতনা করে। অবিবক্ষিতবাচ্য-ধ্বনিতে শব্দই ব্যঞ্জক বটে, তবে অর্থও সেখানে সহকারী। নতুবা যে শব্দের অর্থ অজ্ঞাত, তাহাও ব্যঙ্গ্যার্থের ব্যঞ্জক হইয়া পড়ে। বিবক্ষিতান্যপর-বাচ্যধ্বনিতে তো শব্দের সহকারিতা আছেই; বৈশিষ্ট্যযুক্ত শব্দের

---

যাভ্যাম্; যথাসংখ্যেন তেনার্থো গুণীকৃতাত্মা, শব্দো গুণীকৃতাভিধেয়ঃ। তমর্থমিতি 'সরস্বতী স্বাদু তদর্থবস্তু' ইতি যদুক্তং। ব্যঙ্‌ক্তঃ দ্যোতয়তঃ। ব্যঙ্‌ক্ত ইতি দ্বিবচনেনেদমাহ—যদ্যপ্যবিবক্ষিতবাচ্যে শব্দ এব ব্যঞ্জকস্তথাপ্যর্থস্যাপি সহকারিতা ন ত্রুট্যতি, অন্যথা অজ্ঞাতার্থোঽপি শব্দস্তদ্ব্যঞ্জকঃ স্যাৎ। বিবক্ষিতান্যপরবাচ্যে চ শব্দস্যাপি সহকারিত্বং ভবত্যেব, বিশিষ্টশব্দাভিধেয়তয়া বিনা তস্যার্থস্যাব্যঞ্জকত্বাদিতি সর্বত্র শব্দার্থয়োরুভয়োরপি ধ্বননং ব্যাপারঃ।

অভিধেয়তা না থাকিলে অর্থেরও ব্যঞ্জকত্ব থাকে না ; সুতরাং প্রত্যেকেটি ধ্বনির ক্ষেত্রেই শব্দ ও অর্থ উভয়েরই ধ্বনন ব্যাপার রহিয়াছে। যেখানে শব্দের প্রাধান্য সেখানে শাব্দী ব্যঞ্জনা ও যেখানে অর্থের প্রাধান্য সেখানে আর্থী ব্যঞ্জনা হয় ; একটিকে বলা হয় শব্দশক্ত্যুদ্ভব ধ্বনি ও অপরটিকে বলা হয় অর্থশক্ত্যুদ্ভব ধ্বনি।

'বা'—ইহা প্রাধান্যকে লক্ষ্য করিয়া প্রযুক্ত হইয়াছে। এতদ্দ্বারা বলা হইল কোথাও শাব্দী ব্যঞ্জনা প্রধান, কোথাও বা আর্থী ব্যঞ্জনা প্রধান।

**'কাব্যবিশেষঃ'**—এইভাবে গুণ ও অলংকার-সংযুক্ত শব্দ ও অর্থের পশ্চাদ্‌বর্তী 'ধ্বনি' নামক 'কাব্যাত্মা' যে কাব্যে রহিয়াছে, সেই বিশেষ কাব্য'

**'সঃ'**—এই শব্দের দ্বারা অর্থ, শব্দ বা ব্যাপার বুঝাইতেছে। অর্থ হইতেছে বাচ্য, যাহা ধ্বনন করে ; শব্দও এইরূপ ; কিংবা ব্যঙ্গ্য অর্থ—যাহা ধ্বনিত হয় ; কিংবা শব্দ ও অর্থের ধ্বনন ব্যাপার। ধ্বনি হইতেছে ইহাদের ( শব্দ, অর্থ ও তাহাদের ব্যাপারের ) সমষ্টিগত কাব্যরূপ। ইহাই প্রধান বলিয়া কারিকায় ইহাকেই মুখ্যতঃ ধ্বনি বলা হইয়াছে।

**'অনেন....দর্শিতম্‌'**—ধ্বনিতে বাচ্য ও বাচক তিরস্কৃত এবং ব্যঙ্গ্য-মুখ্য হওয়ায়, বাচ্য ও বাচকের সৌন্দর্য্যের হেতুস্বরূপ উপমাদি ও অনুপ্রাসাদি যে ধ্বনির বিষয় নহে, তাহা দেখানো হইল। বৃত্তিতে ব্যবহৃত **'বিভক্তঃ'** শব্দের দ্বারা দেখানো হইল যে, গুণালংকার এবং ধ্বনির বিষয় স্বতন্ত্র। গুণ ও অলংকারের প্রাণ হইতেছে—বাচ্য-বাচক-

তেন যদ্‌ ভট্টনায়কেন দ্বিবচনং দূষিতং তদ্‌গজনিমীলিকয়ৈব। অর্থঃ শব্দো বেতি তু বিকল্পাভিধানং প্রাধান্যাভিপ্রায়েন। কাব্যং চ তদ্বিশেষশ্চাসৌ কাব্যস্য বা বিশেষঃ। কাব্য-গ্রহণাদ্‌ গুণালঙ্কারোপস্কৃতশব্দার্থপৃষ্ঠপাতী ধ্বনিলক্ষণ 'আত্মে'ত্যুক্তম্‌। তেনৈতন্নিরবকাশং শ্রুতার্থাপত্তাবপি ধ্বনিব্যবহারঃ স্যাদিতি। যচ্চোক্তম্‌—চারুত্বপ্রতীতিস্তর্হি কাব্যাস্যাত্মা স্যাৎ,—ইতি তদঙ্গীকুর্ম এব। নাম্নি খল্বয়ং বিবাদ ইতি। যচ্চোক্তম্‌—'চারুণঃ প্রতীতির্যদি কাব্যাত্মা প্রত্যক্ষাদি-প্রমাণাদপি সা ভবন্তী তথা স্যাৎ, ইতি। তত্র শব্দার্থময়কাব্যাত্মাভিধান-

ভাব কিন্তু ধ্বনির প্রাণ হইতেছে—ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাব; অতএব ধ্বনি গুণ ও অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে না।

**ধ্বনে র্বিষয়ঃ**—ইহার দ্বারা বলা হইল—অন্যত্র ধ্বনির অস্তিত্ব নাই; এই রূপে অভাববাদের প্রথম বিকল্পে—'তদ্ব্যতিরিক্তঃ কোঽয়ং ধ্বনির্নাম' বলিয়া যাহা বলা হইয়াছে—তাহার খণ্ডন করা হইল।

## মূল

২৯। যদপ্যুক্তম্—'প্রসিদ্ধ-প্রস্থানাতিক্রমিণো মার্গস্য কাব্যত্ব-হানে র্ধ্বনির্নাস্তীতি তদপ্যযুক্তম্। যতো লক্ষণকৃতামেব স কেবলং ন প্রসিদ্ধঃ, লক্ষ্যে তু পরীক্ষ্যমাণে স এব সহৃদয়হৃদয়াহ্লাদকারি কাব্যতত্ত্বম্। ততোঽন্যচ্চিত্রমেবেত্যগ্রে দর্শয়িষ্যামঃ॥

## অনুবাদ

**'প্রসিদ্ধ প্রস্থানের অতিরিক্ত মার্গের কাব্যত্বহানি হয়, অতএব ধ্বনি নাই'—এইভাবে যাহা বলা হইয়াছে, তাহাও যুক্তিসঙ্গত নহে। কারণ, তাহা (ধ্বনি) যে লক্ষণকারিগণের নিকটেই প্রসিদ্ধ তাহা নহে; কিন্তু লক্ষ্যবস্তুকে পরীক্ষা করিলে দেখা যাইবে, তাহাই (ধ্বনিই) হইতেছে সহৃদয়গণের হৃদয়াহ্লাদকারী কাব্যতত্ত্ব। ইহা (ধ্বনি) ব্যতীত অন্য যাহা কিছু থাকে, তাহাকে যে 'চিত্র' বলে—তাহা পরে দেখাইব।**

## বাসুদেব

অভাববাদের দ্বিতীয় বিকল্পে বলা হইয়াছে যে প্রচলিত প্রসিদ্ধ প্রস্থান-সমূহে (অলংকার-প্রস্থান, রীতিপ্রস্থান, বৃত্তিপ্রস্থান ও গুণ-প্রস্থান) কাব্যের যে লক্ষণ দেওয়া হইয়াছে, তাহা ব্যতীত কাব্যের অন্য লক্ষণ

---

প্রস্তাবে ক এব প্রসঙ্গ ইতি ন কিঞ্চিদেতৎ। স ইতি। অর্থো বা শব্দো বা, ব্যাপারো বা। অর্থোঽপি বাচ্যো বা ধ্বনতীতি, শব্দোঽপ্যেবম্। ব্যঙ্গ্যো বা ধ্বন্যত ইতি ব্যাপারো বা শব্দার্থয়োর্ধ্বননমিতি। কারিকয়া তু প্রাধান্যেন সমুদায় এব কাব্যরূপো মুখ্যতয়া ধ্বনিরিতি প্রতিপাদিতম্। বিভক্ত-ইতি। গুণালঙ্কারাণাং বাচ্যবাচকভাবপ্রাণত্বাৎ। অস্য চ তদনুব্যঙ্গ্যব্যঞ্জকভাব-সারত্বান্নাস্য তেষ্বন্তর্ভাব ইতি। অনন্তর্ভাবো বিষয়শব্দার্থঃ। এবং তদ্ব্যতিরিক্তঃ কোঽয়ং ধ্বনিরিতি নিরাকৃতম্।২৮

হইতে পারে না। এই সব সুপ্রসিদ্ধ মার্গ ব্যতীত অন্য মার্গের কাব্যত্ব হয় না; এই সব মার্গে ধ্বনির কোন উল্লেখ নাই। অতএব ধ্বনি বলিয়া কিছুই নাই। অভাববাদিগণের এই সিদ্ধান্ত যে যুক্তিসঙ্গত নহে, বৃত্তিতে তাহা দেখানো হইতেছে।

ধ্বনি যে আছে এবং তাহাই যে সার কাব্যতত্ত্ব—ইহা ধ্বনির লক্ষণ-কারিগণের নিকট সুস্পষ্ট। প্রতিপক্ষ বলিতে পারেন—ধ্বনির লক্ষণ-কারীরা তো কোন বিখ্যাত আলংকারিক নহেন (প্রসিদ্ধ প্রস্থানের অন্তর্গত নহেন); সুতরাং তাঁহাদের নিকট ধ্বনিতত্ত্ব সুস্পষ্ট হইলেই বা কি! তদুপরি লক্ষ্যবস্তু ধ্বনি নিজেই অপ্রসিদ্ধ; সুতরাং উভয় কারণেই ধ্বনিতত্ত্বের অস্তিত্ব স্বীকার করা যায় না। কিন্তু প্রতিপক্ষগণের দুইটি যুক্তিই অচল; লক্ষণকারী বা লক্ষ্য বস্তু প্রসিদ্ধ নয়, অতএব ইহার অস্তিত্ব নাই—যুক্তি হিসাবে দুইটিই অসার! কারণ সাধারণ ব্যক্তির নিকটেও যাহার অস্তিত্ব প্রতিভাত, তাহা যে আছে তাহা নিশ্চিত; এবং প্রসিদ্ধ নয়,—এমন বস্তুর অস্তিত্ব তো প্রত্যক্ষ। সুতরাং লক্ষণকারিগণের নিকট প্রসিদ্ধ হইলেই ধ্বনির অস্তিত্ব স্বীকার করিতেই হইবে।

আবার লক্ষ্যবস্তুর পরীক্ষা করিলেও দেখা যাইবে, জগতের শ্রেষ্ঠ কাব্যসমূহ যে সহৃদয়গণের হৃদয়াহ্লাদকারী হইয়াছে, তাহারও কারণ এই ধ্বনি। যেখানেই কাব্যত্ব, সেখানেই ধ্বনি বিদ্যমান; যেখানে ধ্বনি প্রধান, সেখানে হয় ধ্বনিকাব্য এবং যেখানে ধ্বনি গৌণ, সেখানে হয় গুণীভূতব্যঙ্গ্য কাব্য। মুখ্যরূপে বা গৌণরূপে—যে ভাবেই হোক না কেন, কাব্যে ধ্বনি থাকিবেই, নচেৎ তাহা কাব্য হইবে না। ধ্বন্যালোকের ৩।৪১ কারিকার বৃত্তিতে উদ্ধৃত শ্লোকে স্পষ্টই বলা হইয়াছে,

'রসাদিষু বিবক্ষা তু সাৎ তাৎপর্যবতী যদা।
তদা নাস্ত্যেব তৎ কাব্যং ধ্বনের্যত্র ন গোচরঃ॥

যে রচনায় ধ্বনি নাই অথচ যাহা সুন্দর, সেই রচনা তাহা হইলে কি? বৃত্তিকার বলিতেছেন—এগুলি চিত্রকাব্য। যাহা শুধু বিস্ময়ের উদ্রেক করে কিন্তু কাব্যের প্রাণ রসধ্বনিসমন্বিত নহে—তাহাই হইতেছে

চিত্রকাব্য; কিংবা যাহা কেবল কাব্যের অনুকরণ করে, তাহা চিত্রকাব্য; কিংবা যাহা আলেখ্য বা ছবির মত কিংবা যাহা কেবল কলাকৌশলযুক্ত—তাহাই চিত্রকাব্য।

'অগ্রে দর্শয়িষ্যামঃ—ধ্বন্যালোকের তৃতীয় উদ্দ্যোতের ৪১।৪২ কারিকায় চিত্রকাব্য ও তাহার ভেদের কথা বলা হইয়াছে—

প্রধানগুণভাবাভ্যাং ব্যঙ্গ্যস্যৈবং ব্যবস্থিতে।
কাব্যে উভে ততোঽন্যদ্ যত্তচ্চিত্রমভিধীয়তে। ৪১
চিত্রং শব্দার্থভেদেন দ্বিবিধং চ ব্যবস্থিতম্।
তত্র কিঞ্চিচ্ছব্দচিত্রং বাচ্যচিত্রমতঃ পরম্॥ ৪২

৩।৪১ এর বৃত্তিতে উদ্ধৃত এক শ্লোকেও চিত্রকাব্য সম্বন্ধে বলা হইয়াছে

রস-ভাবাদি-বিষয়-বিবক্ষা-বিরহে সতি।
অলংকার-নিবন্ধো যঃ স চিত্র-বিষয়ো মতঃ॥

## মূল

৩০। যদপ্যুক্তম্—'কামনীয়কমনতিবর্ত্তমানস্য তস্যোক্তালংকারাদি-প্রকারেষু অন্তর্ভাব'—ইতি, তদপ্যসমীচীনম্। বাচ্য-বাচকমাত্রাশ্রয়িনি প্রস্থানে ব্যঙ্গ্য-ব্যঞ্জক-সমাশ্রয়েন ব্যবস্থিতস্য ধ্বনেঃ কথমন্তর্ভাবঃ। বাচ্য-বাচক-চারুত্ব-হেতবো হি তস্যাঙ্গভূতাঃ, স ত্বঙ্গিরূপ এবেতি প্রতিপাদয়িষ্যমাণত্বাৎ। পরিকরশ্লোকশ্চাত্র—

'ব্যঙ্গ্য-বঞ্জক-সম্বন্ধ-নিবন্ধনতয়া ধ্বনেঃ।
বাচ্য-বাচক-চারুত্ব-হেত্বন্তঃ-পাতিতা কুতঃ॥

## অনুবাদ

কমনীয়তাকে অতিক্রম করেনা বলিয়া কথিত-প্রকার অলংকারাদির মধ্যেই তাহার (ধ্বনির) অন্তর্ভাব হইবে—এইভাবে আরও যাহা বলা হইয়াছে—তাহাও সমীচীন নহে। কেবলমাত্র বাচ্য ও বাচককে আশ্রয়কারী প্রস্থানের মধ্যে ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের আশ্রয়ে স্থিত ধ্বনি কিভাবে অন্তর্ভুক্ত হইবে। বাচ্য ও বাচকের চারুত্বের হেতুসমূহ

**তাহার ( ধ্বনির ) অঙ্গস্বরূপ ; তাহাই ( ধ্বনিই ) কেবল অঙ্গী—ইহা পরে প্রতিপাদিত হইবে। এ বিষয়ে পরিকর শ্লোক হইতেছে—**

**ব্যঙ্গ্য-ব্যঞ্জকের সম্বন্ধে নিবন্ধন হওয়ায় কি করিয়া ইহার ( ধ্বনির ) বাচ্য-বাচকের চারুত্বহেতুসমূহের মধ্যে ধ্বনির অন্তর্ভুক্তি হইবে ?**

### বাসুদেব

অতঃপর অভাববাদের তৃতীয় বিকল্পের আপত্তিখণ্ডন করা হইতেছে। এখানে অভাববাদিগণ বলেন—ধ্বনি যদি চারুত্বকে অতিক্রম না করিয়া বিদ্যমান থাকে, অর্থাৎ চারুত্বই যদি ধ্বনি, তাহা হইলে ইহা কথিত অলংকারবৃন্দেরই অন্তর্ভুক্ত হইবে। কারণ তাহারাও চারুত্ব-সৃষ্টিকারী। পৃথগ্‌ভাবে ধ্বনির অস্তিত্ব স্বীকারের কোন প্রয়োজন নাই! এই সিদ্ধান্ত যে যুক্তিসঙ্গত নহে—তাহা বৃত্তিতে দেখানো হইতেছে।

অলংকারাদি-প্রস্থানের আশ্রয় হইতেছে কেবলমাত্র বাচ্য-বাচক-ভাব, আর ধ্বনি-প্রস্থানের আশ্রয় হইতেছে—ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাব। এই আশ্রয়ের বিভিন্নতার জন্য একটি ( ধ্বনি ) অপরটির ( অলংকারাদির ) অন্তর্ভুক্ত হইতে পারে না। তাহা ব্যতীত অন্য কারণও আছে। সেই কারণটি হইতেছে অলংকারাদির সহিত ধ্বনির সম্বন্ধ হইতেছে—অঙ্গাঙ্গি-সম্বন্ধ। ধ্বনি হইতেছে—অঙ্গী এবং অলংকার সমূহ হইতেছে অঙ্গ ; অঙ্গী কখনও অঙ্গের অন্তর্ভুক্ত হয় না, বরং অঙ্গই অঙ্গীর অন্তর্ভুক্ত হয়। ধ্বনি যে অঙ্গী এবং অলংকারাদি যে অঙ্গ তাহা পরে—দ্বিতীয় উদ্দ্যোতে—দেখানো হইবে। দ্বিতীয় উদ্দ্যোতের পঞ্চম কারিকার

## লোচন টীকা

লক্ষণকৃতামেবেতি। লক্ষণকারাপ্রসিদ্ধতা বিরুদ্ধো হেতুঃ ; তত এব হি যত্নেন লক্ষণীয়তা। লক্ষ্যে ত্বপ্রসিদ্ধত্বমসিদ্ধো হেতুঃ। যচ্চ নৃত্যগীতাদিরূপং, তৎকাব্যস্য ন কিঞ্চিৎ। চিত্রমিতি। বিস্ময়কৃদ্‌বৃত্তাদিবশাৎ, নতু সহৃদয়াভিলষণীয়-চমৎকারসাররসনিঃস্যন্দময়মিত্যর্থঃ। কাব্যানুকারিত্বাদ্বা চিত্রম্, আলেখ্যমাত্রত্বাদ্বা কলামাত্রত্বাদ্বা। অগ্র ইতি।

টীকায় শ্রীমদভিনবগুপাদ ইহা সুস্পষ্টরূপে প্রতিপন্ন করিয়াছেন। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—

উপময়া যদ্যপি বাচ্যার্থোঽলংক্রিয়তে, তথাপি তস্য তদেবালংকরণং যদ্ব্যঙ্গ্যার্থাভিব্যঞ্জনসামর্থ্যাধানমিতি বস্তুতো ধ্বন্যাত্মৈবালংকার্য্যঃ ; কটককেয়ূরাদি-ভিরপি হি শরীরসমবায়িভিশ্চেতন আত্মৈব তত্তচ্চিত্তবৃত্তিবিশেষৌচিত্য-সূচনাত্ম-তয়ালংক্রিয়তে। তথা হি—অচেতনং শবশরীরং কুণ্ডলাদ্যুপেতমপি না ভাতি অলংকার্য্যস্যাভাবাৎ। যতিশরীরং কটকাদিযুক্তং হাস্যাবহং ভবতিঃ অলংকার্য্য-স্যানৌচিত্যাৎ। ন হি দেহস্য কিঞ্চিদনৌচিত্যমিতি বস্তুতঃ আত্মৈবালংকার্য্যঃ, অহমলংকৃত ইত্যভিমানাৎ।

এখানে দেখানো হইয়াছে—উপমাদির অলংকরণ ব্যাপার তাহাই, যাহার দ্বারা ইহারা ( উপমাদি ) ব্যঙ্গ্য অর্থের অভিব্যক্তির সামর্থ্যলাভ করে। আত্মা যেমন অঙ্গী ও দেহ যেমন অঙ্গ—তেমনি বাস্তবিক পক্ষে ধ্বনি হইতেছে অঙ্গী ও উপমাদি হইতেছে অঙ্গ। দেহে অলংকার-সংযোগের উদ্দেশ্য দেহকে অলংকৃত করা নয়—আত্মাকে অলংকৃত করা। শবদেহে কেহ অলংকার দেয় না ; কারণ সেখানে অলংকার্য্য কোন চেতন বস্তু নাই। আবার সন্ন্যাসী-দেহ অলংকৃত হইলে তাহা হাস্যাস্পদ হয়। কারণ সেখানে অলংকার্য্যের অনৌচিত্য রহিয়াছে। দেহ কিন্তু উভয়ক্ষেত্রেই এক। আত্মার অনস্তিত্ব বা অনৌচিত্য বশতঃ কোন ক্ষেত্রেই অলংকার সমাবেশ সঙ্গত নয়। তেমনি কাব্যে ধ্বনিকে অভিব্যক্ত করার জন্যই অলংকারের প্রয়োগ। এখানেও অলংকার্য্য হইতেছে ধ্বনি। অতএব ধ্বনিই অঙ্গী—অলংকারাদি হইতেছে অঙ্গ।

পরিকরশ্লোকঃ—অভিনবগুপ্তপাদ ব্যাখ্যা করিয়াছেন—পরিকরার্থং অধিকাবাপং কর্ত্তুং শ্লোকঃ—পরিকরশ্লোকঃ' অর্থাৎ—কারিকার অর্থকে সমধিকভাবে পরিস্ফুট করিবার জন্য যে শ্লোক—তাহাই পরিকর শ্লোক।

প্রধানগুণভাবাভ্যাং ব্যঙ্গ্যস্যৈবং ব্যবস্থিতম্।
দ্বিধা কাব্যং ততোঽন্যদ্‌ যত্তচ্চিত্রমভিধীয়তে॥

ইতি তৃতীয়োদ্দ্যোতে বক্ষ্যতি। পরিকরার্থং কারিকার্থস্যাধিকাবাপং কর্ত্তুং শ্লোকঃ পরিকর শ্লোকঃ। ২৯, ৩০

## মূল

৩১। ননু যত্র প্রতীয়মানার্থস্য বৈশদ্যেনাপ্রতীতিঃ স নাম মা ভূদ্ ধ্বনের্বিষয়ঃ। যত্র তু প্রতীতিরস্তি, যথা সমাসোক্ত্যাক্ষেপানুক্তনিমিত্ত-বিশেষোক্তি-পর্য্যায়োক্তাপহ্নুতিদীপক-সঙ্করালংকারাদৌ তত্র ধ্বনেরন্তর্ভাবো ভবিষ্যতীত্যাদি নিরাকর্ত্তুমভিহিতম্—'উপসর্জনীকৃতস্বার্থৌ' ইতি। অর্থো গুণীকৃতাত্মা, গুণীকৃতাভিধেয়শ্চ শব্দো বা যত্রার্থান্তরমভিব্যনক্তি স ধ্বনিরিতি। তেষু কথং তস্যান্তর্ভাবঃ? ব্যঙ্গ্যপ্রাধান্যে হি ধ্বনিঃ, ন চৈতৎ সমাসোক্ত্যাদিষ্বস্তি।

## অনুবাদ

এখন, যেখানে (যে অলংকারে) প্রতীয়মান অর্থের বিশদভাবে প্রতীতি হয় না, সেখানে না হয় তাহা ধ্বনির বিষয় না হইল। কিন্তু যেখানে (বিশদভাবে) প্রতীতি হয় যেমন, সমাসোক্তি, আক্ষেপ, অনুক্ত-নিমিত্ত বিশেষোক্তি, পর্য্যায়োক্ত, অপহ্নুতি, দীপক ও সংকর প্রভৃতি অলংকারের ক্ষেত্রে—সেখানে তো (অলংকারের মধ্যেই) ধ্বনির অন্তর্ভুক্তি হইবে। এই যুক্তি নিরাকরণের উদ্দেশ্যে বলা হইয়াছে 'উপসর্জনীকৃতস্বার্থৌ'। যেখানে অর্থ নিজেকে গৌণ করিয়া কিংবা শব্দ অভিধেয় অর্থকে গৌণ করিয়া অন্য অর্থ প্রকাশ করে তাহাই (সেই অর্থান্তরই) ধ্বনি। কিভাবে তাহাদের মধ্যে (উক্ত অলংকারসমূহের মধ্যে) তাহার (ধ্বনির) অন্তর্ভাব হইবে? ব্যঙ্গ্য-প্রাধান্য হইলে ধ্বনি হয়; ইহা (ব্যঙ্গ্যপ্রাধান্য) তো সমাসোক্তি প্রভৃতি অলংকারে নাই।

## বাসুদেব

অন্তর্ভাববাদিগণ অন্যভাবে তাঁহাদের বক্তব্য উপস্থাপিত করিতে পারেন। এমন হইতে পারে যে কোন কোন অলংকারের দ্বারা

## লোচন টীকা

যত্রেত্যলঙ্কারে। বৈশদ্যেনেতি। চারুতয়া স্ফুটতয়া চেত্যর্থঃ। অভিহিতম্ ইতি ভূতপ্রয়োগ আদৌ ব্যঙ্‌ক্ত ইত্যস্য ব্যাখ্যাতত্বাৎ। গুণীকৃতাত্মেতি। আত্মেত্যনেন স্বশব্দস্যার্থো ব্যাখ্যাতঃ। নচৈতদিতি। ব্যঙ্গ্যস্য প্রাধান্যম্।

প্রতীয়মান অর্থের বিশদ প্রতীতি হয় না ; কিন্তু এমন অলংকার তো অনেক আছে—যেমন, সমাসোক্তি, আক্ষেপ, অনুক্তনিমিত্ত বিশেষোক্তি, পর্য্যায়োক্ত, অপহ্নুতি, দীপক, সংকর প্রভৃতি—যেখানে প্রতীয়মান অর্থ সুস্পষ্ট ; সেখানে কেন ধ্বনি অলংকারের অন্তর্ভুক্ত হইবে না ? সেখানে যুক্তিসঙ্গতভাবেই ধ্বনি অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে। প্রাচীন আলংকারিকগণ—ভামহ, উদ্ভট প্রভৃতি—সেই কারণেই প্রতীয়মান অর্থের অস্তিত্ব জানিয়াও তাহার পৃথক নামকরণ করেন নাই এবং ধ্বনিকে অলংকারের অন্তর্ভুক্ত করিয়াছেন।

ধ্বনি-বিচারের ক্ষেত্রে এই যুক্তি যে সমীচীন নহে—তাহা দেখাইবার জন্য বৃত্তিকার বলিতেছেন যে এই কারণেই কারিকায় (১।১৩) 'উপসর্জনীকৃতস্বার্থৌ' এই পদের প্রয়োগ করা হইয়াছে। এতদ্দ্বারা বলা হইতেছে যে ধ্বনির ক্ষেত্রে অর্থ নিজেকে গৌণ করে এবং শব্দও অভিধেয় অর্থকে গৌণ করে এবং শব্দ ও অর্থ এই ভাবে আপনাদিগকে গৌণ করিয়া অন্য অর্থকে প্রকাশ করে। এখানে শব্দ এবং অর্থ গৌণ, অর্থান্তরই (প্রতীয়মান অর্থই) মুখ্য ; কাজেই এক্ষেত্রে ধ্বনি হইতেছে ব্যঙ্গ্য-প্রধান ; সমাসোক্তি প্রভৃতি অলংকারে ব্যঙ্গ্যের এই প্রাধান্য নাই, ব্যঙ্গ্যার্থ সেখানে গুণীভূত। সুতরাং এই সব অলংকার গুণীভূতব্যঙ্গ্যের নিদর্শন—ধ্বনির নহে। গুণীভূতব্যঙ্গ্যে প্রতীয়মান অর্থ বাচ্যকেই অনুপ্রাণিত করিয়া অবস্থিত ; তখন ইহা বাচ্যের উপকরণ বলিয়া অলংকারের পর্য্যায়ে পড়ে। এক্ষেত্রে কাব্যের চমৎকৃতি আসে ব্যঙ্গ্যের দ্বারা বাচ্যের অলংকরণ হইতে। গুণীভূতব্যঙ্গ্যের ক্ষেত্রে ব্যঙ্গ্য থাকে মধ্য কক্ষায় ; সে কারণে ব্যঙ্গ্য নিজে রসাভিমুখী হয় না, বাচ্যকেই সমৃদ্ধ করে।

---

প্রাধান্যং চ যদ্যপি জন্তৌ ন চকাস্তি। 'বুদ্ধৌ তত্ত্বাবভাসিন্যাং ইতি নয়েনাখণ্ডচর্বণাবিশ্রান্তেঃ, তথাপি বিবেচকৈর্জীবিতান্বেষণে ক্রিয়মাণে যদা ব্যঙ্গ্যোঽর্থঃ পুনরপি বাচ্যমেবানুপ্রাণয়ন্নাস্তে তদা তদুপকরণত্বাদেব তস্যালঙ্কারতা। ততো বাচ্যাদেব তদুপস্কৃতাচ্চমৎকারলাভ ইতি। যদ্যপি পর্য্যন্তে রসধ্বনিরস্তি, তথাপি মধ্যকক্ষানিবিষ্টোঽসৌ ন রসোন্মুখী ভবতি ; স্বাতন্ত্র্যেণাপি তু বাচ্যমেবার্থং সংস্কর্তুং ধাবতীতি গুণীভূতব্যঙ্গ্যতোক্তা। ৩১

সেই কারণেই ইহাকে ধ্বনি না বলিয়া গুণীভূতব্যঙ্গ্য বলা হয়। উপর্যুক্ত যুক্তিবশতঃ সমাসোক্তি প্রভৃতি অলংকার ধ্বনির উদাহরণ নয় —গুণীভূতব্যঙ্গ্যের উদাহরণ। আরও মনে রাখিতে হইবে, সমাসোক্তি প্রভৃতি হইতেছে অলংকার এবং ধ্বনি হইতেছে অলংকার্য্য ; অলংকার ও অলংকার্য্য এক হইতে পারে না। ধ্বন্যালোকের ৩।৩৬ কারিকার বৃত্তিতে সুস্পষ্টভাবে বলা হইয়াছে যে সমাসোক্তি প্রভৃতি গুণীভূত-ব্যঙ্গ্যের অন্তর্ভুক্ত, যদিও ধ্বনিবিহীন বলিয়া এগুলিকে সাধারণতঃ চিত্রকাব্য বলা হয়।

"যেষু চালংকারেষু সাদৃশ্যমুখেন তত্ত্ব-প্রতিলম্ভঃ—যথা রূপকোপমা-তুল্যযোগিতা-নিদর্শনাদিষু, তেষু গম্যমানধর্মমুখেনৈব যৎ সাদৃশ্যং তদেব শোভাতিশয়শালি ভবতীতি তে সর্বেঽপি চারুত্বাতিশয়যোগিনঃ সন্তো গুণীভূতব্যঙ্গ্যস্যৈব বিষয়াঃ। সমাসোক্ত্যাক্ষেপপর্য্যায়োক্ত্যাদিষু তু গম্যমানাংশাবিনাভাবেনৈব তত্ত্বব্যবস্থানাৎ গুণীভূতব্যঙ্গ্যতা নির্বিবাদৈব। তত্র গুণীভূতব্যঙ্গ্যতায়ামলংকারাণাং কেষাঞ্চিৎ অলংকার-বিশেষ-গর্ভতায়াং নিয়মঃ। যথা ব্যাজস্তুতেঃ প্রেয়োঽলংকার-গর্ভত্বে। কেষাঞ্চিদলং-কারাণাং পরস্পরগর্ভতাপি সম্ভবতি। যথা দীপকোপময়োঃ। তত্র দীপকমুপমাগর্ভত্বেন প্রসিদ্ধম্। উপমাপি কদাচিদ্ দীপকচ্ছায়ানুযায়িনী। যথা মালোপমা। তথাহি 'প্রভামহত্যা শিখয়েব দীপঃ' ইত্যাদৌ স্ফুটৈব দীপকচ্ছায়া লক্ষ্যতে। তদেবং ব্যঙ্গ্যাংশ-সংস্পর্শে সতি চারুত্বাতিশয়-যোগিনো রূপকাদয়োঽলংকারাঃ সর্ব এব গুণীভূতব্যঙ্গ্যস্য মার্গঃ॥"

**মূল**

৩২। সমাসোক্তৌ তাবৎ—

উপোঢ়রাগেণ বিলোল তারকং
তথা গৃহীতং শশিনা নিশামুখম্।
যথা সমস্তং তিমিরাংশুকং তয়া
পুরোঽপি রাগাদ্ গলিতং ন লক্ষিতম্।

ইত্যাদৌ ব্যঙ্গ্যেনানুগতং বাচ্যমেব প্রাধান্যেন প্রতী-

য়ন্তে, সমারোপিত-নায়িকা-নায়ক-ব্যব্যহারয়োর্নিশা-শশিনোরেব বাক্যার্থত্বাৎ।

**অনুবাদ**

**যেমন, সমাসোক্তিতে—**

**চন্দ্র তারকাবিলোল রাত্রির মুখকে ( সন্ধ্যাকে ) গভীর অনুরাগ সহকারে এমনভাবে গ্রহণ করিল যে, তাহার (চন্দ্রের) সম্মুখেই যে অন্ধকাররূপী নীলবসন সম্পূর্ণরূপে খসিয়া পড়িল, অনুরাগের প্রবলতা বশতঃ তাহা সে ( সন্ধ্যা ) লক্ষ্যই করিল না।**

**ইত্যাদি উদাহরণে ব্যঙ্গ্যের দ্বারা অনুগত বাচ্যই ( অর্থাৎ যেখানে ব্যঙ্গ্য বাচ্যের অনুগামী হইয়াছে ) প্রধানভাবে প্রতীত হয়। কারণ এখানে বাক্যের অর্থ হইতেছে নিশা ও চন্দ্রের মধ্যে নায়িকা ও নায়কের ব্যবহারের আরোপ।**

**বাসুদেব**

সমাসোক্তি প্রভৃতি যে সব অলংকারে ধ্বনি-প্রাধান্য নাই বলিয়া পূর্বে কথিত হইয়াছে, অতঃপর ক্রমে ক্রমে সেগুলির বিচার করা হইতেছে। প্রথমে সমাসোক্তির উদাহরণ গ্রহণ করা হইয়াছে।

সমাসোক্তাবিতি।

যত্রোক্তৌ গম্যতেঽন্যোঽর্থস্তৎসমানৈর্বিশেষণৈঃ।
সা সমাসোক্তিরুদিতা সংক্ষিপ্তার্থতয়া বুধৈঃ॥

ইত্যত্র সমাসোক্তের্লক্ষণস্বরূপং হেতুর্নাম তন্নির্বচনমিতি পাদচতুষ্টয়েন ক্রমাদুক্তম্। উপোঢ়ো রাগঃ সান্ধ্যোঽরুণিমা প্রেম চ যেন। বিলোলাস্তারকা জ্যোতীংষি নেত্রত্রিভাগাশ্চ যত্র। তথেতি। ঝটিত্যেব প্রেমরভসেন চ। গৃহীতমাভাসিতং পরিচুম্বিতুমাক্রান্তং চ। নিশায়া মুখং প্রারম্ভো বদনকোকনদং চেতি। যথেতি। ঝটিতি গ্রহণেন প্রেমরভসেন চ। তিমিরং চাংশুকাশ্চ সূক্ষ্মাংশবস্তিমিরাংশুকং রশ্মিশবলীকৃতং তমঃপটলং, তিমিরাংশুকং নীলজালিকা নবোঢ়াপ্রৌঢ়বধূচিতা। রাগাদ্রক্তত্বাৎ সন্ধ্যাকৃতাদনন্তরং প্রেমরূপাচ্চ হেতোঃ পুরোঽপি পূর্বস্যাং দিশি অগ্রে চ। গলিতং প্রশান্তং পতিতং চ। রাত্র্যা করণভূতয়া সমস্তং মিশ্রিতম্; উপলক্ষণত্বেন বা। ন লক্ষিতং রাত্রি-প্রারম্ভোঽসাবিতি ন জ্ঞাতং, তিমিরসংবলিতাংশুদর্শনে হি রাত্রিমুখমিতি লোকেন

সমাসোক্তি অলংকারের সংজ্ঞা হইতেছে এই—

সমাসোক্তিঃ সমৈর্যত্র কার্য্যলিঙ্গবিশেষণৈঃ।
ব্যবহার-সমারোপঃ প্রস্তুতেঽন্যস্য বস্তুনঃ॥
(-সাহিত্য-দর্পণঃ)।

অর্থাৎ 'সমান কার্য্য, লিঙ্গ বা বিশেষণের দ্বারা যদি কোন বর্ণনীয় পদার্থে অপ্রস্তুত পদার্থের ব্যবহার অরোপ করা হয়, তাহা হইলে সমাসোক্তি অলংকার হয়।'

"উপোঢ়রাগেণ—'ইত্যাদি শ্লোকটি সমাসোক্তির উদাহরণ; কারণ এখানে বিভিন্ন বিশেষণ ও কার্যের মাধ্যমে প্রস্তুত চন্দ্র ও সন্ধ্যার উপর অপ্রস্তুত নায়ক-নায়িকার ব্যবহার আরোপ করা হইয়াছে। 'উপোঢ়-রাগেণ', 'বিলোল-তারকং', নিশামুখম্' 'তিমিরাংশুকম্' 'রাগাৎ'—প্রভৃতি শ্লিষ্ট পদের সাহায্যে এই ব্যবহারের ব্যঞ্জনা হইতেছে। কিন্তু তৎসত্ত্বেও ব্যঞ্জনা এখানে মুখ্য নহে। নায়ক-নায়িকার ব্যবহারের আরোপ হেতু চন্দ্র ও সন্ধ্যা শৃঙ্গাররসের বিভাব হইয়াছে—একথা সত্য; কিন্তু এখানে নায়ক-নায়িকা-ব্যবহার চন্দ্র ও নিশাকে অলংকৃত করে বলিয়া এই আরোপ বা নায়ক-নায়িকা-ব্যঞ্জনা অলংকারই হইয়াছে—ধ্বনি হয় নাই। এই শ্লোকের রস আসিয়াছে নিশা ও শশীর সৌন্দর্য্য হইতে—ধ্বনি হইতে নহে; বিভাবীভূত বাচ্য হইতে রসনিঃস্যন্দ হইয়াছে। বৃত্তির **নিশা-শশিনোরেব বাক্যার্থত্বাৎ**—এই অংশে সুস্পষ্ট-ভাবেই বলা হইয়াছে—বাক্যটির মুখ্য অর্থ হইতেছে নিশা ও শশীর বর্ণনা—নায়ক-নায়িকার ব্যবহারারোপ এখানে গৌণ।

---

লক্ষ্যতে ন তু স্ফুট আলোকে। নায়িকাপক্ষে তু তয়েতি কর্তৃপদম্। রাত্রিপক্ষে তু অপিশব্দো লক্ষিতমিত্যস্থানস্থঃ। অত্র চ নায়কেন পশ্চাদ্গতেন চুম্বনোপক্রমে পুরো নীলাংশুকস্য গলনং পতনং। যদি বা পুরোঽগ্রে নায়কেন তথা গৃহীতং মুখমিতি সম্বন্ধঃ। তেনাত্র ব্যঙ্গ্যে প্রতীতেঽপি ন প্রাধান্যম্। তথাহি নায়কব্যবহারো নিশাশশিনাবেব শৃঙ্গারবিভাবরূপৌ সংস্কুর্বাণোঽলঙ্কারতাং ভজতে, ততস্তু বাচ্যাদ্বিভাবীভূতাদ্রসনিঃস্যন্দঃ। যস্তু ব্যাচষ্টে—'তয়া নিশয়েতি কর্তৃপদং, ন চাচেতনায়াঃ কর্তৃত্বমুপপন্নমিতি শব্দেনৈবাত্র নায়কব্যবহার

**'উপোঢ়রাগেণ'**—সন্ধ্যাকালীন অরুণিমা দ্বারা বা প্রগাঢ় অনুরাগের দ্বারা। **'বিলোলতারকম্'**—তারকা বা নক্ষত্রগণ যেখানে চঞ্চল বা অক্ষিতারকা যেখানে চঞ্চল। **'তথা'**—এমন প্রবল প্রণয়াবেগের সহিত। **'গৃহীতম্'**—আভাসিত বা চুম্বন করিতে প্রবৃত্ত। **'নিশামুখ'**—মুখশব্দের অর্থ 'আরম্ভ' বা 'আনন'। **যথা**—দ্রুত গ্রহণ বা প্রণয়াবেগ-বশতঃ। **তিমিরাংশুক**—অন্ধকার ও সূক্ষ্ম কিরণজাল, সূর্যকিরণের দ্বারা বিচিত্রিত অন্ধকার বা নায়িকার উপযোগী নীলবসন। **'রাগাৎ'**—রক্তিম আভা বা অনুরাগবশতঃ। **'পুরোঽপি'**—পূর্বদিকে ও সম্মুখে। **'গলিতম্'**, প্রশান্ত বা পতিত। **'তয়া'**—রাত্রির দ্বারা বা রাত্রির উপলক্ষণে। **'সমস্তম্'**—মিশ্রিত। **'ন লক্ষিতম্'**—অনুভূত হইল না।

শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—যখন 'নায়িকার' সহিত অন্বয় হইবে তখন 'তয়া' শব্দটি কর্ত্তৃপদ হইবে। যখন রাত্রির সহিত অন্বয় হইবে তখন "**ন লক্ষিতমপি**"—এই ভাবে 'লক্ষিতম্' শব্দের পর 'অপি' শব্দের প্রয়োগ করিতে হইবে।

## মূল

৩৩। আক্ষেপেঽপি ব্যঙ্গ্যবিশেষাক্ষেপিনোঽপি বাচ্যস্যৈব প্রাধান্যেন বাক্যার্থ আক্ষেপোক্তি-সামর্থ্যাদেব জ্ঞায়তে। তথাহি তত্র শব্দোপারূঢ়ো বিশেষাভিধানেচ্ছয়া প্রতিষেধরূপো য আক্ষেপঃ স এব ব্যঙ্গ্যবিশেষমাক্ষিপন্ মুখ্যং কাব্যশরীরম্। চারুত্বোৎকর্ষ-নিবন্ধনা হি বাচ্য-ব্যঙ্গ্যয়োঃ প্রাধান্য-বিবক্ষা। যথা—

অনুরাগবতী সন্ধ্যা দিবসস্তৎপুরঃসরঃ।
অহো দৈবগতিঃ কীদৃক্ তথাপি ন সমাগমঃ।

---

উন্নীতোঽভিধেয় এব, ন ব্যঙ্গ্য ইত্যত এব সমাসোক্তিঃ ইতি—স প্রকৃতমেব প্রস্তুতার্থমত্যজদ্ব্যঙ্গ্যেনানুগতমিতি। একদেশবিবর্ত্তি চেত্থং রূপকং স্যাৎ, 'রাজহংসৈর-বীজ্যন্ত শরদৈব সরো নৃপাঃ', ইতিবৎ, ন তু সমাসোক্তিঃ; তুল্যবিশেষণাভাবাৎ। গম্যত ইতি চানেনাভিধাব্যাপারনিরাসাদিত্যলমবান্তরেণ বহুনা। নায়িকায়া নায়কে যো ব্যবহারঃ স নিশায়াং সমারোপিতঃ, নায়িকায়াং নায়কস্য যো ব্যবহারঃ স শশিনি সমারোপিত ইতি ব্যাখ্যানে নৈকশেষপ্রসঙ্গঃ। ৩২

**অত্র সত্যামপি ব্যঙ্গ্যপ্রতীতৌ বাচ্যস্যৈব চারুত্বমুৎকর্ষবদ্ ইতি তস্যৈব প্রাধান্য-বিবক্ষা।**

### অনুবাদ

আক্ষেপ অলংকারেও, যদিও বাচ্য অর্থ ব্যঙ্গ্যবিশেষকে আক্ষিপ্ত করে, তথাপি বাক্যার্থে যে প্রধানতঃ বাচ্য অর্থেরই চারুত্ব হয়, তাহা আক্ষেপোক্তির সামর্থ্য হইতেই জানা যায়। যেমন, সেইখানে—বিশেষ কথা বলিবার ইচ্ছায় শব্দাশ্রিত নিষেধরূপ যে আক্ষেপ, তাহাই ব্যঙ্গ্য-বিশেষকে আক্ষিপ্ত করিয়া মুখ্য কাব্যশরীর হয়। বাচ্য ও ব্যঙ্গ্যের মধ্যে একের প্রাধান্যের কথা বলার উদ্দেশ্য হইতেছে চারুত্বের উৎকর্ষ ( কাব্যসৌন্দর্য্যের উৎকর্ষলাভ )। যেমন—

সন্ধ্যা অনুরাগবতী, দিবস তাহার সম্মুখে বিদ্যমান। তবুও তাহাদের মিলন হইল না। অহো! দৈবের কিরূপ গতি!

এখানে ব্যঙ্গ্যপ্রতীতি আছে বটে, কিন্তু বাচ্যার্থের চারুত্বই উৎকর্ষ প্রাপ্ত হইয়াছে। ( এখানে বলিবার ) উদ্দেশ্য হইতেছে—তাহারই ( বাচ্যার্থেরই ) প্রাধান্য দেখানো।

### বাসুদেব

অতঃপর আক্ষেপ অলংকারের সম্বন্ধে আলোচনা হইতেছে। শ্রীমদ্ বিশ্বনাথ কবিরাজ আক্ষেপালংকারের সংজ্ঞা এইভাবে দিয়াছেন—

বস্তুনো বক্তুমিষ্টস্য বিশেষ-প্রতিপত্তয়ে।
নিষেধাভাস আক্ষেপো বক্ষ্যমানোক্তগো দ্বিধা॥

অর্থাৎ যাহা বলিতে ইচ্ছা হইয়াছে, এমন বস্তুকে বিশেষভাবে

### লোচন টীকা

আক্ষেপ ইতি। প্রতিষেধ ইবেষ্টস্য যো বিশেষাভিধিৎসয়া।
বক্ষ্যমাণোক্তবিষয়ঃ স আক্ষেপো দ্বিধা মতঃ॥

তত্রাদ্যো যথা—অহং ত্বাং যদি নেক্ষেয় ক্ষণমপ্যুৎসুকা ততঃ।
ইয়দেবাস্ত্বতোঽন্যেন কিমুক্তেনাপ্রিয়েণ তে॥

ইতি বক্ষ্যমাণমরণবিষয়ো নিষেধাত্মাক্ষেপঃ। তত্রেয়দস্ত্বিত্যেতদেবাত্র ম্রিয়ে ইত্যাক্ষিপৎ সচ্চারুত্ব-নিবন্ধনমিত্যাক্ষেপ্যেণাক্ষেপকমলংকৃতং সৎ প্রধানম্। উক্তবিষয়স্তু যথা মমৈব—

প্রতিপাদনের উদ্দেশ্যে যদি তাহা নিষেধের মত করিয়া প্রকাশ করা হয়, তাহা হইলে তাহাকে 'আক্ষেপ' অলংকার বলে। ইহা দুইপ্রকারের হয়—বক্ষমাণ-বিষয় এবং উক্ত-বিষয়।

তাহা হইলে আক্ষেপে চতুর্বিধ বস্তু থাকে—(১) ইষ্ট অর্থ (২) তাহার নিষেধ (৩) এই নিষেধেরও অসত্যতা এবং (৪) অর্থগত বিশেষ প্রতিপাদন। অসত্য নিষেধের দ্বারা বিধির আক্ষিপ্যমাণত্ব হয় বলিয়া ইহাকে আক্ষেপ বলে।

শ্রীমদভিনবগুপ্তপাদ স্বীয় লোচনটীকায় আক্ষেপ অলংকারের যে সংজ্ঞা উদ্ধৃত করিয়াছেন তাহা ভামহবিরচিত। ইহা বিশ্বনাথের সংজ্ঞারই অনুরূপ। বামনাচার্য্যের সংজ্ঞা হইতেছে—'উপমানাক্ষেপশ্চাক্ষেপঃ' অর্থাৎ উপমানের আক্ষেপ বা নিষেধ হইতেছে আক্ষেপ। এই সূত্রের দুই প্রকার অর্থ করা হইয়াছে; (১) 'উপমানস্য ক্ষেপঃ প্রতিষেধঃ উপমানাক্ষেপঃ'—উপমানের নিষেধ, অতএব উপমানাক্ষেপ; (২) "উপমানস্য আক্ষেপতঃ প্রতিপত্তিঃ"—যেখানে বাক্যসামর্থ্য হইতে উপমানের অস্তিত্ব আকর্ষণ করিয়া বুঝিতে হয়।

ভো ভোঃ কিং কিমকাণ্ড এব পতিতস্ত্বং পান্থ কান্থাগতিঃ
তত্তাদৃকৃতৃষিতস্য মে খলমতিঃ সোঽয়ং জলং গূহতে।
অস্থানোপনতামকাল-সুলভাং তৃষ্ণাং প্রতি ক্রুধ্য ভোঃ
ত্রৈলোক্য-প্রথিত-প্রভাবমহিমা মার্গাঃ পুনর্মারবঃ।।

তত্র কশ্চিৎ সেবকঃ প্রাপ্তঃ প্রাপ্তব্যমস্মাৎ কিঞ্চিতি ন লভ ইতি প্রত্যাশাবিশস্যমানহৃদয়ঃ কেনচিদমুনাক্ষেপেণ প্রতিবোধ্যতে। তত্রাক্ষেপেণ নিষেধরূপেণ বাচ্যেনৈবাসৎ-পুরুষসেবাতবৈফল্যতৎকৃতোদ্বেগাত্মনঃ শান্তরসস্থায়িভূতনির্বেদবিভাবরূপতয়া চমৎকৃতিদায়িত্বম্। বামনস্য তু'উপমানাক্ষেপঃ' ইত্যাক্ষেপ-লক্ষণম্। উপমানস্য চন্দ্রাদেরাক্ষেপঃ; অস্মিন্ সতি কিং ত্বয়া কৃত্যমিতি। যথা—

তস্যাস্তন্মুখমস্তি সৌম্যসুভগং কিং পার্বণেনেন্দুনা
সৌন্দর্য্যস্য পদং দৃশৌ যদি চ তৈঃ কিং নাম নীলোৎপলৈঃ।
কিং বা কোমলকান্তিভিঃ কিসলয়ৈঃ সত্যেব তত্রাধরে
হা ধাতুঃ পুনরুক্তবস্তুরচনারম্ভেষপূর্বোগ্রহঃ।।

বলা যাইতে পারে, এখানেও তো প্রতীয়মান অর্থ লক্ষিত হইতেছে। তদুত্তরে বলা হইয়াছে "আক্ষেপেঽপি ......জায়তে"—আক্ষেপ অলংকারে ব্যঙ্গ্য-বিশেষ আক্ষিপ্ত হয় বটে, তবে বাক্যার্থে প্রাধান্য থাকে বাচ্যের। আক্ষেপালংকারে ব্যঙ্গ্য থাকিলেও চারুত্বের প্রধান হেতু হইতেছে বাচ্যার্থ—এবং এই চারুত্বের বোধ আসে আক্ষেপোক্তির সামর্থ্য হইতে। কারণ দেখা যায়—বিশেষ কোন বক্তব্য আক্ষিপ্ত করিলেও এখানে মুখ্য কাব্যশরীর হইতেছে—শব্দাশ্রিত নিষেধরূপ আক্ষেপ; এখানে আক্ষিপ্ত ব্যঙ্গ্য-বিশেষ হইতেছে গৌণ এবং বাচ্যাশ্রিত আক্ষেপই হইতেছে মুখ্য। অতএব এখানেও ধ্বনি নাই—আছে গুণীভূত-ব্যঙ্গ্য।

বাচ্য ও ব্যঙ্গের মধ্যে কোন বস্তু কাব্যের চারুত্বের উৎকর্ষসাধন করিতেছে তাহা যেভাবে বুঝা যাইবে তাহা বলা হইয়াছে—"চারুত্বোৎ-কর্ষ····বিবক্ষা"—এই অংশে। কোন কাব্যে বাচ্যের প্রাধান্য না ব্যঙ্গ্যের প্রাধান্য, তাহা নির্ণয় করার একমাত্র উপায় হইতেছে—ইহা বিচার করা—যে বর্ণিত কাব্যে চারুত্বের উৎকর্ষ-বিধান হইয়াছে কাহার দ্বারা;

---

অত্র ব্যঙ্গোঽপ্যুপমার্থো বাচ্যস্যৈবোপস্কুরুতে। কিং তেন কৃত্যমিতি ত্বপহস্তনারূপ আক্ষেপো বাচ্য এব চমৎকারকারণম্। যদি বোপমানস্যাক্ষেপঃ সামর্থ্যাদাকর্ষণম্। যথা—

ঐন্দ্রং ধনুঃ পাণ্ডুপয়োধরেণ শরদ্দধানার্দ্রনখক্ষতাভম্।
প্রসাদয়ন্তী সকলঙ্কমিন্দুং তাপং রবেরভ্যধিকং চকার।।

ইত্যত্রের্ষ্যাকলুষিতনায়কান্তরমুপমানমাক্ষিপ্তমপি ব্যাচার্থমেবালঙ্করোতীত্যেষা তু সমাসোক্তিরেব। তদাহ—চারুত্বোৎকর্ষেতি। অত্রৈব প্রসিদ্ধং দৃষ্টান্তমাহ অনুরাগবতীতি। তেনাক্ষেপ-প্রমেয়-সমর্থন-মেবাপরিসমাপ্তমিতি মন্তব্যম্। তত্রোদাহরণত্বেন সমাসোক্তিশ্লোকঃ পঠিতঃ। অহো দৈবগতিরিতি। গুরুপারতন্ত্র্যাদিনিমিত্তোঽসমাগম ইত্যর্থঃ। তস্যৈবেতি। বাচ্যস্যৈবেতি যাবৎ। বামনাভিপ্রায়েণায়মাক্ষেপঃ, ভামহাভিপ্রায়েণ তু সমাসোক্তিরিত্যমুমাশয়ং হৃদয়ে গৃহীত্বা সমাসোক্ত্যাক্ষেপয়োঃ যুক্ত্যেদমেকমেবোদাহরণং ব্যতরদ্ গ্রন্থকৃৎ। এষাপি সমাসোক্তির্বাস্ত আক্ষেপো বা, কিমনেনাস্মাকম্। সর্বথালঙ্কারেষু ব্যঙ্গ্যং বাচ্যে গুণীভবতীতি নঃ সাধ্যমিত্যত্রাশয়োঽত্র গ্রন্থেঽস্মদ্গুরুভির্নিরূপিতঃ। ৩৩

যদি বাচ্যের প্রাধান্য ইহার হেতু হয়, তাহা হইলে হইবে গুণীভূত-ব্যঙ্গ্য এবং ব্যঙ্গ্যের প্রাধান্য ইহার হেতু হইলে—হইবে ধ্বনিকাব্য। আক্ষেপালংকারে চারুত্বের উৎকর্ষবিধানে বাচ্যেরই প্রাধান্য; সুতরাং ইহা ধ্বনি নহে। "অনুরাগবতী সন্ধ্যা"—ইত্যাদি উদাহরণে দেখানো হইয়াছে যে এখানে ব্যঙ্গ্যের প্রতীতি থাকিলেও বাচ্যের চারুতাই উৎকর্ষলাভ করিয়াছে; সুতরাং এখানে উদ্দেশ্য হইতেছে—বাচ্যার্থেরই প্রাধান্য-বিবক্ষা।

"অনুরাগবতী সন্ধ্যা"—ইত্যাদি শ্লোকটিকে সমাসোক্তি এবং আক্ষেপ—উভয় অলংকারের উদাহরণরূপে গ্রহণ করা হইয়াছে এবং বলা হইয়াছে—অলংকার এখানে যাহাই হউক—এই উদাহরণ দ্বারা ইহাই দেখানো হইয়াছে যে—"সর্বথালংকারেষু ব্যঙ্গং বাচ্যে গুণীভবতি"।

### মূল

৩৪। যথা চ দীপকাপহ্নুত্যাদৌ ব্যঙ্গ্যত্বেনোপমায়াঃ প্রতীতাবপি প্রাধান্যেনাবিবক্ষিতত্বাৎ ন তয়া ব্যপদেশস্তদ্বদত্রাপি দ্রষ্টব্যম্।

### অনুবাদ

**আবার যেমন, দীপক, অপহ্নুতি প্রভৃতি অলংকারে ব্যঙ্গ্যরূপে উপমার প্রতীতি হইলেও, তাহা (উপমা) প্রধানরূপে বিবক্ষিত হয় না (অর্থাৎ ব্যঙ্গ্যই প্রধান—তাহা বলিবার উদ্দেশ্য হয় না) এবং সেই কারণে উপমারূপে ইহাদের নামকরণ হয় না (এগুলিকে উপমা বলা হয় না), সেইরূপ এইখানেও দেখিতে (বুঝিতে) হইবে।**

### বাসুদেব

এযাবৎ প্রাধান্য বুঝাইবার জন্য দৃষ্টান্ত দেওয়া হইয়াছে। অতঃপর বুঝানো হইতেছে যে নামকরণও হয় প্রাধান্যের দ্বারাই।

২৯ সংখ্যক অনুচ্ছেদে বৃত্তিতে বলা হইয়াছে—'ততোঽন্যচ্চিত্রম্ এব'। ধ্বনি হইতেছে সহৃদয়হৃদয়াহ্লাদকারী কাব্যতত্ত্ব। ধ্বনি হইতে পৃথক যাহা, ধ্বনি যেখানে নাই,—তাহা চিত্রকাব্য। সমাসোক্তি

প্রভৃতি অলংকারের আলোচনায় দেখা যাইতেছে—এই সব অলংকারে ধ্বনির ব্যঞ্জনা আছে,— যদিও বাচ্যার্থই প্রধান। তাহা হইলে এইগুলির ব্যপদেশ বা নামকরণ ধ্বনিকাব্য হইবে না কেন ? অন্ততঃ গুণীভূত-ব্যঙ্গরূপে তাহাদের ব্যপদেশ হইবে না কেন ?

উত্তরে বৃত্তিকার বলিতেছেন—ব্যপদেশ বা নামকরণ হয় প্রাধান্যের বিচার করিয়া ; "প্রাধান্যেন ব্যপদেশা ভবন্তি"। দীপক, অপহ্নুতি প্রভৃতি অলংকারে উপমার ব্যঞ্জনা আছে, কিন্তু সেখানে উপমা প্রধানভাবে বিবক্ষিত নহে, সেই কারণে এই অলংকারগুলিকে উপমা বলা হয় না ; সেইরূপ সমাসোক্তি প্রভৃতি অলংকারে ব্যঙ্গ্যার্থ প্রধানভাবে বিবক্ষিত নয়। সুতরাং ইহাদেরও ধ্বনি কাব্য বলা যাইবে না॥ ইহাদিগকে গুণীভূত-ব্যঙ্গ্যও বলা যাইবেনা এই একই কারণে। ব্যঙ্গ্য যেখানে গৌণ, সেখানে প্রাধান্যের অভাববশতঃই গৌণবস্তুর নামে নামকরণ করা উচিত নয়।

[ আমরা ৩১ সংখ্যক অনুচ্ছেদের ব্যাখ্যায় দেখাইয়াছি যে আনন্দবর্ধন ৩।৩৬ কারিকার বৃত্তিতে সমাসোক্তি প্রভৃতি অলংকারকে গুণীভূত-ব্যঙ্গ্য বলিয়াছেন ; এখানের মন্তব্য সাধারণভাবে গ্রহণ করিতে হইবে ]

এখন দীপক ও অপহ্নুতিতে উপমার ব্যঞ্জনা কেমনভাবে আছে দেখা যাক। শ্রীমদভিনবগুপ্তপাদ তাঁহার টীকায় উদ্ভট-কৃত দীপক লক্ষণের উল্লেখ করিয়াছেন। আচার্য্য উদ্ভট দীপকালংকারের সংজ্ঞা করিয়াছেন এইভাবে—

'আদি-মধ্যান্ত-বিষয়াঃ প্রাধান্যেতরযোগিনঃ।
অন্তর্গতোপমাধর্মা যত্র তদ্ দীপকং বিদুঃ॥

---

## লোচন টীকা

এবং প্রাধান্য-বিবক্ষায়াং দৃষ্টান্তমুক্ত্বা ব্যপদেশোঽপি প্রাধান্যকৃত এব ভবতীত্যত্র দৃষ্টান্তং স্বপরপ্রসিদ্ধমাহ যথা—চেতি। উপমায়া ইতি। উপমানোপমেয়-ভাবস্যেত্যর্থঃ। তয়েত্যুপময়া। দীপকে হি 'আদিমধ্যান্তবিষয়ং ত্রিধা দীপকমিষ্যতে', ইতি লক্ষণম্।

মণিঃ শাণোল্লীঢ় সমরবিজয়ী হেতিদলিতঃ।
কলাশেষশ্চন্দ্রঃ সুরতমৃদিতা বালললনা।

এখানে সুস্পষ্টভাবেই বলা হইয়াছে—দীপক হইতেছে 'অন্তর্গতোপমাধর্মা'—যাহাতে উপমার ধর্ম অন্তর্গত হইয়াছে। অভিনবগুপ্তপাদ দীপকালংকারের উদাহরণরূপে—"মণিঃ শাণোল্লীঢ়" প্রভৃতি শ্লোকের উল্লেখ করিয়াছেন। এই শ্লোকে বলা হইয়াছে—'শাণবিদ্ধ মণি, অস্ত্রদলিত যুদ্ধজয়ী বীর, কলাশেষ চন্দ্র, সুরতক্লান্তা বালললনা, মদক্ষীণ করী, শরৎকালে সংকুচিত-তীর সরোবর, প্রার্থিগণকে দান করিয়া নিঃশেষবিত্ত দাতা—ইহারা নিজেদের শীর্ণতার দ্বারাই শোভা পাইয়া থাকে। এই উদাহরণের উপমা-গর্ভত্ব সুস্পষ্ট ; তথাপি ইহার প্রধান শোভা এই উপমা-গর্ভত্ব নহে—দীপকালংকার। কারণ উপমা-জ্ঞান এই শ্লোকের চারুত্বসৃষ্টি করে নাই ; বলিবার ভঙ্গিটিই চারুত্ব সৃষ্টি করিয়াছে। সেই কারণেই অভিনবগুপ্তপাদ বলিয়াছেন—'অত্র দীপনকৃতমেব চারুত্বম্'।

অপহ্নুতি অলংকারের লক্ষণ সম্বন্ধে আচার্য্য ভামহ বলেন 'অপহ্নুতিরভীষ্টস্য কিংচিদন্তর্গতোপমা'। এখানেও উপমা-গর্ভত্বের কথা আছে। উদাহরণ স্বরূপ 'নেয়ং বিরৌতি ভৃঙ্গালী—'ইত্যাদি শ্লোকের উল্লেখ করা হইয়াছে। এই শ্লোকে বলা হইয়াছে—'ইহা মদমুখর ভ্রমরকুঞ্জের মুহুর্মুহু রব নহে, ইহা হইতেছে কন্দর্পের আকৃষ্যমাণ ধনুর শব্দ' ; এখানেও উপমা শোভার হেতু নহে ; এখানেও অপহ্নবের ধরণটিই শোভাহেতু ; লোচন টীকার ভাষায় 'তত্রাপহ্নুত্যৈব শোভা"।

তাহা হইলে দীপক ও অপহ্নুতি উভয় অলংকারের আলোচনায় দেখা গেল যে এই দুইটি অলংকারের উপমাগর্ভত্ব হেতু উপমা-প্রতীতি থাকিলেও, উভয়ক্ষেত্রেই বাগভঙ্গীই প্রধান, ব্যঙ্গ্য অপ্রধান—বলিয়া

---

মদক্ষীণো নাগঃ শরদি সরিদাশ্যানপুলিনা
তনিম্না শোভন্তে গলিতবিভবাশ্চার্থিষু জনাঃ ।।

ইত্যত্র দীপনকৃতমেব চারুত্বম্। 'অপহ্নুতিরভীষ্টস্য কিঞ্চিদন্তর্গতোপমা', ইতি। তত্রাপহ্নুত্যৈব শোভা। যথা—

নেয়ং বিরৌতি ভৃঙ্গালী মদেন মুখরা মুহুঃ।
অয়মাকৃষ্যমাণস্য কন্দর্পধনুষো ধ্বনিঃ ।। ইতি ।৩৪

এগুলির নাম উপমা হইল না। অলংকার দুইটি নিজেরাই প্রধান বলিয়া তাহাদের 'দীপক' ও 'অপহ্নুতি' নামকরণ করা হইয়াছে। এইরূপ সমাসোক্তি প্রভৃতি অলংকারের ক্ষেত্রেও বুঝিতে হইবে।

মূল

৩৫। অনুক্ত-নিমিত্তায়মপি বিশেষোক্তৌ—

"আহূতোঽপি সহায়ৈরোমিত্যুক্ত্বা বিমুক্তনিদ্রোঽপি।
গন্তুমনা অপি পথিকঃ সংকোচং নৈব শিথিলয়তি॥"

ইত্যাদৌ ব্যঙ্গ্যস্য প্রকরণ-সামর্থ্যাৎ প্রতীতিমাত্রম্, ননু তৎ-প্রতীতিনিমিত্তা কাচিচ্চারুত্ব-নিষ্পত্তিরিতি ন প্রাধান্যম্॥

অনুবাদ

যে বিশেষোক্তিতে নিমিত্তের উল্লেখ হয় না, সেই বিশেষোক্তি অলংকারেও—

বন্ধুগণ কর্তৃক আহূত হইয়াও, নিদ্রাত্যাগ করিয়াও, যাইতে ইচ্ছুক হইয়াও, 'আসিতেছি' এই বলিয়া পথিক আলস্য ত্যাগ করিতেছে না।

ইত্যাদি স্থলে প্রকরণ-সামর্থ্যবশতঃই ব্যঙ্গ্যের কেবলমাত্র প্রতীতি হইতেছে। সেই ব্যঙ্গ্য-প্রতীতির জন্য কাব্যের কোন সৌন্দর্যসৃষ্টি হইতেছে না; সেই কারণে তাহার প্রাধান্য হইতেছে না।

বাসুদেব

অতঃপর অনুক্ত-নিমিত্ত বিশেষোক্তির আলোচনা করা হইতেছে। বিশেষোক্তির লক্ষণ সম্বন্ধে সাহিত্যদর্পণকার বলিয়াছেন—"সতি

---

লোচন টীকা

এবমাক্ষেপং বিচার্যোদ্দেশক্রমেণৈব প্রমেয়ান্তরমাহ অনুক্তনিমিত্তায়ামিতি।

একদেশস্য বিগমে যা গুণান্তরসংস্তুতিঃ।
বিশেষপ্রথনায়াসৌ বিশেষোক্তিরিতি স্মৃতা।

যথা—স একস্ত্রীণি জয়তি জগন্তি কুসুমায়ুধঃ।
হরতাপি তনুং যস্য শম্ভুনা ন হৃতং বলম্॥

ইয়ং চাচিন্ত্য-নিমিত্তেতি নাস্যাং ব্যঙ্গ্যস্য সম্ভাবঃ। উক্তনিমিত্তায়ামপি বস্তুস্বভাবমাত্রত্বে পর্য্যবসানমিতি তত্রাপি ন ব্যঙ্গ্যসম্ভাবশঙ্কা। যথা—

কর্পূর ইব দগ্ধোঽপি শক্তিমান্যো জনে জনে।
নমোঽস্ত্ববার্য্য-বীর্য্যায় তস্মৈ কুসুমধন্বনে॥

হেতৌ ফলাভাবো বিশেষোক্তিস্তথা দ্বিধা"—কারণ বিদ্যমান থাকিলেও যদি কার্য্যের উৎপত্তি না হয়, তাহা হইলে বিশেষোক্তি অলংকার হয়। বিশেষোক্তি অলংকার দুইপ্রকারের—উক্তনিমিত্ত ও অনুক্ত-নিমিত্ত। উক্তনিমিত্ত বিশেষোক্তিতে ব্যঙ্গ্যের অবকাশ নাই; অনুক্ত-নিমিত্ত বিশেষোক্তিতেই ব্যঙ্গের অবকাশ আছে। আচার্য রুয্যক অনুক্ত-নিমিত্ত বিশেষোক্তিকে দুইভাগে ভাগ করিয়াছেন—অচিন্ত্য-নিমিত্ত এবং অনুক্ত-চিন্ত্য-নিমিত্ত। শ্রীমদভিনবগুপ্তের মতে শ্রীমদানন্দবর্ধন অনুক্ত-চিন্ত্য-নিমিত্ত বিশেষোক্তির কথাই এখানে বলিয়াছেন। যেখানে নিমিত্ত উক্ত হইয়াছে, সেখানে বস্তুর স্বভাবমাত্রে অর্থের পর্য্যবসান হওয়ায় ব্যঙ্গ্য হয় না। অচিন্ত্য-নিমিত্তে তো কারণ চিন্তনীয় না হওয়ায় ব্যঙ্গ্যের প্রশ্নই আসে না। তাহা হইলে ব্যঙ্গ্যের প্রসঙ্গ আসে কেবলমাত্র অনুক্ত-চিন্ত্য-নিমিত্ত-বিশেষোক্তিতে।

উদ্ধৃত উদাহরণে—"আহূতোঽপি ···শিথিলয়তি"—এই শ্লোকে, অভিব্যজ্যমাণ নিমিত্ত হইতেছে, ভট্টোদ্ভটের মতে, 'শীতকৃতা আর্ত্তিঃ' (শীতের কষ্ট); অন্য কাব্যরসিকগণ মনে করেন—'কান্তাসমাগম হেতু নিদ্রার ভাণ! শ্লোকের যে অর্থই গ্রহণ করা হউক না কেন, শ্লোকটির চারুত্বের হেতু কিন্তু অভিব্যজ্যমাণ নিমিত্তটি নয়—এই নিমিত্তের দ্বারা অলংকৃত বিশেষোক্তিভাগই কাব্যসৌন্দর্য্যের কারণ। উদাহরণের পর বৃত্তি অংশে বলা হইয়াছে—শ্লোকটির প্রকরণ-সামর্থ্যবশতঃ ব্যঙ্গ্যের

---

তেন প্রকারদ্বয়মবধার্য্য তৃতীয়ং প্রকারমাশঙ্কতে—অনুক্তনিমিত্তায়ামপীতি। ব্যঙ্গ্যস্যেতি। শীতকৃতা খল্বার্তিরত্র নিমিত্তমিতি ভট্টোদ্ভটঃ, তদভিপ্রায়েণাহ—ন ত্বত্র কাচিচ্চারুত্ব-নিষ্পত্তিরিতি। যত্তু রসিকৈরপি নিমিত্তং কল্পিতম্—'কান্তাসমাগমে গমনাদপি লঘুতরমুপায়ং স্বপ্নং মন্যমানো নিদ্রাগমবুদ্ধ্যা সঙ্কোচং নাত্যাক্ষৎ', ইতি তদপি নিমিত্তং চারুত্বহেতুতয়া নালঙ্কারবিদ্ভিঃ কল্পিতম্, অপিতু-বিশেষোক্তিভাগ এব ন শিথিলয়তীত্যেবম্ভুতোঽভিব্যজ্যমান নিমিত্তোপস্কৃত-শ্চারুত্বহেতুঃ। অন্যথা তু বিশেষোক্তিরেবেয়ং ন ভবেৎ। এবমভিপ্রায়দ্বয়মপি সাধারণোক্ত্যা গ্রন্থকৃন্ন্যরূপয়দ্ ভট্টোদ্ভটেনৈবাভিপ্রায়েণ গ্রন্থো ব্যবস্থিত ইতি মন্তব্যম্। (৩৫)

য প্রতীতি হয়, তাহা অতি সামান্য এবং তদ্দ্বারা কাব্যসৌন্দর্য্য নিষ্পন্ন হয় নাই। সে কারণে এখানে ব্যঙ্গ্যের প্রাধান্য ঘটে নাই।

## মূল

৩৬। পর্যায়োক্তেঽপি যদি প্রাধান্যেন ব্যঙ্গ্যত্বং, তদ্‌ভবতু নাম তস্য ধ্বনাবন্তর্ভাবঃ। ন তু ধ্বনেস্তত্রান্তর্ভাবঃ। তস্য মহাবিষয়ত্বেন অঙ্গিত্বেন চ প্রতিপাদয়িষ্যমাণত্বাৎ। ন পুনঃ পর্য্যায়োক্তে ভামহোদাহৃতসদৃশে ব্যঙ্গ্যস্যৈব প্রাধান্যম্। বাচ্যস্য তত্র উপসর্জনীভাবেনাবিবক্ষিতত্বাৎ॥

## অনুবাদ

যদি দেখা যায় যে পর্য্যায়োক্ত অলংকারেও প্রধানভাবে ব্যঙ্গ্যত্ব আছে, তাহা হইলে তাহা (পর্যায়োক্ত অলংকার) ধ্বনির অন্তর্ভুক্ত হউক। কিন্তু সেখানে ধ্বনির অন্তর্ভাব হইবে না। তাহার (ধ্বনির) বিষয় যে বিশাল ও ধ্বনি যে অঙ্গী তাহা পরে প্রতিপাদিত হইবে। পুনশ্চ, পর্যায়োক্ত অলংকারের যে উদাহরণ ভামহ দিয়াছেন—সেই শ্রেণীর পর্যায়োক্তে ব্যঙ্গেরই প্রাধান্য নাই। কারণ সেখানে বাচ্যের উপসর্জনীভাব (গৌণভাব) বিবক্ষিত হয় নাই।

## বাসুদেব

অতঃপর পর্যায়োক্ত অলংকারের ব্যঙ্গ্যত্ব বিচার হইতেছে। সাহিত্য-দর্পণকার পর্যায়োক্ত অলংকারের সংজ্ঞা দিয়াছেন এইভাবে—

'পর্যায়োক্তং যদা ভঙ্গ্যা গম্যমেবাভিধীয়তে।'

## লোচন টীকা

পর্য্যায়োক্তেঽপীতি।

পর্য্যায়োক্তং যদন্যেন প্রকারেণাভিধীয়তে।
বাচ্য-বাচক-বৃত্তিভ্যাং শূন্যেনাবগমাত্মনা॥

ইতি লক্ষণম্। যথা—

শক্রচ্ছেদদৃঢ়েচ্ছস্য মুনেরুৎপথগামিনঃ।
রামস্যানেন ধনুষা দেশিতা ধর্মদেশনা॥

অত্র ভীষ্মস্য ভার্গবপ্রভাবাভিভাবী প্রভাব ইতি যদ্যপি প্রতীয়তে, তথাপি তৎসহায়েন দেশিতা ধর্মদেশনেত্যভিধীয়মানেনৈব কাব্যার্থোঽলংকৃতঃ। অতএব

অর্থাৎ বিশেষ বাগ্‌ভঙ্গীর দ্বারা প্রতীয়মান বস্তু বাচ্যের মত স্পষ্টভাবে প্রকাশিত হইলে পর্য্যায়োক্ত অলংকার হয়। উদ্ভট বলিয়াছেন—

পর্যায়োক্তং যদন্যেন প্রকারেনাভিধীয়তে।
বাচ্য-বাচক-বৃত্তিভ্যাং শূন্যেনাবগমাত্মনা॥

"যেখানে ব্যঞ্জনা ছাড়াই বাচ্য-বাচক-ব্যাপারের দ্বারা অর্থ অভিহিত হয়, সেই সাধারণাতিরিক্ত অর্থপ্রকাশের নাম পর্যায়োক্ত"। ( ডঃ সুবোধ সেনগুপ্তের অনুবাদ )

বাচক বা শব্দের বৃত্তি হইতেছে—বাচার্থ্যের প্রতীতি করানো। বাচ্যের বৃত্তি হইতেছে—যোগ্যতা, আকাঙ্ক্ষা ও আসত্তি সহকারে বাচ্যান্তরের সহিত সংসর্গ-সাধন। এবংবিধ বাচ্য-বাচকবৃত্তি ব্যতীতই অর্থসামর্থ্যযুক্ত অবগমাত্মক প্রকারান্তরের দ্বারা যাহা অবগত হওয়া যায়, তাহাই হইতেছে পর্য্যায়োক্ত। এখানে অভিধীয়মান অর্থ অবগমাত্মক ব্যঙ্গ্যের দ্বারা উপলক্ষিত। শব্দব্যাপারের সাহায্যে অর্থাবগম হয় বলিয়া ইহা 'পর্য্যায়োক্ত'—এই অভিধাপদবাচ্য হইতেছে। এইজন্যই প্রতীহারেন্দুরাজ বলিয়াছেন—"তেন চ স্ব-সংশ্লেষ-বশেন কাব্যার্থোঽলংক্রিয়তে"।

আচার্য্য রুয্যকও বলিয়াছেন—"গমস্যাপি ভঙ্গ্যন্তরেণাভিধানং পর্যায়োক্তম্। যদেব গম্যং তস্যৈবাভিধানে পর্য্যায়োক্তম্।" যাহা ব্যঙ্গ্য তাহাই যদি বাচ্য হয়, তাহা হইলে পর্য্যায়োক্ত হইবে। একই বস্তু যুগপৎ বাচ্য ও ব্যঙ্গ্য হইতে পারে; বলিবার বিশেষ ভঙ্গীর সাহায্যেই তাহা

পর্য্যায়েণ প্রকারান্তরেণাবগমাত্মণা ব্যঙ্গ্যেনোপলক্ষিতং সদ্ যদভিধীয়তে তদভিধীয়মানমুক্তমেব সৎ পর্য্যায়োক্তমিত্যভিধীয়ত ইতি লক্ষণপদম্, পর্য্যায়োক্তমিতি লক্ষ্যপদম্, অর্থালঙ্কারত্বং সামান্যলক্ষণং চেতি সর্বং যুজ্যতে। যদি স্বভিধীয়ত ইত্যস্য বলাদ্ব্যাখ্যানমভিধীয়তে প্রতীয়তে প্রধানতয়েতি, উদাহরণং চ 'ভম ধম্মিঅ', ইত্যাদি, তদালঙ্কারত্বমেব দূরে সম্পন্নমাত্মতায়াং পর্য্যবসনাৎ। তদা চালঙ্কারমধ্যে গণনা ন কার্য্যা। ভেদান্তরাণি চাস্য বক্তব্যানি। তদাহ— যদি প্রাধান্যেনেতি। ধ্বনাবিতি। আত্মভূতভাবাদাত্মৈবাসৌ নালঙ্কারঃ স্যাদিত্যর্থঃ। তত্রেতি। যাদৃশোঽলঙ্কারত্বেন বিবক্ষিতস্তাদৃশে ধ্বনির্নান্তর্ভবতি,

সম্পন্ন হয়। শ্রীমদ্‌ভিনবগুপ্তপাদ পর্য্যায়োক্তের উদাহরণস্বরূপ "শক্রচ্ছেদ-দৃঢ়চ্ছন্ত....ধর্মদেশনা"—এই শ্লোকটির উল্লেখ করিয়া বলিয়াছেন—ভীষ্মের প্রতাপ এখানে প্রতীয়মান হইলেও ধর্মপথের নির্দেশ অভিহিত হওয়ায়, সেই অভিধীয়মান অর্থই এখানে কাব্যার্থকে অলংকৃত করিয়াছে। সুতরাং ইহা অর্থালংকারের শ্রেণীভুক্ত।

এখন কেহ কেহ বলিতে পারেন—পর্য্যায়োক্ত অলংকারে যে ধ্বনির প্রাধান্য-প্রতীতি হয়, তাহা 'গম্যমেবাভিধীয়তে'—এই পদের দ্বারা বুঝা যায়। এখানে 'অভিধীয়তে' শব্দের অর্থ হইতেছে—'প্রতীয়তে প্রধানতয়া' অর্থাৎ প্রধানভাবে প্রতীত হয়। তাঁহারা এক্ষেত্রে "ভম ধম্মিঅ"—ইত্যাদি শ্লোককে উদাহরণ হিসাবে উল্লেখ করেন। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—সেক্ষেত্রে ইহা আপনাতে আপনি পর্য্যবসিত হয় বলিয়া ইহা অলংকাররূপেই গণ্য হইতে পারিবেনা ও ইহার প্রসিদ্ধ স্বভাব পরিত্যক্ত হইবে এবং ইহার অন্যান্য ভেদেরও কথাও বলিতে হইবে।

উপরের আলোচনায় দেখা গেল যে পর্য্যায়োক্ত অলংকারে ব্যঙ্গ্যের প্রাধান্য নাই। সুতরাং 'যদি প্রাধান্যেন ব্যঙ্গ্যত্বম্' এই যুক্তিবলে প্রাচীন আলংকারিকগণ—ভামহ, উদ্ভট প্রভৃতি—যে পর্য্যায়োক্ত অলংকারকে ধ্বনির অন্তর্ভুক্ত করিতে চাহিয়াছেন, তাহা ঠিক নহে; কারণ এখানে ব্যঙ্গ্যের প্রাধান্য নাই।

'ধ্বনাবন্তর্ভাবঃ'—পর্য্যায়োক্ত ধ্বনির অন্তর্ভুক্ত হউক। ব্যঙ্গ্যপ্রাধান্য থাকার জন্য পর্যায়োক্ত অলংকার ধ্বনির অন্তর্ভুক্ত হউক—ইহাই

---

ন তাদৃগস্মাভির্ধ্বনিরুক্তঃ। ধ্বনির্হিমহা-বিষয়ঃ সর্বত্র ভাবাদ্‌ব্যাপকঃ সমস্ত-প্রতিষ্ঠাস্থানত্বাচ্চাঙ্গী। ন চালঙ্কারো ব্যাপকোঽন্যালঙ্কারবৎ। ন চাঙ্গী, অলঙ্কার্য্য-তন্ত্রত্বাৎ। অথ ব্যাপকত্বাঙ্গিত্বে তস্যোপগম্যেতে, ত্যজ্যতে চালঙ্কারতা, তর্হ্যস্মন্নয় এবায়মবলম্বতে, কেবলং মাৎসর্য্য-গ্রহাৎ পর্য্যায়োক্তবাচেতি ভাবঃ। ন চেয়দপি প্রাক্তনৈর্দৃষ্টমপি ত্বস্মাভিরেবোন্মীলিতমিতি দর্শয়তি—ন পুনরিতি। ভামহস্ত যাদৃক্তদীয়ং রূপমভিমতং তাদৃগ্‌ উদাহরণেন দর্শিতম্। তত্রাপি নৈব ব্যঙ্গ্যস্য প্রাধান্যং চারুত্বাহেতুত্বাৎ। তেন তদনুসারিতয়া তৎসদৃশং যদুদাহরণান্তরমপি কল্প্যতে, তত্র নৈব ব্যঙ্গ্যস্য প্রাধান্যমিতি সঙ্গতিঃ।

পূর্বপক্ষবাদিগণের বক্তব্য। পর্য্যায়োক্ত অলংকারে যে ব্যঙ্গ্যপ্রাধান্য নাই তাহা দেখানো হইয়াছে। 'পর্য্যায়োক্ত' অলংকার যে ধ্বনির অন্তর্ভুক্ত হইতে পারেনা—সে বিষয়ে অন্য যুক্তি দেওয়া হইতেছে। ধ্বনিবাদিগণ বলেন—ধ্বনিকে আমরা কাব্যের আত্মা বলিয়া থাকি; 'পর্য্যায়োক্ত' যদি আত্মার অন্তর্ভুক্ত হয়, তাহা হইলে তাহা তো আত্মাই হইবে। তাহার পৃথক অস্তিত্ব থাকিবে না। অর্থাৎ পর্য্যায়োক্তকে ধ্বনির অন্তর্ভুক্ত করিলে ইহা ধ্বনির একটি বিশেষ নিদর্শন হইবে, পৃথক অলংকাররূপে গণ্য হইবে না।

**'ন তু ধ্বনেস্তত্রান্তর্ভাবঃ'**—'তত্র'-অর্থাৎ সেখানে,—যেখানে অলংকারবিবক্ষা থাকে, সেখানে ধ্বনি অলংকারের অন্তর্ভুক্ত হয় না।

**'তস্য মহাবিষয়ত্বেন'**—কারণ ধ্বনির বিষয় বিশাল। পর্য্যায়োক্ত একশ্রেণীর ধ্বনির নিদর্শন। যেখানে পর্য্যায়োক্ত নাই, সেখানেও ধ্বনি থাকেই; কাজেই 'পর্য্যায়োক্ত' ধ্বনিরূপে গৃহীত হইতে পারে না।

**'অঙ্গিত্বেন'**—তাছাড়া ধ্বনি হইতেছে অঙ্গী ও অলংকার অঙ্গ। সর্বত্র বিদ্যমান বলিয়া ধ্বনি ব্যাপক এবং সমস্ত গুণ ও অলংকারাদি ইহার বিভিন্ন অংশে থাকে বলিয়া—ধ্বনি অঙ্গী। অলংকার ব্যাপক নহে এবং অলংকার্য্য বিষয়ের অধীন বলিয়া ইহা অঙ্গীও নহে। সুতরাং উভয়ে এক হইতে পারে না।

**'প্রতিপাদয়িষ্যমাণত্বাৎ'**—ধ্বনির বিষয় যে মহান্ ও ধ্বনি যে অঙ্গী তাহা পরে প্রতিপন্ন করা হইবে।

**"ন পুনঃ পর্য্যায়োক্তে····প্রাধান্যম্"**—ভামহ পর্যায়োক্তের যে ধরণের উদাহরণ দিয়াছেন তাহাতে ব্যঙ্গ্যেরই প্রাধান্য নাই। প্রাচীন আলংকারিকগণ যে ধ্বনিতত্ত্ব জানিতেন এবং ধ্বনিবাদিগণ তাঁহাদের

---

যদি তু তদুক্তমুদাহরণমনাদৃত্য 'ভম ধম্মিঅ' ইত্যাদ্যুদাহ্রিয়তে, তদস্মচ্ছিষ্যতৈব। কেবলং তু নরমনবলব্যাপশ্রবণেনাত্মসংস্কার ইত্যনার্য্যচেষ্টিতম্। যদাহুরৈতিহাসিকাঃ—'অবজ্ঞয়াপ্যবচ্ছাত্ত শৃষন্নরকমৃচ্ছতি', ইতি। ভামহেন হ্যদাহৃতম্—

'গৃহেষধ্বসু বা নান্নং ভুঞ্জ্মহে যদধীতিনঃ।
বিপ্রা ন ভুঞ্জতে' ইতি।

সেই অস্ফুট ধ্বনিতত্ত্বই যে বিশদরূপে প্রতিপন্ন করিতেছেন, পর্য্যায়োক্ত অলংকারের সাহায্যে তাহা প্রতিপন্ন করার চেষ্টা করা হইলে, ধ্বনিবাদিগণ তদুত্তরে যাহা বলেন—বৃত্তির এই অংশে তাহা উল্লিখিত হইয়াছে। ভামহ পর্য্যায়োক্ত অলংকারের যে উদাহরণ দিয়াছেন, তাহাতে ব্যঙ্গ্যেরই প্রাধান্য নাই ; কারণ তাহা চারুত্বের হেতু নয়। ভামহের অনুসরণে প্রদত্ত অন্য উদাহরণেও ব্যঙ্গ্যের প্রাধান্য থাকা সম্ভব নয় ; কারণ অনুকরণ মূলের মতই হইবে। ভামহ প্রদত্ত পর্যায়োক্তের উদাহরণ হইতেছে—

গৃহেষধ্বসু বা নান্নং ভুঞ্জ্মহে যদধীতিনঃ।
বিপ্রা ন ভুঞ্জতে ইতি

শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এটি ভগবান বাসুদেবের বচন ; পর্য্যায়োক্তির সাহায্যে এখানে বিষদান নিষেধ করা হইয়াছে। ভামহও তাহা বলিয়াছেন —"তচ্চ রসদাননিবৃত্তয়ে"। এখানে ব্যঙ্গ্যার্থ হইতেছে বিষদাননিষেধ ; কিন্তু তাহার এমন কোন কাব্যসৌন্দর্য্য নাই—যাহাতে তাহাকেই প্রধান বলিয়া মনে করা যাইতে পারে ; বরং ব্যঙ্গ্যার্থের দ্বারা পরিপুষ্ট অর্থ—ব্রাহ্মণের ভোজনযোগ্য অন্ন ব্যতীত অন্য অন্ন ভোজন করা হইবে না—ইহা পর্য্যায়োক্ত অলংকার হইয়া প্রাকরণিক 'ভোজন' অর্থকে অলংকৃত করিতেছে। এখানে বক্তার একথা বলা উদ্দেশ্য নয়—যে ইহা বিষবিহীন ভোজন হউক। সে কারণে এখানে পর্য্যায়োক্ত অলংকারই হইয়াছে। ইহাই প্রাচীন আলংকারিকগণের অভিমত।

"বাচ্যস্য⋯অবিবক্ষিতত্বাৎ"—ভামহ-প্রদত্ত উদাহরণে—'বাচ্য স্বীয় অর্থকে গৌণ করিয়া ব্যঙ্গ্যকে প্রকাশ করুক'—একথা বলা বক্তার উদ্দেশ্য নয়। এই কারণে পর্য্যায়োক্তে ব্যঙ্গ্যেরই প্রাধান্য নাই।

এতদ্ধি ভগবদ্বাসুদেববচনং পর্য্যায়েণ রসদানং নিষেধতি। যৎ স এবাহ—'তচ্চ রসদাননিবৃত্তয়ে' ইতি। ন চাস্য রসদাননিষেধস্য ব্যঙ্গ্যস্য কিঞ্চিচ্চারুত্বমস্তি যেন প্রাধান্যং শঙ্ক্যেত। অপি তু তদ্ব্যঙ্গ্যোপোদ্বলিতং বিপ্রভোজনেন বিনা যন্ন ভোজনং তদেবোক্ত-প্রকারেণ পর্য্যায়োক্তং সৎ প্রাকরণিকং ভোজনার্থমলঙ্কুরুতে। ন হ্যস্য নির্বিষং ভোজনং ভবত্বিতি বিবক্ষিতমিতি পর্য্যায়োক্তলঙ্কার এবেতি চিরন্তনানামভিমত ইতি তাৎপর্য্যম্। (৩৬)

### মূল

৩৭। অপহ্নুতি-দীপকয়োঃ পুনর্বাচ্যস্য প্রাধান্যং ব্যঙ্গ্যস্য চানুযায়িত্বং প্রসিদ্ধমেব।

সংকরালংকারেঽপি যদালংকারোঽলংকারান্তরচ্ছায়ামনুগৃহ্নাতি, তদা ব্যঙ্গ্যস্য প্রাধান্যেনাবিবক্ষিতত্বাৎ ন ধ্বনিবিষয়ত্বম্। অলংকারদ্বয়সম্ভাবনায়াং তু বাচ্য-ব্যঙ্গ্যয়োঃ সমং প্রাধান্যম্। অথ বাচ্যোপসর্জনীভাবেন ব্যঙ্গ্যস্য তত্রাবস্থানং তদা সোঽপি ধ্বনি-বিষয়োঽস্তু, ন তু স এব ধ্বনিরিতি বক্তুং শক্যম্, পর্যায়োক্তনির্দ্দিষ্টন্যায়াৎ। অপি চ সংকরালংকারেঽপি ক্বচিৎ সংকরোক্তিরেব ধ্বনিসম্ভাবনাং নিরাকরোতি॥

### অনুবাদ

আবার, 'অপহ্নুতি' ও 'দীপক' অলংকারে যে বাচ্যের প্রাধান্য ও ব্যঙ্গ্যের অনুগামিত্ব থাকে, তাহাতো সুপ্রসিদ্ধই।

'সংকর' অলংকারেও, যখন কোন অলংকার অন্য অন্য অলংকারের ছায়াকে অনুগহ করে ( অর্থাৎ কোন অলংকার অন্য অলংকারের পোষকতা করে ), তখন ব্যঙ্গ্য প্রধানভাবে বিবক্ষিত হয় না; সে কারণে সেখানে ব্যঙ্গ্য ধ্বনির বিষয় হয় না। কিন্তু যেখানে দুইটি অলংকারের সম্ভাবনা থাকে, সেখানে বাচ্য ও ব্যঙ্গ্যের সমান প্রাধান্য হয়। আবার যদি সেখানে বাচ্যার্থকে গৌণ করিয়া ব্যঙ্গ্যের অবস্থান

---

### লোচন টীকা

অপহ্নুতিদীপকয়োরিতি। এতৎ পূর্বমেব নির্ণীতম্। অতএবাহ—প্রসিদ্ধমিতি। প্রতীতং প্রসাধিতং প্রামাণিকং চেত্যর্থঃ। পূর্বং চৈতদ্ উপমাদিব্যপদেশভাজনমেব তদ্ যথা ন ভবতীত্যমুয়া ছায়য়া দৃষ্টান্ততয়োক্তমপ্যুদ্দেশক্রমপূরণায় গ্রন্থশয্যাং যোজয়িতুং পুনরপ্যুক্তং 'ব্যঙ্গ্যপ্রাধান্যাভাবান্ন ধ্বনি'রিতি। ছায়ান্তরেণ বস্তু পুনরেকমেবোপমায়া এব ব্যঙ্গ্যত্বেন ধ্বনিত্বাশঙ্কনাৎ। যত্তু বিবরণকৃৎ—দীপকস্য সর্বত্রোপমান্বয়ো নাস্তীতি বহুনোদাহরণ-প্রপঞ্চেন বিচারিতবাংস্তদনুপযোগি নিস্সারং সুপ্রতিক্ষেপং চ।

মদো জনয়তি প্রীতিং সানঙ্গং মানভঙ্গুরম্।<br>
স প্রিয়াসঙ্গমোৎকণ্ঠাং সাসহ্যাং মনসঃ শুচম্।

হয়, তাহা হইলে তাহাও ধ্বনির বিষয় হউক। কিন্তু পর্য্যায়োক্ত অলংকারে প্রদর্শিত যুক্তিবলে তাহাই একমাত্র ধ্বনি—ইহা বলা সম্ভব নয়। তাছাড়া 'সংকর' অলংকারের সকল ভেদেই সংকরোক্তিই ধ্বনিসম্ভাবনার নিরাকরণ করে।

বাসুদেব

অপহ্নুতি ও দীপক অলংকারে যে বাচ্যার্থই প্রধান এবং ব্যঙ্গ্যার্থ তাহার অনুগামী, তাহা পূর্বেই দেখান হইয়াছে। 'প্রসিদ্ধম্'—শব্দের অর্থ হইতেছে "প্রতীতম, প্রসাধিতম্, প্রামাণিকং চ" ( লোচন )—যাহা প্রতীত হইয়াছে, যাহা প্রতিষ্ঠিত হইয়াছে এবং যাহা প্রামাণিক।

'সংকরালংকারেঽপি····ন ধ্বনিবিষয়ত্বম'—কাব্যে একাধিক অলংকারের মিশ্রণ থাকিলে দুই প্রকারের অলংকার হইতে পারে—সংসৃষ্টি ও সংকর। ইহাদের অলংকারত্বের হেতু হইতেছে—সংঘটনাকৃত বিশেষ চারুত্ব। যেখানে ইহার প্রতীতি সুস্পষ্ট ( স্ফুটাবগমঃ ), সেখানে হয় সংসৃষ্টি অলংকার ও যেখানে ইহার প্রতীতি অস্ফুট ( অস্ফুটাবগমঃ ), সেখানে হয় সংকর অলংকার। তিল ও তণ্ডুলের মিশ্রণের মত সংসৃষ্টি অলংকারে একাধিক অলংকারের স্বতন্ত্র প্রতীতি থাকে; আর জল ও দুগ্ধের মিশ্রণের মত সংকরালংকারে বিভিন্ন অলংকারের পৃথকভাবে

অত্রাপ্যুত্তরোত্তর-জন্তত্বেঽপ্যুপমানোপমেয়ভাবস্য সুকল্পত্বাৎ। ন হি ক্রমিকাণাং নোপমানোপমেয়ভাবঃ। তথাহি—

রাম ইব দশরথোঽভূদ্ দশরথ ইব রঘুরজোঽপি রঘুসদৃশঃ।
অজ ইব দিলীপবংশশ্চিত্রং রামস্য কীর্ত্তিরিয়ম্॥

ইতি ন ন ভবতি। তস্মাৎ ক্রমিকত্বং সমং বা প্রাকরণিকত্বমুপমাং নিরুণদ্ধীতি কোঽয়ং ত্রাস ইত্যলং গর্দভীদোহানুবর্তনেন। সঙ্করালঙ্কারেঽপীতি।

বিরুদ্ধালংক্রিয়োল্লেখে সমং তদ্‌বৃত্ত্যসম্ভবে।
একস্য চ গ্রহে ন্যায়দোষাভাবে চ সঙ্করঃ॥

ইতি লক্ষণাদেকঃ প্রকারঃ। যথা মমৈব—

শশিনাবদনাসিতসরসিজনয়না সিতকুন্দদশনপংক্তিরিয়ম্।
গগনজলস্থলসম্ভবহৃদ্যাকারা কৃতা বিধিনা॥ ইতি।

অত্র শশী বদনমস্যাঃ তদ্বদ্ বা বদনমস্যা ইতি রূপকোপমোল্লেখাদ্ যুগপদ্-দ্বয়াসম্ভবাদেকতরপক্ষত্যাগ-গ্রহণে প্রমাণাভাবাৎ সঙ্কর ইতি ব্যঙ্গ্যবাচ্যত্বয়া

সুস্পষ্ট প্রতীতি থাকে না। প্রথম ক্ষেত্রে বিভিন্ন অলংকারের স্বাতন্ত্র্য ও দ্বিতীয় ক্ষেত্রে উহাদের পারস্পরিক নির্ভরতা লক্ষণীয়।

উদ্ভটের মতে সংকরালংকার চারি প্রকারের হইতে পারে—(১) সন্দেহ সংকর (২) শব্দার্থবর্ত্যলংকার সংকর (৩) একবাচকানুপ্রবেশ সংকর ও (৪) অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকর। শ্রীমদভিনবগুপ্তপাদ তাঁহার লোচন টীকায় বিভিন্ন উদাহরণের সাহায্যে দেখাইয়াছেন যে ইহাদের কোনটির মধ্যেই ধ্বনিপ্রাধান্য নাই ; যেমন—

(১) "শশিবদনা....কৃত বিধিনা"—এই শ্লোকে 'চন্দ্রই মুখ' এইভাবে রূপকালংকার হইবে, না 'চন্দ্রের মত ইহার মুখ' এই ভাবে উপমালংকার হইবে ? এই দুইটির একটিকে গ্রহণ বা ত্যাগের পক্ষে নিশ্চিত প্রমাণ না থাকায় সন্দেহ-সংকর হইয়াছে ; কিন্তু ব্যঙ্গ্যত্ব ও বাচ্যত্বের নিশ্চয়তা নাই বলিয়া এখানে ধ্বনির সম্ভাবনা নাই।

(২) শব্দার্থবর্ত্যলংকারের উদাহরণ হইতেছে "স্মর স্মরমিব—" ইত্যাদি শ্লোকটি। এখানে যমক ও উপমা দুইটি অলংকারই আছে, কিন্তু প্রতীয়মানের প্রতীতি কোথায় ?

এবানিশ্চয়াৎ কা ধ্বনিসম্ভাবনা। যোঽপি দ্বিতীয়ঃ প্রকারঃ—শব্দার্থালংকারাণামেকত্রভাব ইতি তত্রাপি প্রতীয়মানস্য কা শঙ্কা। যথা—স্মর স্মরমিব প্রিয়ং রময়সে যমালিঙ্গনাৎ ইতি।

অত্রৈব যমকমুপমা চ। তৃতীয়ঃ প্রকারঃ—যত্রৈকত্র বাক্যাংশেঽনেকোঽর্থালংকারস্তত্রাপি দ্বয়োঃ সাম্যাৎ কস্য ব্যঙ্গ্যতা। যথা—

তুল্যোদয়াবসানত্বাদ্ গতেঽস্তং প্রতি ভাস্বতি।
বাসায় বাসরঃ ক্লান্তো বিশতীব তমো গুহাম্।। ইতি

অত্র হি স্বামিবিপত্তিসমুচিতব্রতগ্রহণহেবাকিকুলপুত্রকরূপণমেকদেশ-বিবর্তি-রূপকং দর্শয়তি। উৎপ্রেক্ষা চৈবশব্দেনোক্তা। তদিদং প্রকারদ্বয়মুক্তম্।

শব্দার্থবর্ত্যলঙ্কারা বাক্য একত্রবর্তিনঃ।
সঙ্করশ্চৈকবাক্যাংশ-প্রবেশাদ্বাভিধীয়তে॥ ইতি চ।

চতুর্থস্তু প্রকারঃ যত্রানুগ্রাহ্যানুগ্রাহকভাবোঽলঙ্কারাণাম্। যথা—

প্রবাতনীলোৎপলনির্বিশেষমধীরবিপ্রেক্ষিতমায়তাক্ষ্যা।
তয়া গৃহীতং নু মৃগাঙ্গনাভ্যস্ততো গৃহীতং নু মৃগাঙ্গনাভিঃ॥

(৩) একবাচকানুপ্রবেশ সংকরের উদাহরণ হইতেছে—"তুল্যোদয়াবসানত্বাদ্"—ইত্যাদি শ্লোকটি ; এখানে একদেশবিবর্তি রূপক ও 'ইব' শব্দের প্রয়োগহেতু উৎপ্রেক্ষার সমন্বয় হইয়াছে। এখানে দুইটি অলংকারই সমান ; অতএব কাহার ব্যঙ্গ্যতা হইবে ?

(৪) অনুগ্রাহ্যানুগ্রাহক সংকরের উদাহরণ হইতেছে "প্রবাত-নীলোৎপল"—ইত্যাদি শ্লোকটি। এখানে হরিণীর নয়নের সহিত তাঁহার চক্ষুর উপমা ব্যঙ্গ্য বটে ; কিন্তু ইহারই দ্বারা বাচ্য সন্দেহালংকারের অভ্যুত্থান হইয়াছে। অতএব ব্যঙ্গ্য উপমা এখানে অনুগ্রাহক ও সেই কারণে গৌণ। সন্দেহালংকার অনুগ্রাহ্য হওয়ায় অনুগ্রাহিকা উপমার সন্দেহালংকারের মধ্যেই পর্যবসান হইয়াছে।

এইভাবে চারি প্রকারের সংকরালংকারেই যে ধ্বনি-প্রাধান্য নাই, তাহা দেখানো হইল।

"**অলংকারদ্বয়সম্ভাবনায়াং তু····সমং প্রাধান্যম্**"—বলা যাইতে পারে, প্রথম উদাহরণে সন্দেহ-সংকরের ক্ষেত্রে, দুইটি অলংকারের ব্যঙ্গ্যতা থাকায়, যে কোন একটিকে প্রধানভাবে গ্রহণ করিয়া তাহাকে ধ্বনি বলা যাইতে পারে। তদুত্তরে বলা হইয়াছে—এরূপ ক্ষেত্রে দুইটির প্রাধান্যই সমান—দুইটিই সমানভাবে আন্দোলিত হয় বলিয়া স্বেচ্ছাচার-বশে একটিকে প্রধান বলিয়া নির্দেশ করা যুক্তিযুক্ত নহে।

"**অথ বাচ্যোপসর্জনীভাবেন····বিষয়োঽস্তু**"—পূর্বপক্ষ বলিতে পারেন যে, যে অলংকারে ব্যঙ্গ্যের প্রাধান্য থাকে 'ব্যঙ্গ্যমেব প্রাধান্যেন

---

অত্র মৃগাঙ্গনাবলোকনেন তদবলোকনস্যোপমা যদ্যপি ব্যঙ্গ্যা, তথাপি বাচ্যস্য সা সন্দেহালংকারস্যাভ্যুত্থানকারিণীত্বেনানুগ্রাহকত্বাদ্ গুণীভূতা, অনুগ্রাহ্যত্বেন হি সন্দেহে পর্য্যবসানম্। যথোক্তম্—

পরস্পরোপকারেণ তত্রালংকৃতয়ঃ স্থিতাঃ।
স্বাতন্ত্র্যেণাত্মলাভং নো লভন্তে সোঽপি সঙ্করঃ॥

তদাহ—যদালঙ্কার ইত্যাদি। এবং চতুর্থেঽপি প্রকারে ধ্বনির্না নিরাকৃতা। মধ্যময়োস্তু ব্যঙ্গ্যসম্ভাবনৈব নাস্তীত্যুক্তম্। আদ্যে তু প্রকারে 'শশিবদনে'ত্যাদ্যুদাহৃতে কথঞ্চিদস্তি সম্ভাবনেত্যাশঙ্ক্য নিরাকরোতি—অলঙ্কারদ্বয়েতি। সমমিতি।

ভাতি (লোচন) সেখানে কি হইবে? ধ্বনি না অলংকার? যেমন শ্রীমদভিনবগুপ্তপাদ কর্তৃক উল্লিখিত নিম্নোক্ত শ্লোকে—

হোই ণ গুণানুরাও খলাণঁ ণবরং পসিদ্ধিসরণাণম্।
কির পহিণুসই সসিমণং চন্দেণ পিআমুহে দিট্‌ঠে।।

[অস্যার্থ:—খলমতিগণ গুণানুরাগী হয় না, কেবল প্রসিদ্ধ বস্তুর শরণাপন্ন হয়। সেজন্য চন্দ্রকান্তি মণি চন্দ্র দেখিয়া বিগলিত হইলেও প্রিয়ামুখ দেখিয়া বিগলিত হয় না]

এখানে শ্লোকের প্রথমার্ধে অর্থান্তরন্যাস বাচ্য হইয়াছে এবং দ্বিতীয়ার্দ্ধে ব্যতিরেক ও অপহ্নুতি অলংকার ব্যঙ্গ্য হইয়া প্রাধান্য লাভ করিয়াছে। পূর্বপক্ষ বলিতে পারেন এখানে তো ধ্বনি হইতে পারে। তাহা হইলে অলংকারের মধ্যেই ধ্বনির অন্তর্ভাব হয়। সেইরূপ সংকরালংকারের ক্ষেত্রেও হউক না। সোঽপি—ইত্যাদি অংশে তাহার উত্তরে বলা হইয়াছে যে, সেক্ষেত্রে সেই অলংকার আর অলংকারই থাকে না, অলংকারধ্বনি হইয়া যায়; সংকরালংকার অলংকারধ্বনিতে পর্য্যবসিত হয়।

"ন তু স এব....নির্দ্দিষ্টত্বাৎ"—এখানে বলা হইতেছে—কোন কোন ক্ষেত্রে সংকরালংকারকে ধ্বনির একটি বিশেষ নিদর্শনরূপে গ্রহণ করা গেলেও 'স এব ধ্বনিঃ—সংকরালংকারই ধ্বনি—ইহা বলা যাইবে

দ্বয়োরপ্যান্দোলায়মানত্বাদিতি ভাবঃ। নন্থ যত্র ব্যঙ্গমেব প্রাধান্যেন ভাতি তত্র কিং কর্তব্যম্। যথা—

হোই ণ গুণাণুরাও খলাণঁ ণবরং পসিদ্ধিসরণাণম্।
কির পহিণুসই সসিমণং চন্দেণ পিআমুহে দিট্‌ঠে।।

অত্র অর্থান্তরন্যাসস্তাবদ্বাচ্যত্বেনাভাতি, ব্যতিরেকাপহ্নুতী তু ব্যঙ্গ্যত্বেন প্রধানতয়েত্যভিপ্রায়েণাশঙ্কতে—অথেতি। তত্রোত্তরম্—তদা সোঽপীতি। সঙ্করালঙ্কার এবায়ং ন ভবতি, অপি ত্বলংকারধ্বনিনামায়ং ধ্বনের্দ্বিতীয়ো ভেদঃ। অত্র যচ্চ পর্য্যায়োক্তে নিরূপিতং তৎসর্বমত্রাপ্যনুসরণীয়ম্। অথ সর্বেষু সঙ্করপ্রভেদেষু ব্যঙ্গ্যসম্ভাবনানিরাসপ্রকারং সাধারণমাহ—অপিচেতি। 'ক্বচিদপি সঙ্করালঙ্কারে চে'তি সম্বন্ধঃ, সর্বভেদভিন্ন ইত্যর্থঃ। সঙ্কীর্ণতা হি মিশ্রত্বং লোলীভাবঃ, তত্র কথমেকস্য প্রাধান্যং ক্ষীরজলবৎ। (৩৭)

না। এক্ষেত্রে ইহাকেই ধ্বনিরূপে গ্রহণ না করিবার পক্ষে সেই সব যুক্তিই প্রযুক্ত হইবে, পর্য্যায়োক্ত অলংকারের ক্ষেত্রে যে সব যুক্তি প্রদর্শিত হইয়াছিল।

'অপি চ····নিরাকরোতি'—বাক্যটির এইভাবে যোজনা করিতে হইবে—'ক্বচিদপি সংকরালংকারে চ', অর্থাৎ সংকর অলংকারের সকল ভেদেই'। বৃত্তিকার বলিতেছেন—'সংকর' নামটিই তো ধ্বনিসম্ভাবনা নিরাকরণের পক্ষে যথেষ্ট। ধ্বনি হইতেছে অমিশ্র বস্তু—এক ; সংকর বা সংকীর্ণতা হইতেছে মিশ্রত্ব—বহু ; বহুর মিশ্রণ বা আত্যন্তিক সংশ্লিষ্টতাই হইতেছে—সংকর। বহুর মিশ্রণ একের দ্যোতক হইতে পারে না। অতএব কোন প্রকারের সংকরই ধ্বনির বিষয় হয় না।

**মূল**

৩৮। অপ্রস্তুতপ্রশংসায়ামপি যদা সামান্য-বিশেষভাবাৎ নিমিত্ত-নিমিত্তি-ভাবাদ বা অভিধীয়মানস্যাপ্রস্তুতস্য প্রতীয়মানেন প্রস্তুতেনাভিসম্বন্ধঃ, তদাভিধীয়মান-প্রতীয়মানয়োঃ সমমেব প্রাধান্যম্। যদা তাবৎ সামান্যস্যাপ্রস্তুতস্য অভিধীয়মানস্য প্রাকরণিকেন বিশেষেণ প্রতীয়মানেন সম্বন্ধস্তদা বিশেষ-প্রতীতৌ সত্যামপি প্রাধান্যেন তস্য সামান্যেনাবিনাভাবাৎ সামান্যস্যাপি প্রাধান্যম্। যদাপি বিশেষস্য সামান্যনিষ্ঠত্বং তদাপি সামান্যস্য প্রাধান্যে সামান্যে সর্ববিশেষাণামন্তর্ভাবাৎ বিশেষস্যাপি প্রাধান্যম্। নিমিত্ত-নিমিত্তিভাবে চায়মেব ন্যায়ঃ। যদা তু সারূপ্যমাত্রবশেন অপ্রস্তুতপ্রশংসায়ামপ্রকৃতপ্রকৃতয়োঃ সম্বন্ধস্তদাপি অপ্রস্তুতস্য সরূপস্যাভিধীয়মানস্য প্রাধান্যেনাবিবক্ষায়াং ধ্বনাবেবান্তঃপাতঃ। ইতরথা তু অলংকারান্তরমেব॥

---

**লোচন টীকা**

অধিকারাদপেতস্য বস্তুনোঽন্যস্য যা স্তুতিঃ।
অপ্রস্তুত-প্রশংসা সা ত্রিবিধা পরিকীর্ত্তিতা॥

অপ্রস্তুতস্য বর্ণনং প্রস্তুতাক্ষেপিণ ইত্যর্থঃ। স চ আক্ষেপঃ ত্রিবিধঃ ভবতি—সামান্যবিশেষভাবাৎ, নিমিত্ত-নিমিত্তিভাবাৎ, সারূপ্যাচ্চ। তত্র প্রথমে প্রকারদ্বয়ে

অনুবাদ

অপ্রস্তুতপ্রশংসা অলংকারে, যেখানে সামান্য-বিশেষভাববশতঃ বা নিমিত্ত-নিমিত্তি-ভাব-( কার্য্যকারণভাব ) বশতঃ প্রতীয়মান প্রাসঙ্গিকের সহিত বাচ্য অপ্রাসঙ্গিকের ভাবসম্বন্ধ থাকে, সেখানে বাচ্য ও প্রতীয়মানের সমান প্রাধান্য থাকে। আবার যেখানে অপ্রাসঙ্গিক সাধারণ উক্তি অভিহিত হয় ও তাহার সহিত প্রাসঙ্গিক প্রতীয়মান বিশেষ বক্তব্যের সম্বন্ধ থাকে, সেখানে বিশেষের প্রতীতি থাকিলেও প্রধানতঃ সেই প্রতীয়মান অর্থ সামান্য অর্থের সহিত অবিনা-ভাবে ( একই সঙ্গে ) থাকে বলিয়া, সামান্যেরই প্রাধান্য হয়। যেখানে বিশেষ উক্তির সামান্যনিষ্ঠতা থাকে ( বিশেষ উক্তি সাধারণ উক্তিতে পরিণত হয় ) সেখানেও সামান্যের প্রধান্য হইলে বিশেষোক্তিরও প্রাধান্য হয় ; কারণ সামান্যের মধ্যেই বিশেষের অন্তর্ভুক্তি হয়। নিমিত্ত-নিমিত্তি ভাবের ক্ষেত্রেও এই একই যুক্তি। কিন্তু যখন অপ্রস্তুতপ্রশংসায় সারূপ্যমাত্র-সম্বন্ধবশতঃ প্রাসঙ্গিক ও অপ্রাসঙ্গিক

প্রস্তুতাপ্রস্তুতয়োস্তুল্যমেব প্রাধান্যমিতি প্রতিজ্ঞাং করোতি— অপ্রস্তুতেত্যাদিন প্রাধান্যমিত্যন্তেন। তত্র সামান্যবিশেষভাবেঽপি দ্বয়ী গতিঃ—সামান্যমপ্রাকরণিকং শব্দেনোচ্যতে, গম্যতে তু প্রাকরণিকো বিশেষঃ, স একঃ প্রকারঃ। যথা—

অহো সংসারনৈর্ঘৃণ্যমহো দৌরাত্ম্যমাপদাম্।
অহো নিসর্গজিহ্মস্য দুরন্তা গতয়ো বিধেঃ ।

অত্র হি দৈবপ্রাধান্যং সর্বত্র সামান্যরূপমপ্রস্তুতং বর্ণিতং সৎ প্রকৃতে বস্তুনি কাপি বিনষ্টে বিশেষাত্মনি পর্য্যবস্যতি। তত্রাপি বিশেষাংশস্য সামান্যেন ব্যাপ্তত্বাদ্ব্যঙ্গ্য-বিশেষবদ্বাচ্য-সামান্যস্যাপি প্রাধান্যম্, নহি সামান্যবিশেষয়োর্যুগপৎ প্রাধান্যং বিরুধ্যতে। যদা তু বিশেষোঽপ্রাকরণিকঃ প্রাকরণিকং সামান্যমাক্ষিপতি তদা দ্বিতীয়ঃ প্রকারঃ। যথা—

এতত্তস্য মুখাৎ কিয়ৎকমলিনীপত্রে কণং পাথসো
যন্মুক্তামণিরিত্যমংস্ত স জড়ঃ শৃণ্বন্ যদস্মাদপি।
অঙ্গুল্যগ্রলঘুক্রিয়াপ্রবিলয়িন্যাদীয়মানে শনৈ
স্তত্রোড্ডীয় চ গতো দহেত্যনুদিনং নিদ্রাতি নান্তঃ শুচা।।

অত্রাপ্বানে মহত্বসম্ভাবনং সামান্যং প্রস্তুতম্, অপ্রস্তুতং তু জলবিন্দৌ মণিত্ব-সম্ভাবনং বিশেষরূপং বাচ্যম্। তত্রাপি সামান্যবিশেষয়োর্যুগপৎ প্রাধান্যে ন

**বিষয়ের মধ্যে সম্বন্ধ ঘটে ( অর্থাৎ যখন প্রস্তুত ও অপ্রস্তুতের মধ্যে সারূপ্যমূলক সম্বন্ধ থাকে ), তখনও, সারূপ্যযুক্ত অপ্রস্তুত অভিহিত হইলেও, তাহা যদি প্রধানরূপে বিবক্ষিত না হয়, তাহা হইলে তাহা ধ্বনিরই অন্তর্ভুক্ত হইবে। তাহা না হইলে কিন্তু অন্য কোন অলংকার হইবে।**

**বাসুদেব**

অতঃপর 'অপ্রস্তুত-প্রশংসা'-অলংকারের আলোচনা করা হইতেছে। অপ্রস্তুত-প্রশংসা হইতেছে—

অধিকারাদপেতস্য বস্তুনোঽন্যস্য যা স্তুতিঃ।
অপ্রস্তুতপ্রশংসা সা ত্রিবিধা পরিকীর্ত্তিতা॥

অর্থাৎ প্রসঙ্গ-বহির্ভূত অন্য কোন বস্তুর বর্ণনাকে অপ্রস্তুত-প্রশংসা বলে। ইহা তিন প্রকারের। অলংকার-সর্বস্বে রুয্যক বলিয়াছেন—"অপ্রস্তুতাৎ সামান্য-বিশেষভাবে, কার্য্যকারণভাবে, সারূপ্যে চ প্রস্তুত-প্রতীতৌ অপ্রস্তুত প্রশংসা।" সাহিত্য-দর্পণে শ্রীযুত বিশ্বনাথ কবিরাজ

---

বিরোধ ইত্যুক্তম্। এবমেকঃ প্রকারো দ্বিভেদোঽপি বিচারিতঃ, যদা তাবদিত্যাদিনা বিশেষস্যাপি দ্বিপ্রকারতাং দর্শয়তি—নিমিত্তেতি। কদাচিন্নিমিত্তম-প্রস্তুতং সদভিধীয়মানং নৈমিত্তিকং প্রস্তুতমাক্ষিপতি। যথা—

যে যান্ত্যভ্যুদয়ে প্রীতিং নোজ্ঝন্তি ব্যসনেষু চ।
তে বান্ধবাস্তে সুহৃদো লোকঃ স্বার্থপরোঽপরঃ॥

অত্রাপ্রস্তুতং সুহৃদ্বান্ধবরূপত্বং নিমিত্তং সজ্জনাসক্ত্যা বর্ণয়তি নৈমিত্তিকীং শ্রদ্ধেয়বচনতাং প্রস্তুতামাত্মনোঽভিব্যক্তুম্; তত্র নৈমিত্তিকপ্রতীতাবপি নিমিত্ত-প্রতীতিরেব প্রধানীভবত্যনু-প্রাণকত্বেনেতি ব্যঙ্গ্যব্যঞ্জকয়োঃ প্রাধান্যম্। কদাচিত্তু নৈমিত্তিকমপ্রস্তুতং বর্ণ্যমানং সৎ প্রস্তুতং নিমিত্তং ব্যনক্তি। যথা সেতৌ—

সগ্গং অপারিজাঅং কোত্থুহলচ্ছিরহিঅং মহুমহস্স উরম্।
সুমরামি মহণপুরও অমুদ্ধঅন্দং চ হরজড়াপব্ভারম্॥

অত্র জাম্ববান্ কৌস্তুভলক্ষ্মীবিরহিতহরিবক্ষঃ-স্মরণাদিকম প্রস্তুতনৈমিত্তিকং বর্ণয়তি প্রস্তুতং বৃদ্ধসেবাচিরজীবিত্বব্যবহার-কৌশলাদি-নিমিত্তভূতং মন্ত্রিতায়া-মুপাদেয়মভিব্যঙ্‌ক্তুম্। তত্র নিমিত্তপ্রতীতাবপি নৈমিত্তিকং বাচ্যভূতম্; প্রত্যুত তন্নিমিত্তানুপ্রাণিতত্বেনোদ্ধুরকন্ধরীকরোত্যাত্মানমিতি সমপ্রধানতৈব বাচ্য-ব্যঙ্গ্যয়োঃ। এবং দ্বৌ প্রকারৌ প্রত্যেকং দ্বিবিধৌ বিচার্য্য তৃতীয়ঃ প্রকারঃ

এই তিনটি ভাবকেই বিস্তৃত করিয়া পাঁচপ্রকারে পরিণত করিয়াছেন। বিশ্বনাথ বলিয়াছেন—

"ক্বচিদ্ বিশেষঃ সামান্যাৎ সামান্যং বা বিশেষতঃ।'
কার্য্যান্নিমিত্তং কার্য্যং চ হেতোরথ সমাৎ সমম্॥
অপ্রস্তুতাৎ প্রস্তুতং চেদ্ গম্যতে পঞ্চধা ততঃ।
অপ্রস্তুত-প্রশংসা স্যাৎ।"

বস্তুতঃ 'অপ্রস্তুত-প্রশংসা'-অলংকারে সম্বন্ধ তিন প্রকারের—(১) সামান্য-বিশেষভাব (২) নিমিত্ত-নিমিত্তি-( কার্য-কারণ ) ভাব ও ( ৩) সারূপ্য-ভাব। ইহাদের মধ্যে প্রথম দুইটি ভাবে অর্থাৎ সামান্য-বিশেষ ও নিমিত্ত-নিমিত্তিভাবে যে অপ্রস্তুত ও প্রস্তুতের সমান প্রাধান্য থাকে, তাহা বৃত্তির—"অপ্রস্তুত-প্রশংসায়ামপি····সমমেব প্রাধান্যম্"—এই অংশে বলা হইয়াছে। বৃত্তির পরবর্ত্তী অংশে—যদা তাবৎ····বিশেষস্যাপি প্রাধান্যম্'—এই অংশে ইহার ব্যাখ্যা করা হইয়াছে।

শ্রীমদভিনবগুপ্তপাদ তাহার লোচনটীকায় বিভিন্ন উদাহরণের সাহায্যে বৃত্তিতে উল্লিখিত মন্তব্যসমূহ পরিস্ফুট করিয়াছেন। তিনি প্রথমেই সামান্যবিশেষভাবের অপ্রস্তুতপ্রশংসার বিচার আরম্ভ করিয়া বলিতেছেন—

সামান্য-বিশেষভাবের গতি দুই প্রকারের:—(১) যখন শব্দের দ্বারা অপ্রাকরণিক সামান্যের ( সাধারণ ) উল্লেখ করা হয়, কিন্তু

পরীক্ষ্যতে সারূপ্যলক্ষণঃ। তত্রাপি দ্বৌ প্রকারৌ—অপ্রস্তুতাৎ কদাচিদ্বাচ্যাচ্চমৎকারঃ, ব্যঙ্গ্যং তু তন্মুখপ্রেক্ষম্। যথাস্মদুপাধ্যায়-ভট্টেন্দুরাজস্য—

প্রাণা যেন সমর্পিতাস্তব বলাদ্ যেন ত্বমুত্থাপিতঃ
স্কন্ধে যস্য চিরং স্থিতোঽসি বিদধে যস্তে সপর্য্যামপি।
তস্যাস্য স্মিত-মাত্রকেণ জনয়ন্ প্রাণাপহারক্রিয়াং
ভ্রাতঃ প্রত্যুপকারিণাং ধুরি পরং বেতাল লীলায়সে॥

অত্র যদ্যপি সারূপ্যবশেন কৃতঘ্নঃ কশ্চিদন্যঃ প্রস্তুত আক্ষিপ্যতে, তথাপ্যপ্রস্তুতস্যৈব বেতালবৃত্তান্তস্য চমৎকারকারিত্বম্। ন হ্যচেতনোপালম্ভবদসম্ভাব্যমানোঽয়মর্থো ন চ ন হৃদ্য ইতি বাচ্যস্যাত্র প্রধানতা। যদি পুনরচেতনাদিনাত্যন্তা-

প্রাকরণিক বিশেষের বোধ হয়; (২) যখন অপ্রাকরণিক বিশেষ প্রাসঙ্গিক সামান্যকে আক্ষিপ্ত করে। প্রথম প্রকারের উদাহরণ হইতেছে—'অহো সংসারনৈর্ঘৃণ্যম্—" ইত্যাদি শ্লোকটি। এখানে প্রস্তুত বর্ণনীয় বিষয় হইতেছে—দৈবের প্রাধান্য। ইহা সামান্য বা সাধারণ উক্তি—যদিও প্রাসঙ্গিক নহে। প্রাসঙ্গিক বিষয় হইতেছে—কোন বিশেষ বস্তুর বিনাশ। সুতরাং এখানে অপ্রাসঙ্গিক সামান্যের (এখানে দৈবের প্রাধান্য) দ্বারা প্রাসঙ্গিক বিশেষের (এখানে বস্তু-বিশেষের বিনাশ) প্রতীতি ঘটিয়াছে। এখানে বাচ্য সাধারণ অংশ ও ব্যঙ্গ্য বিশেষ অংশের মধ্যে ব্যাপ্তিসম্বন্ধ থাকায়, সাধারণ ও বিশেষ অংশের মধ্যে যুগপৎ প্রাধান্য রহিয়াছে।

সামান্য-বিশেষভাবের দ্বিতীয় প্রকারের উদাহরণ হইতেছে—"এতৎ তস্য মুখাৎ........নাস্তঃশুচা"—ইত্যাদি শ্লোকটি। এখানে জলবিন্দুতে মুক্তা-সম্ভাবনা হইতেছে অপ্রাসঙ্গিক ও বিশেষরূপে বাচ্য এবং অস্থানে মহত্ত্ব-সম্ভাবনা হইতেছে প্রাসঙ্গিক ও সাধারণ। এখানেও দেখা যাইতেছে যে সাধারণ ও বিশেষের যুগপৎ প্রাধান্য আছে। সামান্য বিশেষকে আশ্রয় করে বলিয়া এবং বিশেষও সামান্যনিষ্ঠ বলিয়া—উভয়েরই সমপ্রাধান্য ঘটে। উভয়ক্ষেত্রেই একটিকে আচ্ছন্ন করিয়া অন্যটি প্রতীত হয় না। সুতরাং উভয়ক্ষেত্রেই ধ্বনির অবকাশ নাই।

---

সম্ভাব্যমানতদর্থবিশেষণেনাপ্রস্তুতেন বর্ণিতেন প্রস্তুতমাক্ষিপ্যমাণং চমৎকারকারি তদা বস্তুধ্বনিরসৌ। যথা মমৈব—

ভাবব্রাত হঠাজ্জনস্য হৃদয়ান্যাক্রম্য যন্নর্তয়ন্
ভঙ্গীভির্বিবিধাভিরাত্মহৃদয়ং প্রচ্ছাদ্য সংক্রীড়সে।
স ত্বামাহ জড়ং ততঃ সহৃদয়ম্মন্যত্বদুঃশিক্ষিতো
মন্যেঽমুষ্য জড়াত্মতা স্তুতিপদং ত্বৎসাম্যসম্ভাবনাৎ॥

কশ্চিন্মহাপুরুষো বীতরাগোঽপি সরাগবদিতিন্যায়েন গাঢ়বিবেকালোকতিরস্কৃত-তিমিরপ্রতানোঽপি লোকমধ্যে স্বাত্মানং প্রচ্ছাদয়ল্লোঁকং চ বাচালয়ন্নাত্মপ্রতিভাসমেবাঙ্গীকুর্বংস্তেনৈব লোকেন মূর্খোঽয়মিতি যদবজ্ঞায়তে তদা তদীয়ং লোকোত্তরং চরিতং প্রস্তুতং ব্যঙ্গ্যতয়া প্রাধান্যেন প্রকাশ্যতে। জড়োঽয়মিতি

"নিমিত্ত-নিমিত্তিভাবে চায়মেব ন্যায়ঃ"—নিমিত্ত-নিমিত্তি-ভাবের ক্ষেত্রেও একই যুক্তি প্রযোজ্য হইবে।

সামান্য-বিশেষভাবের মত নিমিত্ত-নিমিত্তি-ভাবও দুই প্রকারের—

(১) নিমিত্ত হইতে নিমিত্তী এবং (২) নিমিত্তী হইতে নিমিত্ত; যেখানে নিমিত্ত অপ্রাসঙ্গিক হইয়া অভিধীয়মান নৈমিত্তিক প্রাসঙ্গিককে আক্ষিপ্ত করে—সেখানে প্রথম প্রকারের ভাব। উদাহরণ হইতেছে—'যে যান্ত্যভ্যুদয়ে প্রীতিম্—" ইত্যাদি শ্লোকটি। সুহৃদ ও বান্ধবরূপ নিমিত্ত এখানে অপ্রাসঙ্গিক। নৈমিত্তিক প্রসঙ্গ হইতেছে—'বক্তার উপদেশ শ্রদ্ধা সহকারে গ্রহীতব্য"—এই ভাবটি। পূর্বোক্ত কারণের সাহায্যে এই কার্যের বর্ণনা করা হইয়াছে। এখানে নৈমিত্তিক বা কার্য্যের প্রতীতি হইলেও তাহার অনুপ্রাণক বলিয়া নিমিত্ত বা কারণও প্রধান হইয়াছে। অতএব এখানেও ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের প্রাধান্য রহিয়াছে।

যেখানে অপ্রস্তুত নৈমিত্তিক বর্ণনীয় হইয়া প্রস্তুত নিমিত্তকে প্রকাশ করে—সেখানে দ্বিতীয় প্রকারের ভাব। উদাহরণ হইতেছে—সগ্গং অপারিজাঅং....হরজড়াপত্তারম্"—এই শ্লোকটি। এখানে অপ্রাসঙ্গিক ও নৈমিত্তিক বর্ণনীয় বিষয় লইতেছে—জাম্ববান কর্ত্তৃক কৌস্তুভমণি ও লক্ষ্মীদেবী-বিরহিত শ্রীহরির বক্ষঃস্মরণাদি এবং প্রাসঙ্গিক নিমিত্ত হইতেছে—বৃদ্ধসেবা, চিরজীবিত্ব, ও ব্যবহারনিপুণতা প্রভৃতি গুণের বিচারে মন্ত্রিত্বের নিয়োগ এবং ইহাই হইতেছে ব্যঙ্গ্য। নৈমিত্তিক এখানে বাচ্য এবং ইহা ব্যঙ্গ্য নিমিত্তের দ্বারা অনুপ্রাণিত। সেইজন্য

হ্যস্থানেন্দুদয়াদির্ভাবো লোকেনাবজ্ঞায়তে, স চ প্রত্যুত কস্যচিদ্বিরহিণ ঔৎসুক্য-চিন্তাদূয়মানমানসতামস্যস্য প্রহর্ষপরবশতাং করোতীতি হঠাদেব লোকং যথেচ্ছং বিকারকারণাভির্নর্ত্তয়তি। ন চ তস্য হৃদয়ং কেনাপি জ্ঞায়তে কীদৃগয়মিতি, প্রত্যুত মহাগম্ভীরোঽতিবিদগ্ধঃ সুষ্ঠুগর্বহীনোঽভিশয়েন ক্রীড়াচতুরঃ স যদি লোকেন জড় ইতি তত এব কারণাৎ প্রত্যুত বৈদগ্ধ্যসম্ভাবনানিমিত্তাৎ সম্ভাবিতঃ আত্মা চ যত এব কারণাৎ প্রত্যুত জাড্যেন সম্ভাব্যস্তত এব সহৃদয়ঃ সম্ভাবিতস্তদস্য লোকস্য জড়োঽসীতি যদুচ্যতে তদা জাড্যমেবংবিধস্য

নৈমিত্তিকও এখানে নিজেকে প্রধান করিয়াছে। এইভাবে দেখা যাইতেছে—এখানেও বাচ্য ও ব্যঙ্গ্য—উভয়েরই সমান প্রাধান্য আছে।

অতঃপর সারূপ্য-সম্বন্ধযুক্ত তৃতীয় প্রকারের অপ্রস্তুতপ্রশংসার বিচার হইতেছে। এই সারূপ্য-সম্বন্ধও আবার দুই প্রকারের—( ১ ) যেখানে ব্যঙ্গ্য অপ্রাসঙ্গিক বাচ্যের মুখাপেক্ষী এবং অপ্রাসঙ্গিক বাচ্য হইতেই চমৎকৃতি লাভ হয় ; এবং (২) যেখানে অপ্রাসঙ্গিকের অর্থ নিজের সম্বন্ধে অতিশয় অসম্ভব, কিন্তু সেই অর্থ-বিশেষের দ্বারা আক্ষিপ্ত প্রাসঙ্গিক ব্যঙ্গ্য অর্থই চমৎকারকারী। এখানে বস্তুধ্বনি হয়, কারণ এখানে সারূপ্যধর্মযুক্ত অভিধীয়মান অপ্রস্তুতের প্রাধান্য-বিবক্ষা থাকে না।

শ্রীমদভিনবগুপ্তপাদ দুইটি শ্লোকের সাহয্যে দুই প্রকারের সারূপ্য-সম্বন্ধযুক্ত অপ্রস্তুতপ্রশংসার পরীক্ষা করিয়াছেন। একটি হইতেছে "প্রাণাঃ যেন সমর্পিতাঃ—" ইত্যাদি ও অপরটি হইতেছে "ভাবব্রাত ! হঠাজ্জনস্য—" ইত্যাদি। এখানে প্রথম শ্লোকে সাদৃশ্য হেতু আক্ষিপ্ত ব্যঙ্গ্য হইতেছে—কোন কৃতঘ্নের চরিত্র এবং তাহাই প্রাসঙ্গিক ; কিন্তু এখানে চমৎকৃতি সৃষ্টি করিয়াছে অপ্রাসঙ্গিক বেতাল-কাহিনী। ইহাই আহ্লাদকারী বলিয়া এখানে বাচ্যার্থই প্রধান, ব্যঙ্গ্যার্থ তাহার মুখাপেক্ষী। সুতরাং ধ্বনি হয় নাই।

দ্বিতীয় শ্লোকে মহাপুরুষের লোকোত্তর চরিত্রই প্রাসঙ্গিক, ব্যঙ্গ্য ও প্রধান। মহাপুরুষগণের লোকোত্তর চরিত্র বিচারে যাহারা ভুল করে ও কারণের গোলমাল করিয়া বিচার বিভ্রাট ঘটায় তাহারা যে জড় অপেক্ষাও অধিকতর পাপিষ্ঠ—ইহাই এখানে ধ্বনিত হইতেছে। এক্ষেত্রে ব্যঙ্গ্য প্রধান হওয়ায়—সারূপ্য-সম্বন্ধযুক্ত দ্বিতীয় প্রকারের অপ্রস্তুত-প্রশংসাকে ধ্বনির অন্তর্ভুক্ত করা যায়।

---

ভাবব্রাতস্যাবিদগ্ধস্য প্রসিদ্ধমিতি সা প্রত্যুত স্তুতিরিতি। জড়াদপি পাপীয়ানয়ং লোক ইতি ধন্যতে। তদাহ—যদা স্থিতি। ইতরথা স্থিতি। ইতরথৈব পুনরলংকারান্তরত্বমলঙ্কারবিশেষত্বং ন ব্যঙ্গ্যস্য কথঞ্চিদপি প্রাধান্যমিতি ভাবঃ। উদ্দেশে যদাদিগ্রহণং কৃতং সমাসোক্তীত্যত্র দ্বন্দ্বে তেন ব্যাজস্তুতি-প্রভৃতিরলঙ্কারবর্গোঽপি সম্ভাব্যমানব্যঙ্গ্যানুবেশঃ সম্ভাবিতঃ। ( ৩৮ )

**'ইতরথা তু অলংকারান্তরমেব'**—তাহা না হইলে, অর্থাৎ ব্যঙ্গ্য-প্রাধান্য না হইলে এই ধরণের অপ্রস্তুতপ্রশংসা অলংকাররূপেই গণ্য হইবে।

এখানে সিদ্ধান্ত হইল এই যে—সারূপ্য-মূলক অপ্রস্তুত-প্রশংসায়, যেখানে ব্যাচ্যার্থ গৌণ ও ব্যঙ্গ্যার্থ মুখ্য এবং এই মুখ্য ব্যঙ্গ্যার্থ হইতেই কাব্যসৌন্দর্য্যলাভ হয়—সেখানে তাহা হইবে ধ্বনি; এবং যেখানে ইহার ব্যতিক্রম হইবে, সেখানে তাহা কেবলমাত্র অলংকারে পর্য্যবসিত হইবে।

**মূল**

৩৯। তদয়মত্র সংক্ষেপঃ—

ব্যঙ্গ্যস্য যত্রাপ্রাধান্যং বাচ্যমাত্রানুযায়িনঃ।
সমাসোক্ত্যাদয়স্তত্র বাচ্যালংকৃতয়ঃ স্ফুটাঃ॥
ব্যঙ্গ্যস্য প্রতিভামাত্রে বাচ্যার্থানুগমেঽপি বা।
ন ধ্বনির্যত্র বা তস্য প্রাধান্যং ন প্রতীয়তে॥
তৎপরাবেব শব্দার্থৌ যত্র ব্যঙ্গ্যং প্রতি স্থিতৌ।
ধ্বনেঃ স এব বিষয়ো মন্তব্যঃ সংকরোজ্ঝিতঃ॥

**অনুবাদ**

**সে কারণে এখানে এই সংক্ষেপ-শ্লোক দেওয়া হইল—**

**যেখানে কেবলমাত্র বাচ্যার্থের অনুগামী বলিয়া ব্যঙ্গ্যার্থের অপ্রাধান্য হয়, সেখানে সমাসোক্তি প্রভৃতি বাচ্যালংকার সুস্পষ্ট। যেখানে ব্যঙ্গ্যার্থের প্রতীতিমাত্র হয় বা যেখানে বাচ্যার্থের ও ব্যঙ্গ্যার্থের সমপ্রাধান্য থাকে, কিংবা তাহার (ব্যঙ্গ্যার্থের) প্রাধান্য থাকে**

**লোচন টীকা**

তত্র সর্বত্র সাধারণমুত্তরং দাতুমুপক্রমতে—তদয়মত্রেতি। কিয়দ্বা প্রতিপদং লিখ্যতামিতি ভাবঃ। তত্র ব্যাজস্তুতির্যথা—

কিং বৃত্তান্তৈঃ পরগৃহগতৈঃ কিন্তু নাহং সমর্থ
স্তূষ্ণীং স্থাতুং প্রকৃতিমুখরো দাক্ষিণাত্যস্বভাবঃ।
গেহে গেহে বিপণিষু তথা চত্বরে পানগোষ্ঠ্যা
মুন্মত্তেব ভ্রমতি ভবতো বল্লভা হন্ত কীর্ত্তিঃ॥

**না, সেখানে ধ্বনি হয় না। যেখানে শব্দ ও অর্থ কেবল তৎপর ( ব্যঙ্গ্যনিষ্ঠ ) এবং ব্যঙ্গ্যকে লক্ষ্য করিয়াই অবস্থিত এবং যেখানে কোন অলংকারের মিশ্রণ থাকে না, সেখানে তাহাই ( সেই শব্দ ও অর্থই ) ধ্বনির বিষয় হয়।**

**বাসুদেব**

'তৎ'—'সে কারণে'—আর আলোচনা বাহুল্য না বাড়াইয়া। "**ব্যঙ্গ্যস্য যত্রাপ্রাধান্যম্……স্ফুটাঃ**"—যেখানে ব্যঙ্গ্যার্থ কেবলমাত্র বাচ্যার্থকেই অনুগমন করে, তাহারই শোভাবিধান করে এবং যেখানে ব্যঙ্গ্যার্থের প্রাধান্য থাকেনা—সেখানে সমাসোক্তি প্রভৃতি বাচ্যালংকার হয়।

**সমাসোক্ত্যাদিষু**—সমাসোক্তি, পর্যায়োক্ত, অপ্রস্তুতপ্রশংসা প্রভৃতি পূর্বে আলোচিত অলংকারসমূহ। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এখানে 'আদি' পদের দ্বারা ব্যাজস্তুতি, ভাবালংকার—ইত্যাদি অলংকারেও যে ব্যঙ্গ্যের অনুপ্রবেশের সম্ভাবনা রহিয়াছে—তাহা বুঝান হইল।

'**অলংকৃতয়ঃ**'—ইহারা অলংকার, যেহেতু এখানে ব্যঙ্গ্যের বাচ্যোপস্কারত্ব আছে—ব্যঙ্গ্য বাচ্যের শক্তিবিধান করে।

'**প্রতিভামাত্রে**'—যেখানে ব্যঙ্গ্যের আভাসমাত্র আছে, পরিষ্কার প্রতীতি-প্রাধান্য নাই ; যেমন দীপক, তুল্যযোগিতা প্রভৃতি অলংকারে ; এখানে উপমাদিতে অর্থপ্রতীতি স্পষ্ট নয়।

---

অত্র ব্যঙ্গ্যং স্তুত্যাত্মকং যত্তেন বাচ্যমেবোপস্ক্রিয়তে। যত্তূদাহৃতং কেনচিৎ—

আসীন্নাথ পিতামহী তব মহী জাতা ততোঽনন্তরং
মাতা সম্প্রতি সাম্বুরাশিরশনা জায়া কুলোদ্ভূতয়ে
পূর্ণে বর্ষশতে ভবিষ্যতি পুনঃ সৈবানবদ্যা স্নুষা
যুক্তং নাম সমগ্রনীতিবিদুষাং কিং ভূপতীনাং কুলে ॥ ইতি,

তদস্মাকং গ্রাম্যং প্রতিভাত্যত্যন্তাসভ্যস্মৃতিহেতুত্বাৎ। কা চানেন স্তুতিঃ কৃতা ? ত্বং বংশক্রমেন রাজেতি হি কিয়দিদম্ ? ইত্যেবংপ্রায়া ব্যাজস্তুতিঃ সহৃদয়গোষ্ঠীষু নিন্দিতেত্যুপেক্ষ্যৈব।

যস্য বিকারঃ প্রভবন্নপ্রতিবদ্ধস্য হেতুনা যেন।
গময়তি তমভিপ্রায়ং তৎপ্রতিবন্ধং ভাবোঽসৌ ॥

'বাচ্যার্থানুগমে'—যখন বাচ্যার্থের সঙ্গে একত্র যায়—অর্থাৎ বাচ্যার্থের ও শব্দার্থের উভয়েরই যেখানে 'সমং প্রাধান্যম্'—যেমন অপ্রস্তুত-প্রশংসার প্রথম দুইটি বিভাগে।

'প্রাধান্যং ন প্রতীয়তে'—প্রাধান্য স্পষ্টভাবে শোভা পায় না,—কষ্ট-কল্পনাবলে গ্রহণ করিলেও হৃদয়ে প্রবেশ করে না।

"ন ধ্বনিঃ"—সেখানে ধ্বনি হয় না। তাহা হইলে ব্যঙ্গ্যের অস্তিত্ব থাকিলেও চারিটি ক্ষেত্রে ধ্বনি-ব্যবহার হয় না ; যথা :—( ১ ) ব্যঙ্গ্য থাকিলেও যেখানে তাহার প্রাধান্য নাই ( ২ ) যেখানে ব্যঙ্গ্যের প্রতীতি অস্পষ্ট, ( ৩ ) যেখানে বাচ্য ও ব্যঙ্গ্য উভয়েরই সমান প্রাধান্য এবং ( ৪ ) যেখানে ব্যঙ্গের প্রাধান্য অস্ফুট।

যদি এইভাবে চারিটি ক্ষেত্রেই ধ্বনি না থাকে, তাহা হইলে ধ্বনি কোথায় থাকে ? তদুত্তরে বলা হইতেছে—

"তৎপরাবেব....সংকরোজ্ঝিতঃ"—যেখানে শব্দ ও অর্থ তৎ-পর অর্থাৎ ব্যঙ্গ্যানুযায়ী, এবং ব্যঙ্গ্যেই অবস্থিত, যেখানে ব্যঙ্গ্যার্থ 'সংকরোজ্ঝিত' অর্থাৎ যেখানে কোন অলংকারের অনুপ্রবেশ সম্ভাবনার দ্বারা পরিত্যক্ত অর্থাৎ যেখানে কোন অলংকারের অনুপ্রবেশের সম্ভাবনা নাই—সেখানেই ধ্বনি হয়।

'সংকরোজ্ঝিত'—"সংকরেণ অলংকারানুবেশসম্ভাবনয়া উজ্ঝিতঃ ; সংকরালংকারেন ইতি তু অসৎ"। অর্থাৎ 'সংকরেণ' শব্দের—অর্থ

---

অত্রাপি বাচ্যপ্রাধান্যে ভাবালঙ্কারতা। যস্য চিত্তবৃত্তি-বিশেষস্য সম্বন্ধী বাগ্‌ব্যাপারাদির্বিকারোঽপ্রতিবন্ধো নিয়তঃ প্রভবংস্তং চিত্তবৃত্তিবিশেষরূপমভিপ্রায়ং যেন হেতুনা গময়তি স হেতুর্যথেষ্টোপভোগ্যত্বাদিলক্ষণোঽর্থো ভাবালঙ্কারঃ। যথা—

একাকিনী যদবলা তরুণী তথাহমস্মিন্‌গৃহে গৃহপতিশ্চ গতো বিদেশম্।
কং যাচসে তদিহ বাসমিয়ং বরাকী শ্বশ্রূর্মমান্ধবধিরা নন্থ মূঢ় পান্থ।।

অত্র ব্যঙ্গ্যমেকৈকত্র পদার্থে উপস্কারকারীতি বাচ্যং প্রধানম্। ব্যঙ্গ্য-প্রাধান্যে তু ন কাচিদলঙ্কারতেতি নিরূপিতমিত্যলং বহুনা।

যত্রেতি কাব্যে। অলঙ্কৃতয় ইতি। অলঙ্কৃতিত্বাদেব চ বাচ্যোপস্কারকত্বম্। প্রতিভামাত্র ইতি। যত্রোপমাদৌ শ্লিষ্টার্থ প্রতীতিঃ। বাচ্যার্থানুগম ইতি।

হইতেছে 'অলংকারের অনুপ্রবেশের সম্ভাবনা যেখানে নাই'; এখানে সংকর শব্দের অর্থ—'সংকরালংকার' নয়।

অন্য অলংকারের অনুপ্রবেশ থাকিলে, ব্যঙ্গ্যের প্রতীতি অস্পষ্ট হইবে বলিয়া একথা বলা হইল।

### মূল

৪০। তস্মান্ন ধ্বনেরন্যত্রান্তর্ভাবঃ। ইতশ্চ নান্তর্ভাবঃ। যতঃ কাব্যবিশেষোঽঙ্গী ধ্বনিরিতি কথিতঃ॥ তস্য পুনরঙ্গানি—অলংকারা, গুণা, বৃত্তয়শ্চেতি প্রতিপাদয়িষ্যতে। ন চাবয়ব এব পৃথগ্ভূতোঽবয়বীতি প্রসিদ্ধঃ। অপৃথগ্ভাবে তু তদঙ্গত্বং তস্য। ন তু তত্ত্বমেব। যত্রাপি বা তত্ত্বং তত্রাপি ধ্বনের্মহাবিষয়ত্বাৎ ন তন্নিষ্ঠত্বমেব।

### অনুবাদ

সেই কারণে অন্যত্র ধ্বনির অন্তর্ভাব হয় না। অন্যত্র ধ্বনির অন্তর্ভাব না হইবার ইহাও কারণ—যেহেতু কাব্যের যে বৈশিষ্ট্য হইতেছে ধ্বনি, তাহা অঙ্গী বলিয়া কথিত। আবার, অলংকার, গুণ, ও বৃত্তিসমূহ যে তাহার অঙ্গ—তাহা পরে প্রতিপাদিত হইবে। ইহা তো প্রসিদ্ধ যে, অবয়বসমূহ পৃথক্ ভাবে অবয়বী হইতে পারে না। পরন্তু অপৃথকভাবে গ্রহণ করিলেও ইহারা তাহার (অবয়বীর) অঙ্গই হয়। কিন্তু তাহা (অবয়ব) তাহা (অবয়বী) হইতে পারে না। অথবা যেখানেই তাহা (অবয়ব) তাহা (অবয়বী) [ অর্থাৎ উভয়ে একই ]—সেখানে ধ্বনির মহাবিষয়ত্বহেতু ইহা (অবয়বী—ব্যঙ্গ্য) সম্পূর্ণরূপে তন্নিষ্ঠ (অবয়ব-নিষ্ঠ) নহে।

---

বাচ্যেনার্থেনানুগমঃ সমং প্রাধান্যমপ্রস্তুতপ্রশংসায়ামিবেত্যর্থঃ। ন প্রতীয়ত ইতি। স্ফুটতয়া প্রাধান্যং ন চকাস্তি, অপি তু বলাৎ কল্প্যতে, তথাপি হৃদয়ে নানুপ্রবিশতি। যথা 'দেআ পসিঅণিঅত্তসু' ইত্যত্রান্যকৃতাসু ব্যাখ্যাসু। তেন চতুর্ষু প্রকারেষু ন ধ্বনি-ব্যবহারঃ সম্ভাবেঽপি ব্যঙ্গ্যস্য অপ্রাধান্যে ক্লিষ্টপ্রতীতৌ বাচ্যেন সমপ্রাধান্যেঽস্ফুটে প্রাধান্যে চ। ক তর্হ্যসাবিত্যাহ—তৎপরাবেবেতি। সংকরেণালঙ্কারানুপ্রবেশসম্ভাবনয়া উজ্ঝিত ইত্যর্থঃ। সঙ্কারালঙ্কারেণেতি ত্বসৎ; অন্যালঙ্কারোপলক্ষণত্বে হি ক্লিষ্টং স্যাৎ। (৩৯)

## বাসুদেব

ধ্বনি এবং অলংকারবর্গের মধ্যে একাত্মতা নাই; কারণ বাচ্য-বাচকভাব ও ব্যঙ্গ্য-ব্যঞ্জক-ভাব পরস্পরবিরোধী। এ আলোচনা পূর্বে হইয়াছে। সেই কারণে বৃত্তির প্রথমেই বলা হইল গুণ ও অলংকারের মধ্যে ( অন্যত্র ) ধ্বনির অন্তর্ভুক্তি হয় না।

বৃত্তির পরবর্তী অংশে এই অন্তর্ভুক্তি না হইবার দ্বিতীয় কারণ দেখানো হইতেছে। ধ্বনি-কাব্য হইতেছে—এক বিশেষ-ধরণের কাব্য ( কাব্যবিশেষঃ ), যেখানে ধ্বনি হইতেছে অঙ্গী এবং গুণ ও অলংকার প্রভৃতি হইতেছে অঙ্গ। প্রভু ও ভৃত্যের মধ্যে যেরূপ বিরুদ্ধতা আছে, সেইরূপ অঙ্গী ও অঙ্গের মধ্যেও তাহা আছে। অঙ্গী কখনও অঙ্গের অন্তর্ভুক্ত হইতে পারে না। সেই কারণে ধ্বনি—গুণ ও অলংকারের অন্তর্ভুক্ত হইতে পারে না।

**"তস্য পুনরঙ্গানি····প্রতিপাদয়িষ্যন্তে"**—গুণ, অলংকার ও বৃত্তিসমূহ যে কাব্যের অঙ্গ এবং ধ্বনি যে কাব্যের অঙ্গী—ইহা পরে প্রতিপাদিত করা হইবে ( ধ্বন্যালোক, দ্বিতীয় উদ্দ্যোত )॥

**"ন চাবয়ব····প্রসিদ্ধঃ"**—গুণ, অলংকার ও বৃত্তিসমূহ অঙ্গ বা অবয়ব বলিয়া স্বীকৃত হইলে, এ কথাও তো স্বীকার করিতে হইবে যে, এক একটি পৃথক অবয়ব যেমন অবয়বীরূপে গৃহীত হইতে পারে না, তেমনি এক একটি গুণ বা অলংকার বা বৃত্তিও পৃথকভাবে ধ্বনি বলিয়া গৃহীত হইতে পারে না। পৃথক পৃথক অবয়ব যে অবয়বী নয়—ইহা তো সুপ্রসিদ্ধ।

## লোচন টীকা

ইতশ্চেতি। ন কেবলমন্যোন্যবিরুদ্ধবাচ্যবাচকভাবব্যঙ্গ্য-ব্যঞ্জকভাব-সমাশ্রয়ত্বান্ন তাদাত্ম্যমলঙ্কারাণাং ধ্বনেশ্চ যাবৎ স্বামিভৃত্যবদঙ্গিরূপাঙ্গরূপয়োর্বিরোধা দিত্যর্থঃ। অবয়ব ইতি। একৈক ইত্যর্থঃ। তদাহ—পৃথগ্‌ভূত ইতি। অথ পৃথগ্‌ভূতস্তথা মা ভূৎ, সমুদায়মধ্যনিপতিতস্তর্হ্যস্ত তথেত্যাশঙ্ক্যাহ—অপৃথগ্‌ভাবেত্বিতি। তদাপি ন স এক এব সমুদায়ঃ, অন্যেষামপি সমুদায়িনাম্ তত্র ভাবাৎ; তৎ সমুদায়িমধ্যে চ প্রতীয়মানমপ্যস্তি, ন চ তদলঙ্কাররূপং, প্রধানত্বাদেব।

**"অপৃথগ্‌ভাবে তু....তস্য"**—এখন একথা বলা যাইতে পারে যে, অবয়সমূহ পৃথক পৃথকভাবে অবয়বী নয়—একথা সত্য, কিন্তু সমুদায়ভাবে তো অবয়বী হইতে পারে। সেক্ষেত্রে তো উভয়ে একই হইয়া যায়। তদুত্তরে বৃত্তিকার বলিতেছেন—সে ক্ষেত্রেও অঙ্গ অঙ্গই থাকিয়া যায়, তাহা অঙ্গী হয় না। কারণে একটি অংশ যদি সমুদায় হয়, তবে অন্য অংশও সমুদয় হইবে। হস্ত যদি অঙ্গী হয়, তবে কর্ণও অঙ্গী হইবে ; ইহা অনুভূতি ও যুক্তিবিরুদ্ধ। আবার যে সমুদায়ভাবের কথা ধরিয়া অবয়ব ও অবয়বীর মধ্যে অভিন্নত্বের কল্পনা করা হইতেছে, তাহার মধ্যে কেবল গুণ ও অলংকারাদি নাই—প্রতীয়মান অর্থও আছে। যে বিশেষ ধরণের কাব্য ধ্বনিকাব্যরূপে অভিহিত, তাহাতে এই প্রতীয়মান অর্থেরই প্রাধান্য থাকে। সে কারণে তাহা অলংকার-রূপ নহে ; অলংকার-রূপত্ব এই কাব্যে অপ্রধান ও সেজন্য তাহা ধ্বনি হইতে পারে না। উপর্যুক্ত যুক্তি দ্বারা অলংকারাদি (তৎ) যে ধ্বনি (তৎ) নহে—'ন তু তত্ত্বমেব' ( তাহা তাহা নহে )—ইহা প্রতিপন্ন করা হইল।

**"যত্রাপি বা তত্ত্বম্"**—পূর্বের আলোচনায় দেখা গিয়াছে যে কোন কোন ক্ষেত্রে তৎ ( তাহা—অলংকারাদি ) 'তম্' ( ধ্বনি ) রূপে স্বীকৃত হইয়াছে ; যেমন সারূপ্যসম্বন্ধযুক্ত অপ্রস্তুতপ্রশংসায় এবং পর্য্যায়োক্ত অলংকারে কোন কোন ক্ষেত্রে।

**"তত্রাপি....তন্নিষ্ঠত্বমেব"**—এসব ক্ষেত্রে অলংকার ধ্বনিরূপে গৃহীত হইয়াছে একথা সত্য ; কিন্তু এখানেও ধ্বনি কেবলমাত্র 'তৎ-নিষ্ঠ'-অলংকারনিষ্ঠ—ইহা নহে ; অর্থাৎ অলংকারই ধ্বনি—ইহা নহে। কারণ ধ্বনির বিষয় বিশাল ও ব্যাপক। অলংকার ছাড়াও ধ্বনি থাকে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলিয়াছেন—সমাসোক্তি প্রভৃতি সমস্ত অলংকার

---

যত্ত্বলঙ্কাররূপং তদপ্রধানত্বান্ন ধ্বনিঃ। তদাহ—নতু তত্ত্বমেবেতি। নম্বলঙ্কার এব কশ্চিত্বয়া প্রধানতাভিষেকং দত্ত্বা ধ্বনিরিত্যাত্মেতি চোক্ত ইত্যাশঙ্ক্যাহ—যত্রাপি বেতি। নহি সমাসোক্ত্যাদীনামন্যতম এবাসৌ তথাস্মাভিঃ কৃতঃ, তদ্-বিবিক্তত্বেঽপি তস্য ভাবাৎ, সমাসোক্ত্যাদ্যলঙ্কারস্বরূপস্য সমস্তস্যাভাবেঽপি তস্য দর্শিতত্বাৎ 'অত্তা এথ' ইতি 'কস্স বা ণ' ইত্যাদি ; তদাহ—ন তন্নিষ্ঠত্বমেবেতি। ( ৪০ )

না থাকিলেও ধ্বনি থাকিতে পারে এবং পূর্বোদাহৃত "অত্তা এত্থ-" ও "কস্স বা ণ—" ইত্যাদি শ্লোকের দৃষ্টান্ত দিয়াছেন।

### মূল

৪১। "সূরিভিঃ কথিতঃ"—ইতি বিদ্বদুপজ্ঞেয়মুক্তিঃ, ন তু যথাকথঞ্চিৎ প্রবৃত্তেতি প্রতিপাদ্যতে। প্রথমে হি বিদ্বাংসো বৈয়াকরণাঃ, ব্যাকরণ-মূলত্বাৎ সর্ববিদ্যানাম্। তে চ শ্রূয়মাণেষু বর্ণেষু ধ্বনিরিতি ব্যবহরন্তি। তথৈবান্যৈস্তন্মতানুসারিভিঃ সূরিভিঃ কাব্যতত্ত্বার্থদর্শিভিঃ বাচ্য-বাচক-সম্মিশ্রঃ শব্দাত্মা কাব্যমিতি ব্যপদেশ্যো ব্যঞ্জকত্বসাম্যাদ্ ধ্বনিরিত্যুক্তঃ। ন চৈবংবিধস্য ধ্বনের্বক্ষ্যমাণ-প্রভেদ-তদ্ভেদ-সংকলনয়া মহাবিষয়স্য যৎ প্রকাশনং তদপ্রসিদ্ধালংকার-বিশেষ-মাত্র-প্রতিপাদনেন তুল্যমিতি তদ্ভাবিত-চেতসাং যুক্ত এব সংরম্ভঃ। ন চ তেষু কথংচিদীর্ষ্যয়া কলুষিত-শেমুষীকত্বমাবিষ্করণীয়ম্। তদেবং ধ্বনেস্তাবদভাববাদিনঃ

### অনুবাদ

"সূরিভিঃ কথিতঃ,'—'পণ্ডিতগণ বলিয়াছেন'—এতদ্বারা বলা হইল 'ধ্বনি' সম্বন্ধে উক্তি বিদ্বানগণই প্রথমে করিয়াছেন। ইহা যেমন তেমন করিয়া প্রচারিত হয় নাই—ইহা প্রতিপাদিত হইল। বিদ্বানগণের মধ্যে প্রথম হইতেছেন—বৈয়াকরণগণ; কারণ সকল বিদ্যার মূল হইতেছে ব্যাকরণ, তাঁহারা শ্রূয়মাণ বর্ণসমূহে ধ্বনি শব্দের ব্যবহার করেন। সেইভাবেই, তাঁহাদের মতানুসারী কাব্যতত্ত্বদর্শী অন্য পণ্ডিতগণ—"বাচ্য-বাচকসংমিশ্র শব্দাত্মা হইতেছে কাব্য"—এই ভাবে নামকরণ করিয়া, ব্যঞ্জকত্বের সহিত সাম্যবশতঃ ইহা ধ্বনি—এইরূপ বলিয়াছেন। এইরূপ ধ্বনির নানা প্রভেদ ও তাহাদের বিভিন্ন ভেদের কথা পরে বলা হইবে (বক্ষ্যমাণ)। এই সব প্রভেদ ও তাহাদের ভেদসমূহের সংকলনের দ্বারা মহাবিষয়সম্পন্ন ধ্বনির যে প্রকাশ হয়, তাহা কেবল অপ্রসিদ্ধ অলংকারবিশেষের প্রতিপাদনের তুল্য নহে; অতএব ধ্বনিস্বরূপে প্রণিহিতচিত্ত ব্যক্তিবর্গের প্রযত্ন সঙ্গতই বটে। এবং ঈর্ষ্যাবশতঃ তাঁহাদের (তদ্ভাবিতচিত্ত ব্যক্তিগণের)

**মধ্যে কোন প্রকার কলুষিত বুদ্ধির আবিষ্কার করা উচিত নয়। অতএব এইভাবে ধ্বনির সকল প্রকার অভাববাদিগণের আপত্তির বিচার ও খণ্ডন করা হইল।**

## বাসুদেব

১।১ করিকায় বলা হইয়াছিল—ধ্বনি যে কাব্যের আত্মা এই সিদ্ধান্ত 'বুধৈঃ সমাম্নাত-পূর্ব' ; আবার ১।১৩ কারিকায় বলা হইল— সূরিভিঃ কথিতঃ"। এতদ্বারা দেখানো হইতেছে—ধ্বনিবাদ কোন অভিনব মতবাদ নহে। বৃত্তির এই অংশে ইহাই বিস্তারিতভাবে আলোচিত হইতেছে।

**"বিদ্বদুপজ্ঞেয়মুক্তিঃ"**—এখানে, তৎপুরুষ সমাস হইয়া 'বিদ্বদুপজ্ঞম্' —হওয়া উচিত ছিল। শ্রীমদভিনবগুপ্ত ইহাকে বহুব্রীহি-সমাস-নিষ্পন্ন করিয়া ব্যাসবাক্য করিয়াছেন—'বিদ্বভ্য উপজ্ঞা প্রথম উপক্রমো যস্যা উক্তেরিতি বহুব্রীহিঃ! তেন 'উপজ্ঞোপক্রমম্' ইতি তৎ-পুরুষাশ্রয়ং নপুংসকত্বং নিরবকাশম্।" অর্থাৎ বিদ্বান ব্যক্তিগণ কর্তৃক যে উক্তির 'উপজ্ঞা' বা প্রথম উপক্রম, তাহা—এইভাবে বহুব্রীহি সমাস। এতদ্দারা "উপজ্ঞোপক্রমং তদাদ্যাচিখ্যাসায়াম্'—এই পাণিনিসূত্রানুসারে তৎপুরুষ-সমাস করিয়া ক্লীবলিঙ্গ প্রয়োগের যে নির্দ্দেশ আছে, তাহার যে এখানে অবকাশ নাই তাহা দেখানো হইল।

**'সূরিভিঃ····মুক্তিঃ"**—"সূরিভিঃ কথিতঃ"—এই পদের দ্বারা দেখানো হইল 'ধ্বনি' শব্দের উক্তি প্রথম করিয়াছেন—বিদ্বানগণ।

## লোচন টীকা

বিদ্বদুপজ্ঞেতি। বিদ্বদ্ভ্য উপজ্ঞা প্রথম উপক্রমো যস্যা উক্তেরিতি বহুব্রীহিঃ। তেন'উপজ্ঞোপক্রম' ইতি তৎপুরুষাশ্রয়ং নপুংসকত্বং নিরবকাশম্। শ্রূয়মাণেষ্বিতি। শ্রোত্রশস্কুলীং সন্তানেনাগতা অন্ত্যাঃ শব্দাঃ শ্রূয়ন্ত ইতি প্রক্রিয়ায়াং শব্দজাঃ শব্দাঃ শ্রূয়মাণা ইত্যুক্তম্। তেষাং ঘণ্টানুরণনরূপত্বং তাবদস্তি; তে চ ধ্বনিশব্দেনোক্তাঃ। যথাহ ভগবান্ ভর্তৃহরিঃ—

> যঃ সংযোগবিয়োগাভ্যাং করণৈরুপজন্যতে।
> স স্ফোটঃ শব্দজাঃ শব্দা ধ্বনয়োঽন্যৈরুদাহৃতাঃ। ইতি

**"ন তু····প্রতিপাদ্যতে"**—আরো প্রতিপাদন করা হইল যে ইহা যেমন তেমন করিয়া স্বেচ্ছাচারবশতঃ প্রচার করা হয় নাই।

**'প্রথমে হি····সর্ববিদ্যানাম্'** = বিদ্বানগণের মধ্যে প্রথম স্থানের অধিকারী হইলেন—বৈয়াকরণগণ। কেননা, ব্যাকরণই হইতেছে সর্ব বিদ্যার মূল। ইহা সকল বিদ্যার প্রদীপস্বরূপ। ভগবান ভর্তৃহরি তাহার বাক্যপদীয় গ্রন্থে বলিয়াছেন—

অথগুঃ সৈষ ব্যাক্যার্থঃ শব্দব্রহ্মেতি গীয়তে।
শব্দব্রহ্মণি নিষ্ণাতঃ পরং ব্রহ্মাধিগচ্ছতি।
ইদমাদ্যং পদস্থানং সিদ্ধিসোপানপর্বণাম্।
ইয়ং সা মোক্ষমাণানামজিহ্মা রাজপদ্ধতিঃ।

**"তে চ শ্রূয়মাণেষু····ধ্বনিরিতি ব্যবহরন্তি'**—যে সমস্ত বর্ণ শোনা যায়, বৈয়াকরণগণ তাহাদিগকে ধ্বনি বলিয়া থাকেন। 'ধ্বনি' শব্দের প্রয়োগ যে পণ্ডিতসমাজের অগ্রগণ্য বৈয়াকরণ করিয়াছেন ও ইহা যে বহু প্রাচীন মতবাদ—তাহা এইভাবে দেখানো হইল।

**"তথৈবান্যৈ····ধ্বনিরিত্যুক্তঃ"**—এই অংশে বলা হইতেছে—বৈয়াকরণগণের প্রদর্শিত পথ অনুসরণ করিয়াই কাব্যতত্ত্বার্থদর্শিগণ বাচ্যবাচক-সম্মিশ্র শব্দাত্মাকে কাব্যরূপে অভিহিত করেন ও ব্যঞ্জকত্বের সাদৃশ্যবশতঃ তাহাকে—'ধ্বনি'—এই আখ্যা দেন।

এখন আলোচনা করা প্রয়োজন—বৈয়াকরণগণের মতে ধ্বনি কি এবং তাঁহাদের মত অনুসরণ করিয়া কিভাবে ব্যঞ্জকত্বের সাদৃশ্যবশতঃ

---

এবং ঘণ্টাদিনির্হ্রাদস্থানীয়োঽনুরণনাত্মোপলক্ষিতো ব্যঙ্গ্যোঽপ্যর্থো ধ্বনিরিতি ব্যবহৃতঃ। তথা শ্রূয়মাণাঃ যে বর্ণা নাদশব্দবাচ্যা অন্ত্যবুদ্ধিনির্গ্রাহ্যস্ফোটাভিব্যঞ্জকাস্তে ধ্বনিশব্দেনোক্তাঃ। যথাহ ভগবান্ স এব—

প্রত্যয়ৈরনুপাখ্যেয়ৈর্গ্রহণানুগুণৈস্তথা।
ধ্বনি-প্রকাশিতে শব্দে স্বরূপমবধার্য্যতে॥ ইতি।

তেন ব্যঞ্জকৌ শব্দার্থাবপীহ ধ্বনিশব্দেনোক্তৌ। কিঞ্চ বর্ণেষু তাবন্মাত্র-পরিমাণেষ্বপি সৎসু। যথোক্তম্—

অল্পীয়সাপি যত্নেন শব্দমুচ্চারিতং মতিঃ।
যদি বা নৈব গৃহ্ণাতি বর্ণং বা সকলং স্ফুটম্॥ ইতি।

বাচ্য-বাচকসম্মিশ্র শব্দাত্মাকে কাব্যরূপে অভিহিত করা যায়। বৈয়াকরণগণের মতে শব্দ স্ফোটের ব্যঞ্জনা করে এবং এই শব্দকে তাঁহারা ধ্বনি বলেন। ধ্বনিবাদিগণ বলেন—অনুরূপভাবেই শব্দ ও অর্থ প্রতীয়মানের ব্যঞ্জনা করে ও তাহারাও ধ্বনিপদবাচ্য। কিন্তু তাহাতে তো বাচ্য-বাচকই ধ্বনি নামে অভিহিত হইবার যোগ্য হয়, ব্যঙ্গ্যার্থ বা ব্যঞ্জনা-ব্যাপার তো ধ্বনিরূপে অভিহিত হইতে পারে না। অথচ ধ্বনিবাদী আলংকারিকগণ ব্যঙ্গ্যার্থ ও ব্যঞ্জনা-ব্যাপার উভয়কেই 'ধ্বনি' আখ্যা দিয়া থাকেন।

বৈয়াকরণগণের প্রদর্শিত পথেই যে চতুর্বিধ ধ্বনির সুসঙ্গত ব্যাখ্যা দেওয়া যায়—শ্রীমদভিনবগুপ্তাচার্য্য তাহা লোচন টীকায় দেখাইয়াছেন। আচার্য্য বলেন—

আমাদের শ্রবণ-প্রক্রিয়ায়, কর্ণে আগত শব্দাবলীর মধ্যে শেষ শব্দ আমরা শুনি ; এই অন্ত্য শব্দ প্রকৃত পক্ষে শব্দজনিত শব্দ (Sound) ও ঘণ্টার অনুরণনের মত। এইগুলিকেই 'ধ্বনি' এই শব্দের দ্বারা প্রকাশ করা হয়। ভগবান ভর্তৃহরির—"যঃ সংযোগ-বিয়োগাভ্যাম্···রুদাহৃত৷"—এই শ্লোক উদ্ধৃত করিয়া অভিনবগুপ্তপাদ দেখাইয়াছেন যে, ভর্তৃহরির মতে জিহ্বা প্রভৃতি ইন্দ্রিয়ের সংযুক্তি ও বিযুক্তির দ্বারা যাহা সৃষ্ট হয়, তাহাই স্ফোট এবং শব্দজনিত শব্দই ধ্বনি। শ্রীমদভিনব-গুপ্তপাদ বলেন যে—এতদ্দ্বারা এই সিদ্ধান্তই গৃহীত হইল যে ঘণ্টাবাদ্যের মত ও তাহার অনুরণন-রূপ আত্মাযুক্ত ব্যঙ্গ্য অর্থও ধ্বনি। এইভাবে বৈয়াকরণগণের অনুসৃত পন্থায় ব্যঙ্গ্যার্থও যে ধ্বনি তাহা প্রতিষ্ঠিত হইল।

---

তেন তেষু তাবৎস্বেব শ্রূয়মাণেষু বক্তুর্যোঽন্যো দ্রুতবিলম্বিতাদিবৃত্তিভেদাত্মা প্রসিদ্ধাতুচ্চারণব্যাপারাদভ্যধিকঃ স ধ্বনিরুক্তঃ। যদাহ স এব—

শব্দস্তোর্ধ্বমভিব্যক্তের্বৃত্তিভেদে তু বৈকৃতাঃ।
ধ্বনয়ঃ সমুপোহন্তে স্ফোটাত্মা তৈর্ন ভিদ্যতে ॥

অস্মাভিরপি প্রসিদ্ধেভ্যঃ শব্দব্যাপারেভ্যোঽভিধাতাৎপর্য্যলক্ষণারূপেভ্যোঽতিরিক্তো ব্যাপারো ধ্বনিরিত্যুক্তঃ। এবং চতুষ্কমপি ধ্বনিঃ। তদ্যোগাচ্চ সমস্তমপি কাব্যং ধ্বনিঃ। তেন ব্যতিরেকাব্যতিরেক-ব্যপদেশোঽপি ন ন যুক্তঃ।

এইভাবে শ্রুত বর্ণসমূহকে বৈয়াকরণগণ 'নাদ' বলেন। 'নাদ' নামধারী এই বর্ণসমূহ স্ফোটের অভিব্যঞ্জক। এগুলিও 'ধ্বনি' বলিয়া অভিহিত হয়। শ্রীভর্তৃহরির "প্রত্যয়ৈরনুপাখ্যেয়ৈঃ"—ইত্যাদি শ্লোকে বলা হইয়াছে যে ধ্বনির দ্বারা প্রকাশিত শব্দে তাহার অর্থাৎ স্ফোটের স্বরূপ অবধারণ করা যায়; ইহার উপায়সমূহ অনির্বচনীয় হইলেও স্ফোট উপলব্ধির পক্ষে সহায়ক। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এতদ্দ্বারা একথা বলা হইল যে—ব্যঞ্জক শব্দ ও অর্থ উভয়েই ধ্বনিরূপে অভিহিত হইতে পারে।

আবার শব্দের চিরাচরিত উচ্চারণ-পদ্ধতির অতিরিক্তভাবে—যেমন, তাড়াতাড়ি বলিয়া বা আস্তে-আস্তে বলিয়া, বা কোথাও কোন বিশেষ শব্দে জোর দিয়া বা অন্যভাবে উচ্চারণ করিবার যে যত্ন—তাহাও 'ধ্বনি' নামে কথিত হয়। ভগবান ভর্তৃহরি—"শব্দস্যোর্দ্ধম্‌···ভিদ্যতে"—এই শ্লোকে বলিয়াছেন—'শব্দের সাধারণ অভিব্যক্তির অতিরিক্ত যে সব বৃত্তিভেদ আছে—তাহাদের কারণই হইতেছে বিকৃতি-বিশিষ্ট-ধ্বনি। স্ফোটাত্মা ইহা হইতে পৃথক নহে।'

শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—শব্দের সাধারণ অভিব্যক্তির অতিরিক্ত বৃত্তিভেদ যে আছে এখানে বৈয়াকরণগণ তাহা স্বীকার করিয়াছেন। আমরাও অর্থাৎ ধ্বনিবাদিগণ অনুরূপভাবে বলি—অভিধা, তাৎপর্য্য ও লক্ষণা এই তিনটি প্রচলিত শব্দ ব্যাপারের অতিরিক্ত হইতেছে ব্যঞ্জনা-ব্যাপার বা ধ্বনি। অতএব—বাচক শব্দ, বাচ্য অর্থ, প্রতীয়মান অর্থ বা ব্যঙ্গ্যার্থ এবং ব্যঞ্জনা-ব্যাপার—এই চার প্রকারের ধ্বনিই বৈয়াকরণ-প্রদর্শিত পথে সিদ্ধ হইল। ইহাদের সংযোগে যে কাব্য হয়—তাহাকেও

---

বাচ্য-বাচক-সংমিশ্র ইতি। বাচ্যবাচকসহিতঃ সংমিশ্র ইতি মধ্যমপদলোপী সমাসঃ। 'গামশ্বং পুরুষং পশুম্' ইতিবৎ সমুচ্চয়োঽত্র চকারেণ বিনাপি। তেন বাচ্যোঽপি ধ্বনিঃ, বাচকোঽপি শব্দো ধ্বনিঃ, দ্বয়োরপি ব্যঞ্জকত্বং ধ্বনতীতি কৃত্বা। সংমিশ্র্যতে বিভাবানুভাবসংবলনয়েতি ব্যঙ্গ্যোঽপি ধ্বনিঃ, ধ্বন্যত ইতি কৃত্বা। শব্দনং শব্দঃ শব্দব্যাপারঃ, ন চাসাবভিধাদিরূপঃ, অপি ত্বাত্মভূতঃ, সোঽপি ধ্বননং ধ্বনিঃ। কাব্যমিতি ব্যপদেশ্যশ্চ যোঽর্থঃ সোঽপি ধ্বনিঃ, উক্তপ্রকার-

ধ্বনি বলে। অতএব ব্যতিরেকের সাহায্যে যদি সংজ্ঞা দেওয়া হয় যে "কাব্যের আত্মা হইতেছে ধ্বনি" বা অব্যতিরেকীভাবে সংজ্ঞা দেওয়া হয় 'কাব্যই ধ্বনি'—তাহা হইলে উভয় সংজ্ঞাই সঙ্গত হইবে।

**'বাচ্য-বাচক-সম্মিশ্রঃ'**—শ্রীমদভিনবগুপ্তপাদ ইহাকে এইভাবে ব্যাখ্যা করিয়াছেন—'বাচ্য-বাচকসহিতঃ সংমিশ্র ইতি মধ্যপদলোপী সমাসঃ"—অর্থাৎ 'বাচ্য ও বাচকের সহিত সংমিশ্র—এইভাবে অর্থ করিলে পদটির অর্থ দাঁড়ায়—বাচ্য অর্থও ধ্বনি, বাচক শব্দও ধ্বনি'; 'ধ্বনিত করে'—এই অর্থে বাচ্যও বাচক উভয়েরই ব্যঞ্জকত্ব সিদ্ধ হয়। পুনশ্চ, 'ধ্বনিত হয়'—এইভাবে অর্থ করিলে—বাচ্য-বাচকের সহিত বিভাব ও অনুভাবের যে সংমিশ্রণ ঘটে, সেই ব্যঙ্গ্য অর্থও ধ্বনি হয়। 'শব্দন'-অর্থাৎ শব্দ বা শব্দ-ব্যাপার—ইহা অভিধাদির মত নয়; বরং ইহাই আত্মভূত, ইহার দ্বারা ধ্বনন করা হয়, অতএব ইহাও ধ্বনি। কাব্য বলিয়া যাহা আখ্যাত হয়, তাহাও ধ্বনি; কাব্যকে ধ্বনি বলার কারণ হইতেছে—ইহা পূর্বোক্ত চারিপ্রকার ধ্বনি-সমন্বিত। তাহা ব্যতীত ব্যঞ্জনাব্যাপারও ধ্বনি; অতএব ধ্বনি শব্দের পঞ্চবিধ অর্থ হয়।

**'ব্যঞ্জকত্ব-সাম্যাৎ'**—ইহা হইতেছে সাধারণ হেতু, সাধারণভাবে সর্বপক্ষেই প্রযোজ্য। ব্যঙ্গ্য-ব্যঞ্জকভাব সকল পক্ষেই বিদ্যমান। সর্বপক্ষেই এই ভাব আছে বলিয়া সবই ধ্বনিরূপে আখ্যাত হয়।

**"নচৈবংবিধস্য····সংরম্ভঃ"**—এইভাবে যে ধ্বনি প্রতিষ্ঠিত হইল তাহার নানা প্রভেদ ও এই সব প্রভেদের নানা ভেদের কথা পরে বলা হইবে; ধ্বনি যে এইভাবে মহাবিষয়যুক্ত অর্থাৎ অশেষলক্ষ্যবস্তুব্যাপী এবং কোন অপ্রসিদ্ধ অলংকার বিশেষ নহে—তাহা প্রতিপন্ন করা হইল।

---

ধ্বনিচতুষ্টয়ময়ত্বাৎ। অতএব সাধারণহেতুমাহ—ব্যঞ্জকত্বসাম্যাদিতি। ব্যঙ্গ্যব্যঞ্জকভাবঃ সর্বেষু পক্ষেষু সামান্যরূপঃ সাধারণ ইত্যর্থঃ। যৎপুনরেতদুক্তং 'বাগ্বিকল্পানামানন্ত্যাৎ', ইত্যাদি, তৎ পরিহরতি—ন চৈবংবিধস্যেতি। বক্ষ্যমাণঃ প্রভেদো যথা মুখ্যে দ্বে রূপে। তদ্ভেদা যথা—অর্থান্তরসংক্রমিতবাচ্যঃ, অত্যন্ততিরস্কৃতবাচ্য ইত্যবিবক্ষিতবাচ্যস্য, অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যঃ সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ইতি বিবক্ষিতান্যপরবাচ্যস্যেতি। তত্রাপ্যবান্তরভেদাঃ। মহাবিষয়স্যেতি—অশেষলক্ষ্যব্যাপিন

অতএব ধ্বনিতত্ত্বে সমাহিতচিত্ত ব্যক্তিগণের ধ্বনিতত্ত্ব নিরূপণ বিষয়ে প্রযত্ন সর্বপ্রকারে সঙ্গত।

**"ধ্বনের্বক্ষ্যমাণ-প্রভেদ-তদ্ভেদ"**—ইত্যাদি ; পরে দেখানো হইবে যে ধ্বনির দুইটি মুখ্যভেদ—(১) অবিবক্ষিতবাচ্য ধ্বনি ও (২) বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনি ; অবিবক্ষিত-বাচ্য-ধ্বনির আবার দুই ভেদ (১) অর্থান্তর-সংক্রমিতবাচ্য ও অত্যন্ততিরস্কৃতবাচ্য ; বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনিরও দুই ভেদ (১) অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ও (২) সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য। ইহাদের আরও অনেক অবান্তরভেদ আছে।

**"তদ্ভাবিত-চেতসাং....সংরম্ভঃ"**—এই অংশটি "কিং চ বাগ্‌বিকল্পানাম ....তত্র হেতুং ন বিদ্মঃ"-ইত্যাদিতে অভাববাদিগণ যে বিদ্রূপ করিয়াছেন, তাহারই প্রত্যুত্তর। ধ্বনি কোন 'অপ্রদর্শিতপ্রকারলেশ' নয়, ইহা কোন অলীক-সহৃদয়ত্বভাবনাকারীর মুকুলিতনয়নে বৃথা নৃত্য নয়, ইহা বিচার ও আলোচনার যোগ্য বিষয়।

**'তদ্ভাবিত-চেতসাম্'**—তদ্ বিষয়ে (ধ্বনি বিষয়ে) ভাবিত (সমাহিত) চেত (চিত্ত)—যাহাদের, অথবা, তদ্-দ্বারা (ধ্বনির দ্বারা) ভাবিত (সংস্কৃত) চিত্ত যাহাদের ; এই ভাবে তাঁহাদের চিত্ত ধ্বনি কর্তৃক সংস্কৃত হওয়ায় তাঁহাদের মনে যে বিকার উপস্থিত হয়, তাহাতেই তাহারা 'ধ্বনি' 'ধ্বনি' বলিয়া মুকুলিতনয়ন হইয়াছিলেন।

**'কলুষিত-শেমুষীকম্'**—'শেমুষী' শব্দের অর্থ হইতে 'প্রজ্ঞা'! যে প্রজ্ঞা কলুষিত হইয়াছে তাহা!

**"তদেবং....অভাববাদিনঃ প্রযুক্তাঃ"**—সকল প্রকার অভাববাদিগণের উদ্দেশেই এই আলোচনা প্রযুক্ত হইল। পূর্বেই বলা হইয়াছে মুখ্য ও অবান্তরভেদে অভাববাদিগণ পাঁচ প্রকারের। এইভাবে সকলের যুক্তিই খণ্ডিত হইল।

---

**ইত্যর্থঃ। বিশেষগ্রহণেনাব্যাপকত্বমাহ। মাত্র-শব্দেনাঙ্গিত্বাভাবম্। তত্র ধ্বনি-স্বরূপে ভাবিতং প্রণিহিতং চেতো যেষাং তেন বা চমৎকাররূপেণ ভাবিতমধিবাসিতমত এব মুকুলিতলোচনত্বাদি-বিকারকারণং চেতো যেষামিতি। অভাববাদিন ইতি। অবান্তরপ্রকারত্রয়ভিন্না অপীত্যর্থঃ। (৪১)**

মূল

৪২। অস্তি ধ্বনিঃ। স চাসৌ অবিবক্ষিতবাচ্যো বিবক্ষিতান্য-পরবাচ্যশ্চেতি দ্বিবিধঃ সামান্যেন। তত্রাদ্যস্যোদাহরণম্—

সুবর্ণ-পুষ্পাং পৃথিবীং চিন্বন্তি পুরুষাস্ত্রয়ঃ।
শূরশ্চ কৃতবিদ্যশ্চ যশ্চ জানাতি সেবিতুম্ ॥

দ্বিতীয়স্যাপি—

'শিখরিণি ক্ব নু নাম কিয়চ্চিরং
কিমভিধানমসাবকরোত্তপঃ।
তরুণি যেন তবাধরপাটলং
দশতি বিম্বফলং শুক-শাবকঃ ॥'

অনুবাদ

ধ্বনি আছে—এবং সাধারণভাবে বলিতে গেলে ইহা দ্বিবিধ—(১) অবিবক্ষিতবাচ্য ও (২) বিবক্ষিতান্যপরবাচ্য। তন্মধ্যে প্রথম প্রকারের ধ্বনির উদাহরণ—

তিন শ্রেণীর পুরুষগণ সুবর্ণপুষ্পা পৃথিবীকে চয়ন করিতে পারেন—শূর, কৃতবিদ্য এবং যিনি সেবা করিতে জানেন।

দ্বিতীয় প্রকারেরও—

হে—তরুণি! এই শুকশাবক কোথায় কোন পর্বতশিখরে কতদিন ব্যাপিয়া কি জাতীয় তপস্যা করিয়াছ, যাহার ফলে তোমার অধরের মত পাটলবর্ণ বিম্বফলকে আস্বাদন করিতেছে।

বাসুদেব

অভাববাদিগণের যুক্তি খণ্ডন করিয়া এখন আনন্দবর্ধন বলিতেছেন যে ধ্বনির সত্তা আছেই। পূর্বেই বলিয়াছেন যে ধ্বনির নানা প্রভেদ

লোচন টীকা

তেষাং প্রত্যুক্তৌ ফলমাহ—অস্তীতি। উদাহরণপৃষ্ঠে ভাক্তত্বং সুশঙ্কং সুপরিহরং চ ভবতীত্যভিপ্রায়েণোদাহরণদানাবকাশার্থং ভাক্তত্বালক্ষণীয়ত্বে প্রথমং পরিহরণযোগ্যেঽপ্যপ্রতিসমাধায় ভবিষ্যদুদ্দ্যোতানুবাদানুসারেণ বৃত্তিকৃদেব প্রভেদ-নিরূপণং করোতি—স চেতি। পঞ্চধাপি ধ্বনিশব্দার্থে যেন, যত্র, যতো, যস্য, যস্মৈ—ইতি বহুব্রীহ্যর্থাশ্রয়েণ যথোচিতং সামানাধিকরণ্যং সুযোজ্যম্। বাচ্যোঽর্থে

ও তাহাদের নানা ভেদের কথা বলা হইবে। এখানে সাধারণভাবে ধ্বনির দুইটি ভেদের কথা বলিয়া তাহাদের উদাহরণ দেওয়া হইয়াছে। ধ্বনির শ্রেণীবিভাগ সম্বন্ধে আচার্য্য রুয্যক অলংকারসর্বস্বে বলিয়াছেন—

"তত্রোত্তমো ধ্বনিঃ। তস্য লক্ষণাভিধামূলত্বেন অবিবক্ষিতবাচ্য-বিবক্ষিতান্যপরবাচ্যাখ্যৌ দ্বৌ ভেদৌ। আদ্যোঽপি অর্থান্তর-সংক্রমিত-বাচ্যাত্যন্ত-তিরস্কৃতবাচ্যত্বেন দ্বিবিধঃ। দ্বিতীয়োঽপি অলক্ষ্যক্রম-সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যতয়া দ্বিবিধঃ। লক্ষণামূলশব্দশক্তিমূলো বস্তুধ্বনিঃ। অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যোঽর্থশক্তিমূলো রসাদিধ্বনিঃ। সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যঃ শব্দার্থোভয়শক্তিমূলো বস্তুধ্বনিরলংকারধ্বনিশ্চ।"

অর্থাৎ—'ধ্বনির লক্ষণামূলত্ব ও অভিধামূলত্বভেদে দুইটি প্রধান বিভেদ। লক্ষণামূল অবিবক্ষিতবাচ্যধ্বনি এবং অভিধামূল বিবক্ষিতান্য-পরবাচ্যধ্বনি। প্রথমটি অর্থাৎ অবিবক্ষিতবাচ্যধ্বনি আবার দুই-প্রকার—(১) অর্থান্তরসংক্রমিতবাচ্যধ্বনি ও (২) অত্যন্ততিরস্কৃত-বাচ্য ধ্বনি। দ্বিতীয়টিও অর্থাৎ বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিও দুই প্রকার (১) অসংলক্ষ্যক্রমধ্বনি ও (২) সংলক্ষ্যক্রমধ্বনি। লক্ষণামূল-শব্দশক্তিমূল ধ্বনি হইতেছে --বস্তুধ্বনি। অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য হইতেছে অর্থশক্তিমূল; রসাদিধ্বনি ইহার মধ্যে পড়ে। সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য শব্দ ও অর্থ উভয়শক্তিমূলক হওয়ায়, বস্তুধ্বনি ও অলংকারধ্বনি উভয়ই ইহার মধ্যে পড়ে।

লক্ষণামূলধ্বনি সবসময়েই বস্তুধ্বনি হইবে। অর্থাৎ অর্থান্তর-সংক্রমিতবাচ্যধ্বনি ও অত্যন্ততিরস্কৃতবাচ্যধ্বনি উভয়ক্ষেত্রেই ধ্বনি

---

তু ধ্বনৌ বাচ্য-শব্দেন স্বাত্মা তেনাবিবক্ষিতোঽপ্রধানীকৃতঃ স্বাত্মা যেনেত্যবিবক্ষিত-বাচ্যো ব্যঞ্জকোঽর্থঃ। এবং বিবক্ষিতান্যপরবাচ্যোঽপি। যদি বা কর্মধারয়েণার্থপক্ষে অবিবক্ষিতশ্চাসৌ বাচ্যশ্চেতি। বিবক্ষিতান্যপরশ্চাসৌ বাচ্যশ্চেতি। তত্রার্থঃ কদাচিদনুপপদ্যমানত্বাদিনা নিমিত্তেনাবিবক্ষিতো ভবতি। কদাচিদুপপদ্যমান ইতি কৃত্বা বিবক্ষিত এব, ব্যঙ্গ্যপর্য্যন্তাং তু প্রতীতিং স্বসৌভাগ্যমহিম্না করোতি। অত এবার্থোঽত্র প্রাধান্যেন ব্যঞ্জকঃ, পূর্বত্র শব্দঃ। ননু চ বিবক্ষা চান্যপরত্বং চেতি বিরুদ্ধম্। অন্যপরত্বেনৈব বিবক্ষণাৎ কো বিরোধঃ? সামান্যেনেতি।

হইবে বস্তুধ্বনি। সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যে ধ্বনি হইবে বস্তুধ্বনি ও অলংকারধ্বনি এবং অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যে ধ্বনি হইবে রসাদিধ্বনি।

এখন বলা যাইতে পারে যে অভাবাদের খণ্ডনের পর ভক্তিবাদের ও অনির্বচনীয়তাবাদের খণ্ডন হওয়া উচিত ছিল। একেবারেই ধ্বনির বিভিন্ন শ্রেণীভেদের আলোচনার মধ্যে যাওয়া সঙ্গত হয় নাই। তদুত্তরে শ্রীঅভিনবগুপ্ত বলেন—উদাহরণের সাহায্যেই ভাক্তত্বের আশংকা ও তাহার নিরসন করা সহজ; তাহা বিশদভাবে করা হইবে। এখানে এই উদ্দ্যোতে কিছু পরেই তাহা করা হইবে। দ্বিতীয় উদ্দ্যোতে বিশদভাবে ইহার নিরসন করা হইবে। এখানে সাধারণভাবে ধ্বনির প্রভেদ নিরূপণ করিতেছেন।

**অবিবক্ষিত বাচ্য :**—'বাচ্য' শব্দের অর্থ হইতেছে নিজের আত্মা অর্থাৎ বাচ্য অর্থ। অতএব স্বাত্মা বা বাচ্য অর্থ অবিবক্ষিত বা অপ্রধানীকৃত হয় যাহার দ্বারা—তাহাই হইতেছে অবিবক্ষিত-বাচ্যধ্বনি। বহুব্রীহি সমাসের সাহায্যে অবিবক্ষিতবাচ্য ধ্বনির এইরূপ অর্থ হয়। বাচ্যরূপ ধ্বনি এখানে অবিবক্ষিত।

আবার কর্মধারয় সমাস করিলে অর্থ দাঁড়াইবে ইহা অবিবক্ষিতও বটে, বাচ্যও বটে।

কখন কখন অর্থ সম্যকরূপে প্রতীত না হওয়ায় অবিবক্ষিত থাকিয়া গেলে—অবিবক্ষিতবাচ্যধ্বনি হয়। এক্ষেত্রে শব্দ প্রধানভাবে ব্যঞ্জক।

**বিবক্ষিতান্যপরবাচ্যঃ**—বহুব্রীহি সমাসের সাহায্যে ইহার অর্থ দাঁড়াইবে—বিবক্ষিত বা প্রধানীভূত হয় অন্যপরবাচ্য যাহার দ্বারা

---

বস্ত্বলঙ্কাররসাত্মনা হি ত্রিভেদোঽপি ধ্বনিরুভাভ্যাম্ এবাভ্যাং সংগৃহীত ইতি ভাবঃ। নম্বু তন্নামপৃষ্ঠে এতন্নাম-নিবেশনস্য কিং ফলম্? উচ্যতে—অনেন হি নামদ্বয়েন ধ্বননাত্মনি ব্যাপারে পূর্বপ্রসিদ্ধাভিধাতাৎপর্য্য-লক্ষণাত্মকব্যাপার-ত্রিতয়াবগতার্থ-প্রতীতেঃ প্রতিপত্তৃগতায়াঃ প্রযোক্ত্রভিপ্রায়রূপায়াশ্চ বিবক্ষায়াঃ সহকারিত্ব-মুক্তমিতি ধ্বনিস্বরূপমেব নামভ্যামেব প্রোজ্জীবিতম। সুবর্ণপুষ্পামিতি। সুবর্ণানি পুষ্প্যতীতি সুবর্ণপুষ্পা, এতচ্চ বাক্যমেবাসম্ভবৎ-স্বার্থমিতি কৃত্বাবিবক্ষিতবাচ্যম্।

( যে ব্যঞ্জক অর্থের দ্বারা ), তাহাই হইতেছে বিবক্ষিতান্যপরবাচ্য ; আবার কর্মধারয় সমাস করিলে অর্থ দাঁড়াইবে—ইহা বিবক্ষিতান্যপরও বটে, বাচ্যও বটে।

আবার কখনও কখনো অর্থের প্রতীতি হয় বলিয়া তাহা বিবক্ষিত হয়। "বিবক্ষিত হয়" শব্দের অর্থ—

'আপনার সৌভাগ্যমাহাত্ম্যে ব্যঙ্গ্যপর্যন্ত প্রতীতি করায়।' এক্ষেত্রে অর্থ হইতেছে প্রধানভাবে ব্যঞ্জক।

কেহ কেহ আপত্তি করিয়া বলিতে পারেন—'বিবক্ষা'ও 'অন্যপরত্ব' এই দুটি পরস্পরবিরুদ্ধ ভাব। কারণ 'বিবক্ষা' শব্দের অর্থই তো বক্তার ইহাই বলা উদ্দেশ্য। তাহা হইলে ইহা আবার অন্যপর হইবে কি করিয়া ? তদুত্তরে আচার্য্য অভিনবগুপ্ত বলেন—বলিবার উদ্দেশ্যই হইতেছে অন্যপর করিয়া বলা। অতএব এখানে পরস্পর-বিরুদ্ধতা নাই।

**'সামান্যেন'**—সাধারণভাবে। এখানে একটি আপত্তি উঠিতে পারে ; তাহা হইতেছে এইরূপ—পূর্বে বস্তুধ্বনি, অলংকারধ্বনি ও রসধ্বনি—ধ্বনির এই তিন প্রকারের ভেদ স্বীকার করা হইয়াছে। এখানে আবার **'সামান্যেন দ্বিবিধঃ'**—সাধারণতঃ দুই প্রকার এরূপ বলা হইতেছে কেন ? এবং—**'অবিবক্ষিতবাচ্যধ্বনি'** ও **'বিবক্ষিতান্যপরবাচ্য-ধ্বনি'** এইভাবে ধ্বনির নূতন নামকরণ হইতেছে কেন ? তদুত্তরে শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এই নূতন নামকরণের দ্বারা ইহাই

**ততএব পদার্থমভিধায়ান্বয়ং চ তাৎপর্য্যশক্ত্যাবগমব্যৈব বাধকবশেন তমুপহত্য সাদৃশ্যাৎ সুলভসমৃদ্ধি-সম্ভারভাজনতাং লক্ষয়তি। তল্লক্ষণা-প্রয়োজনং শূরকৃতবিদ্য-সেবকানাং প্রাশস্ত্যমশব্দবাচ্যত্বেন গোপ্যমানং সন্নায়িকাকুচকলশযুগলমিব মহার্ঘতামুপয়দ ধ্বন্যত ইতি। শব্দোঽত্র প্রধানতয়া ব্যঞ্জকঃ, অর্থস্তু তৎসহকারি-তয়েতি চত্বারো ব্যাপারাঃ।**

**শিখরিণীতি। ন হি নির্বিঘ্নোত্তমসিদ্ধয়োঽপি শ্রীপর্বতাদয়ঃ ইমাং সিদ্ধিং বিদধ্যুঃ। দিব্যাকল্পসহস্রাদিশ্চাত্র পরিমিতঃ কালঃ। ন চৈবংবিধোত্তমফল-জনকত্বেন পঞ্চাগ্নি-প্রভৃত্যাপি তপঃ শ্রুতম্। তবেতি ভিন্নং পদম্। সমাসেন**

বুঝানো হইল যে ধ্বননাত্মক ব্যাপারে—পূর্ব প্রসিদ্ধ অভিধা, তাৎপর্য্য, লক্ষণা, প্রতিপত্তার (রসিক পাঠক বা দর্শক) সহানুভূতি এবং প্রযোক্তার (কবির) অভিপ্রায়রূপ বিবক্ষা—ইহারা সকলেই সহকারী। এই নাম দুইটির দ্বারা ধ্বনিস্বরূপকেই উজ্জীবিত করা হইয়াছে।

অবিবক্ষিত বাচ্যধ্বনির উদাহরণস্বরূপ 'সুবর্ণপুষ্পাং…সেবিতুম্' —এই শ্লোকটির উল্লেখ করা হইয়াছে। এই উদাহরণে বলা হইয়াছে—তিন শ্রেণীর লোক পৃথিবীর স্বর্ণপুষ্প চয়ন করিতে পারেন; এই তিনশ্রেণী হইতেছেন,—শূর, কৃতবিদ্য ও সেবাপরায়ণ। পৃথিবী পুষ্পবৃক্ষ নহে—ইহার ফুল তোলাও যায় না; অতএব মুখ্যার্থে এই শ্লোকের অর্থবোধে বাধা ঘটে। এইভাবে অভিধা ও তাৎপর্য ব্যাপারের সমাপ্তি হইলে সুসঙ্গত অর্থবোধের জন্য লক্ষণার আশ্রয় গ্রহণ করিতে হইল। এখানে লক্ষণার সাহায্যে শূর, কৃতবিদ্য ও সেবক ব্যক্তিগণ সহজেই পৃথিবীতে সমৃদ্ধিভাজন হন—শ্লোকের এই অর্থ প্রকাশিত হইয়াছে; এবং এই লক্ষণারই সাহায্যে এইরূপ ব্যক্তিগণের প্রশংসারূপ ব্যঞ্জনারও প্রতীতি হইতেছে। এই ব্যঞ্জনা বা ধ্বনিই এখানে মূল্যবান। এখানে শব্দ হইতেছে মুখ্য ব্যঞ্জক এবং অর্থ হইতেছে—তাহার সহকারী। এই শ্লোকে অভিধা, তাৎপর্য্য, লক্ষণা ও ব্যঞ্জনা এই চারিটি ব্যাপারই আছে।

বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির উদাহরণরূপে—"শিখরিণি"—প্রভৃতি শ্লোক উল্লিখিত হইয়াছে। এখানে শ্লোকের অভিধেয় অর্থের

বিগলিততয়া প্রতীয়েত, তব দশতীত্যভিপ্রায়েণ। তেন যদাহঃ—'বৃত্ত্যনুরোধাদ্বদধরপাটলমিতি ন কৃতম্' ইতি তদসদেব; দশতীত্যাস্বাদয়তি অবিচ্ছিন্নপ্রবন্ধতয়া, ন ত্বৌদরিকবৎ পরং ভুঙ্‌ক্তে; অপি তু রসজ্ঞোঽত্রেতি তৎপ্রাপ্তিবদেব রসজ্ঞতাপ্যস্য তপঃ-প্রভাবাদেবেতি। শুকশাবক ইতি তারুণ্যাদুচিতকাললাভোঽপি তপস এবেতি। অনুরাগিণশ্চ প্রচ্ছন্ন-স্বাভিপ্রায়খ্যাপন-বৈদগ্ধ্যচাটু-বিরচনাত্মক-বিভাবোদ্দীপনং ব্যঙ্গ্যম্।

অত্র চ ত্রয় এব ব্যাপারাঃ—অভিধা, তাৎপর্য্যং, ধ্বননং চেতি। মুখ্যার্থ-

তাৎপর্য্য-গ্রহণে কোন বাধা নাই। এতএব লক্ষণার আশ্রয় গ্রহণ অনাবশ্যক। কিন্তু অভিধা ও তাৎপর্য্যের দ্বারাই শ্লোকটির অর্থ পরিসমাপ্তি-লাভ করে নাই; অনুরাগী নায়ক কর্ত্তৃক বাক্‌চাতুর্য্যজাত চাটুবাক্যের সাহায্যে নায়িকার মনে অভিলাষ উদ্দীপন করা রূপ আর একটি অর্থ এখানে প্রধানভাবে দ্যোতিত হইতেছে,—ইহাই ব্যঙ্গ্য। সুতরাং, লক্ষণা না থাকায় এখানে তিনটিমাত্র ব্যাপার আছে—অভিধা, তাৎপর্য্য ও ধ্বনন।

অথবা যদি বলা হয় যে শুক-শাবক-সম্পর্কিত প্রশ্ন অসম্ভব ও অর্থহীন, সে কারণে মুখ্যার্থবাধ হওয়ায় এখানে অর্থবোধের জন্য সাদৃশ্যজনিত লক্ষণার আশ্রয় গ্রহণ করিতে হইবে, তাহাও হইতে পারে। তাহা হইলে সেই লক্ষণার প্রয়োজন হইবে ধ্বনিরই বিষয় এবং সেই প্রয়োজন হইতেছে প্রেমিকের প্রচ্ছন্ন ইচ্ছাজ্ঞাপন। এই ভাবে লক্ষণাকে গ্রহণ করিলে দ্বিতীয় প্রভেদেও অভিধা, তাৎপর্য, লক্ষণা ও ব্যঞ্জনা—চারিটি ব্যাপারই আছে। অবিবক্ষিতবাচ্যধ্বনিতে লক্ষণাই ধ্বননব্যাপারে মুখ্য সহকারী এবং বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিতে অভিধাশক্তি ও তাৎপর্য্যই প্রধান সহকারী; তবে একথাও বলা হইল যে বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির সংলক্ষ্যক্রমভেদে লক্ষণার কিছু উপযোগিতা আছে; কারণ এখানে বাচ্যার্থের সৌন্দর্য্য হইতেই ব্যঙ্গের প্রতীতি হয়। অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যে কোন ক্রম লক্ষিত না হওয়ায় সেখানে লক্ষণার কোনও অবকাশই নাই।

**শিখরিণি ক নু নাম**—কোন পর্বতে। শ্রীপর্বতাদি স্থানে তপস্যা

বাধাভাবে মধ্যমকক্ষ্যায়াং লক্ষণায়াঃ তৃতীয়স্যা অভাবাৎ। যদি বাকস্মিক-বিশিষ্ট-প্রশ্নার্থানুপপত্তের্মুখ্যার্থবাধায়াম্ সাদৃশ্যাল্লক্ষণা ভবতু মধ্যে। তস্যাস্ত প্রয়োজনং ধ্বন্যমানমেব, তত্তুর্য্যকক্ষ্যানিবেশি, কেবলং পূর্বত্র লক্ষণৈব প্রধানং ধ্বননব্যাপারে সহকারি। ইহ ত্বভিধাতাৎপর্য্যশক্তী। বাক্যার্থ-সৌন্দর্য্যাদেব ব্যঙ্গ্যপ্রতিপত্তেঃ কেবলং লেশেন লক্ষণাব্যাপারোপযোগোঽপ্যস্তীত্যুক্তম্। অসংলক্ষ্য-ক্রমব্যঙ্গ্যে তু লক্ষণাসমুন্মেষমাত্রমপি নাস্তি। অসংলক্ষ্যত্বাদেব ক্রমস্যেতি বক্ষ্যামঃ। তেন দ্বিতীয়েঽপি ভেদে চত্বার এব ব্যাপারাঃ॥ (৪২)

নির্বিঘ্নে সম্পন্ন হয় ও উত্তম সিদ্ধিলাভ হয়; তথাপি এই জাতীয় তপঃসিদ্ধি সেখানে সম্ভব নয়। ইহা অন্য কোন অজ্ঞাতনামা পর্বতশিখর হইবে।

**"কিয়চ্চিরং"**—কতকাল ধরিয়া; এই জাতীয় ফল লাভের পক্ষে দিব্যকল্পসহস্রাদিও সীমাবদ্ধ কাল।

**কিমভিধানং তপঃ**—সেই তপস্যার কি নাম? কারণ পঞ্চাগ্নি প্রভৃতি তপস্যা এরূপ সিদ্ধিলাভের পক্ষে যথেষ্ঠ নয়।

**'তব'**—এটি একটি পৃথক পদ।

**দশতি**—অব্যাহতভাবে আস্বাদন করিতেছে—পেটুকের মত নিঃশেষে ভোজন করিতেছে না। তাহার এই রসাস্বাদক্ষমতা সে তপশ্চর্য্যার দ্বারা লাভ করিয়াছে।

**শুক-শাবক**—এতদ্দ্বারা বুঝানো হইতেছে যে শুকশিশুটি তরুণ ও সে কারণে যথাসময়ে ফললাভ করা—তপস্যার দ্বারাই সম্ভব হইয়াছে।

**মূল**

৪৩। যদপ্যুক্তং ভক্তির্ধ্বনিরিতি তৎ প্রতিসমাধীয়তে—

ভক্ত্যা বিভর্ত্তি নৈকত্বং রূপভেদাদয়ং ধ্বনিঃ।

অয়মুক্তপ্রকারো ধ্বনির্ভক্ত্যা নৈকত্বং বিভর্ত্তি, ভিন্নরূপত্বাৎ। বাচ্যব্যতিরিক্তস্যার্থস্য বাচ্য-বাচকাভ্যাং তাৎপর্য্যেন প্রকাশনং যত্র ব্যঙ্গ্যপ্রাধান্যে স ধ্বনিঃ। উপচারমাত্রং তু ভক্তিঃ॥

**অনুবাদ**

**'ভক্তি ও ধ্বনি একাত্মক' বলিয়া যাহা বলা হয়, তাহার প্রত্যুত্তর দেওয়া হইতেছে—**

**স্বরূপের বিভিন্নতা বশতঃ ভক্তির সহিত ধ্বনি একত্বলাভ করে না। [ রূপভেদবশতঃ ভক্তি ও ধ্বনি এক হয় না ]।**

**রূপ বিভিন্ন বলিয়া 'এই' অর্থাৎ উক্তপ্রকার ধ্বনি ভক্তির সহিত একত্ব লাভ করে না। যেখানে বাচ্য ও বাচকের সাহায্যে বাচ্যাতিরিক্ত অর্থের প্রতীতি ঘটে এবং বাক্যের তাৎপর্য (দ্যোতনা) এই প্রতীয়মান অর্থে থাকে বলিয়া ইহার প্রাধান্য পরিলক্ষিত হয়,**

**সেখানে সেইটি ধ্বনির ক্ষেত্র ; পক্ষান্তরে ভক্তি নামক প্রক্রিয়া কেবলমাত্র উপচার।**

**বাসুদেব**

১।১ করিকায় বলা হইয়াছে—'ভাক্তমাহুস্তমন্যে', ইঁহারা অর্থাৎ ভক্তি বা লক্ষণাবাদিগণ হইতেছেন—ধ্বনিবাদের দ্বিতীয় প্রতিপক্ষ। অতঃপর তাঁহাদের আপত্তির খণ্ডন করা হইতেছে।

শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—লক্ষণাবাদিগণ তিন ভাবে বলিতে পারেন যে ধ্বনি হইতেছে ভাক্ত অর্থ ; (১) তাঁহারা বলিতে পারেন—ধ্বনি ও লক্ষণা একই পর্যায়ের শব্দ এবং সে কারণে তাদের রূপ একই ; বা (২) পৃথিবীর পৃথিবীত্ব যেমন অন্য দ্রব্য লইতে পার্থিব দ্রব্যের ভিন্নতাজ্ঞাপক বলিয়া লক্ষণরূপে গণ্য হয়, এখানেও লক্ষণা সেইরূপ ধ্বনির ব্যাবর্ত্তক লক্ষণ ; কিংবা (৩) কাক কাহারো গৃহে বসিলে, তাহা যেমন সেই গৃহের উপলক্ষণ হয় ( যেমন কাকযুক্ত গৃহ ), ভক্তি অর্থ সেইরূপ ধ্বনির উপলক্ষণ। আলোচ্য কারিকা ও বৃত্তিতে প্রথম প্রকারের আপত্তির খণ্ডন করা হইতেছে।

ধ্বনি ও লক্ষণার স্বরূপ সম্বন্ধে আলোচনা করিলে দেখা যাইবে যে ব্যঞ্জক শব্দ, ব্যঞ্জক অর্থ, ব্যঞ্জনাব্যাপার, ব্যঙ্গ্য অর্থ ও ইহাদের সমষ্টি যে ধ্বনি কাব্য—এই পাঁচটি ক্ষেত্রেই ধ্বনি ও লক্ষণা স্বরূপতঃ বিভিন্ন। ইহারা যে স্বরূপতঃ বিভিন্ন, তাহা বুঝাইবার জন্য বলা হইয়াছে "**বাচ্য-ব্যতিরিক্তস্যার্থস্য....স ধ্বনিঃ**"। বাচ্য অর্থ ও বাচক শব্দের দ্বারা বাচ্যাতিরিক্ত অর্থের শুধু প্রকাশমাত্র ঘটিলেই ধ্বনি হইবে না। তাহাদের '**তাৎপর্য্যেণ প্রকাশনম্**' হইতে হইবে। এখানে '**তাৎপর্য্যেণ**' শব্দের অর্থ হইতেছে—এইখানে আসিয়া অর্থাৎ ধ্বনিতে আসিয়া বাচ্য-

---

**লোচন টীকা**

**অতএবোভয়োদাহরণপৃষ্ঠ এব ভাক্তমাহুরিত্যমুভাষ্য দূষয়তি। অয়ংভাবঃ—ভক্তিশ্চ ধ্বনিশ্চেতি কিং পর্য্যায়বত্তাদ্রূপ্যম্ ? অথ পৃথিবীত্বমিব পৃথিব্যা অন্যতো ব্যাবর্ত্তকধর্মরূপতয়া লক্ষণম্ ? উত কাক ইব দেবদত্তগৃহস্য সম্ভবমাত্রাদুপলক্ষণম্ ? তত্র প্রথমং পক্ষং নিরাকরোতি—**

বাচকের দ্বারা প্রকাশিত বাচ্যাতিরিক্ত অর্থের বিশ্রান্তি বা পরিসমাপ্তি ঘটিতে হইবে। অর্থাৎ এই বাচ্যাতিরিক্ত অর্থকে ব্যঙ্গ্যপর হইতে হইবে, তদ্দ্বারা ব্যঙ্গ্যের প্রকাশ বা দ্যোতন হইতে হইবে এবং ব্যঙ্গ্য সেখানে প্রধান হইতে হইবে।

**"উপচারমাত্রং তু ভক্তিঃ"**—ভক্তি বা লক্ষণায় কিন্তু এইভাবে 'তাৎপর্য্যেণ প্রকাশনম্' এর প্রয়োজন নাই। ইহা কেবলমাত্র উপচার। 'উপচার' হইতেছে—অতিশয়িত ব্যবহার অর্থাৎ শব্দের প্রসিদ্ধ অর্থকে উল্লঙ্ঘন করিয়া তাহার সংগে সম্বন্ধযুক্ত অন্য অর্থের প্রয়োগ হইলে তাহাকে উপচার বা অতিশয়িত প্রয়োগ বলা যায়। উপচার-শব্দের সহিত 'মাত্র' পদের যোগের দ্বারা ইহাই বলা হইতেছে যে লক্ষণায় শব্দের অতিশয়িত প্রয়োগ ব্যতীত অন্য কোন প্রয়োজন নাই। ধ্বনিতে কিন্তু ব্যঙ্গ্যার্থকে তাৎপর্য্য সহকারে দ্যোতনার প্রয়োজন আছে। অতএব যেখানে ধ্বনি নাই, সেখানে লক্ষণা থাকিতে পারে ও থাকে। সুতরাং ধ্বনি ও লক্ষণা এক হইতে পারে না।

## মূল

৪৪। মা চৈতৎ ; স্যাদ্ ভক্তিলক্ষণং ধ্বনেরিত্যাহ—

অতিব্যাপ্তেরথাব্যাপ্তের্ন চাসৌ লক্ষ্যতে তথা ॥১৪

ন চ ভক্ত্যা ধ্বনির্লক্ষ্যতে। কথম্? অতিব্যাপ্তেরব্যাপ্তেশ্চ। তত্রাতিব্যাপ্তি ধ্বনিব্যতিরিক্তেঽপি বিষয়ে ভক্তেঃ সম্ভবাৎ। যত্র

---

ভক্ত্যা বিভর্ত্তীতি। উক্তপ্রকার ইতি পঞ্চস্বর্থেষু যোজ্যম্। শব্দেঽর্থে ব্যাপারে ব্যঙ্গ্যে সমুদায়ে চ। রূপভেদং দর্শয়িতুং ধ্বনেস্তাবদ্রূপমাহ—বাচ্যেতি। তাৎপর্য্যেণ বিশ্রান্তিধামতয়া প্রয়োজনত্বেনেতি যাবৎ। প্রকাশনং দ্যোতনমিত্যর্থঃ। উপচারমাত্রমিতি। উপচারো গুণবৃত্তির্লক্ষণা। উপচরণমতিশয়িতো ব্যবহার ইত্যর্থঃ। মাত্রশব্দেনেদমাহ—যত্র লক্ষণাব্যাপারাত্তৃতীয়াদস্তি চতুর্থঃ প্রয়োজন-দ্যোতনাত্মা ব্যাপারো বস্তুস্থিত্যা সম্ভবন্নপ্যনুপযুজ্যমানত্বেনানাদ্রিয়মাণত্বাদসৎকল্পঃ। 'যমর্থমধিকৃত্য'—ইতি হি প্রয়োজনলক্ষণম্। তত্রাপি লক্ষণাস্তীতি কথং ধ্বননং লক্ষণা চেত্যেকং তত্ত্বং স্যাৎ। (৪৩)

হি ব্যঙ্গ্যকৃতং মহৎ সৌষ্ঠবং নাস্তি তত্রাপি উপচরিতশব্দবৃত্ত্যা প্রসিদ্ধ্যনুরোধপ্রবর্ত্তিত-ব্যবহারাঃ কবয়ো দৃশ্যন্তে। যথা—

পরিম্লানং পীনস্তন-জঘন-সঙ্গাদুভয়ত
স্তনোর্মধ্যান্তঃ পরিমিলনমপ্রাপ্য হরিতম্।
ইদং ব্যস্তন্যাসং শ্লথভুজলতাক্ষেপবলনৈঃ
কৃশাঙ্গ্যাঃ সন্তাপং বদতি বিসিনীপত্রশয়নম্॥

তথা—

চুম্বিজ্জই সঅহুত্তং অবরুন্ধিজ্জই সহস্সহুত্তম্মি।
বিরমিঅ পুণো রমিজ্জই পিও জণো ণত্থি পুনরুত্তম্॥

[ সংঃ-শতকৃত্বোঽবরুধ্যতে সহস্রকৃত্বঃ চুম্ব্যতে।
বিরম্য পুনারম্যতে প্রিয়ো জনো নাস্তি পুনরুক্তম্ ]

তথা,—

কুবিআও পসন্নাও ওরুন্নমুহীও বিহসমাণাও।
জহগহিও তহ হিঅঅং হরন্তি উচ্ছিন্তমহিলাও॥

[ সং ঃ কুপিতাঃ প্রসন্না অবরুদিতবদনা বিহসন্ত্যঃ।
যথা গৃহীতাস্তথা হৃদয়ং হরন্তি স্বৈরিণ্যো মহিলাঃ॥ ]

তথা

অজ্জাএ পহারো ণবলদাএ দিণ্ণো পিএণ থণবট্ঠে।
মিউও বি দুসহো ব্বিঅ জাও হিঅএ সবত্তীণম্॥

[ সং ঃ- ভার্য্যায়াঃ প্রহারো নবলতয়া দত্তঃ প্রিয়েন স্তনপৃষ্ঠে।
মৃদুকোঽপি দুঃসহ ইব জাতো হৃদয়ে সপত্নীনাম্॥ ]

তথা—

পরার্থে যঃ পীড়ামনুভবতি ভঙ্গেঽপি মধুরো
যদীয়ঃ সর্বেষামিহ খলু বিকারোঽপ্যভিমতঃ।
ন সম্প্রাপ্তো বৃদ্ধিং যদি স ভৃশমক্ষেত্রপতিতঃ
কিমিক্ষোর্দোষোঽসৌ ন পুনরগুণায়া মরুভুবঃ॥

ইত্যত্র ইক্ষুপক্ষেঽনুভবতিশব্দঃ।
ন চৈবংবিধঃ কদাচিদপি ধ্বনের্বিষয়ঃ॥

অনুবাদ

ইহা (ভাক্তত্ব) ধ্বনির লক্ষণ যাহাতে হইতে না পারে, এই উদ্দেশ্যে বলিতেছেন—

এবং অতিব্যাপ্তি ও অব্যাপ্তি হেতু উহা (ধ্বনি) তাহার দ্বারা (লক্ষণার দ্বারা) লক্ষিত হয় না ; [ অর্থাৎ ভক্তি ধ্বনির লক্ষণ হয় না ]।

'ভক্তি'র দ্বারা ধ্বনি লক্ষিত হয় না। কেন? অতিব্যাপ্তি ও অব্যাপ্তি দোষের জন্য। তন্মধ্যে ধ্বনি ব্যতীত অন্যবিষয়েও ভাক্তত্ব সম্ভব বলিয়া অতিব্যাপ্তি দোষ হয়। যেখানে ব্যঙ্গ্যকৃত মহৎ সৌষ্ঠব নাই, সেখানেও দেখা যায় কবিগণ (প্রয়োগের) প্রসিদ্ধির অনুসরণে শব্দের লাক্ষণিক বৃত্তির ব্যবহার করিয়া থাকেন।

যেমন—

পদ্মপত্রের শয্যা ক্ষীণাঙ্গীর পীনস্তন ও জঘনদেশের সংঘর্ষে উভয়দিকে পরিম্লান ; দেহের মধ্যভাগের সহিত অন্তর্ভাগ গাঢ়-মিলনে সম্বন্ধ না হওয়ায় হরিৎবর্ণ; শিথিল ভুজলতা আক্ষিপ্ত হওয়ায় ইহা বিপর্য্যস্ত; পদ্মপত্রে শয্যা কৃশাঙ্গীর সন্তাপের কথাই বলিতেছে।

সেইরূপ—

প্রিয়জন শতবার আলিঙ্গিত হইতেছে, সহস্রবার চুম্বিত হইতেছে ; বিরামের পর আবার রমণ হইতেছে—ইহাতে কোন পুনরুক্তি নাই।

সেইরূপ—

কুপিতা, প্রসন্না, অবরুদিতবদনা, হাস্যপরায়ণা—যেভাবেই গ্রহণ করা হউক না, স্বৈরিণী রমণী সেইভাবেই হৃদয় হরণ করে।

সেইরূপ—

প্রিয় কর্ত্তৃক কনিষ্ঠা ভার্য্যার স্তনপৃষ্ঠে নবলতার দ্বারা প্রদত্ত প্রহার মৃদু হইলেও, সপত্নীগণের হৃদয়ে যেন দুঃসহ হইল ॥

সেইরূপ—

পরের জন্য যে দুঃখ অনুভব করে, ভগ্ন হইলেও যে মধুর থাকে, যাহার বিকার জগতে সকলের প্রিয়ই হয়, সেই ইক্ষু যদি অক্ষেত্রে পতিত হইয়া বৃদ্ধিপ্রাপ্ত না হয়, তাহা কি ইক্ষুর দোষ, না উষর মরুভূমির দোষ?

—এখানে 'ইক্ষুর' পক্ষে 'অনুভবতি' শব্দ।

এই ধরণের প্রয়োগ কখনও ধ্বনির বিষয় হইতে পারে না।

## বাসুদেব

আলোচ্য কারিকা ও বৃত্তিতে ভক্তি যে ধ্বনির লক্ষণ হইতে পারে না—তাহা আলোচনা ও উদাহরণের সাহায্যে দেখানো হইতেছে। বলা হইয়াছে—লক্ষণাবাদিগণ তিন প্রকারে ধ্বনিকে লক্ষণারূপে গণ্য করিতে পারেন। উভয়ের সারূপ্য যে হইতে পারে না, তাহা পূর্বে দেখানো হইয়াছে। এখন দেখানো হইতেছে—ভক্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না।

লক্ষণ হইতেছে সেই বিশেষ গুণ (ইতরব্যাবর্তক ধর্ম), যাহা লক্ষিত বস্তু বা শ্রেণীতে সর্বক্ষেত্রেই বিদ্যমান এবং যাহা অন্য ব্যক্তি বা জাতি হইতে ইহাকে পৃথক করে। এই যাবল্লক্ষ্যবৃত্তিতাই লক্ষণের বিশিষ্ট ধর্ম। উদয়নাচার্য তাঁহার কিরণাবলীতে বলিয়াছেন—"**কেবলব্যতিরেকি-হেতুবিশেষ এব লক্ষণম্।**" ইহাকেই বলা হয় "**সাধ্যাভাবব্যাপকত্বং হেত্বাভাবস্য যদ্ ভবেৎ**"—অর্থাৎ হেতুর অভাব হইলেই সাধ্যেরও অভাব হইবে। যেমন, পার্থিব দ্রব্য কাহাকে বলে—ইহাই যদি সাধ্য হয়, তাহা হইলে তাহার লক্ষণ হইবে—পৃথিবীত্ব যাহার আছে তাহাই পার্থিব দ্রব্য। এখানে পৃথিবীত্বই হইতেছে হেতু। পৃথিবীত্ব না থাকিলে পার্থিব দ্রব্যও থাকিবে না—এজন্য ইহাকে 'কেবলব্যতিরেকি-হেতু' বলা হইয়া থাকে।

আমাদের আলোচ্য ক্ষেত্রে সাধ্যবস্তু হইতেছে—ধ্বনি। লক্ষণাবাদি-গণ বলিতে চাহেন যে ইহার ( ধ্বনির ) হেতু হইতেছে—লক্ষণা ; অর্থাৎ লক্ষণা থাকিলে তবেই ধ্বনি থাকিবে, কিংবা একটু ঘুরাইয়া বলিলে

## লোচন টীকা

**দ্বিতীয়ং পক্ষং দূষয়তি—অতিব্যাপ্তেরিতি। অসাবিতি ধ্বনিঃ তয়েতি ভক্ত্যা। নহু ধ্বননমবশ্যম্ভাবীতি কথং তদ্ব্যতিরিক্তোঽস্তি বিষয় ইত্যাহ—মহৎসৌষ্ঠবম্ ইতি। অতএব প্রয়োজনস্যানাদরণীয়ত্বাদ্ ব্যঞ্জকত্বেন ন কৃত্যং কিঞ্চিদিতিভাবঃ।**

**মহদ্গ্রহণেন গুণমাত্রং ন তদ্ভবতি। যথোক্তম্—'সমাধিরন্যধর্মস্য কাপ্যারোপো বিবক্ষিত' ইতি দর্শয়তি। নহু প্রয়োজনাভাবে কথং তথা ব্যবহার ইত্যাহ—প্রসিদ্ধ্যনুরোধেতি। পরম্পরয়া তথৈব প্রয়োগাৎ।**

বলা যায়—লক্ষণার অভাব হইলে ( হেত্বাভাব হইলে ) ধ্বনিরও অভাব হইবে ( সাধ্যাভাব হইবে ) ; অর্থাৎ লক্ষণাই হইতেছে ধ্বনির 'কেবল-ব্যতিরেকি হেতু'।

তদুত্তরে আনন্দবর্ধন বলিতেছেন—অতিব্যাপ্তি ও অব্যাপ্তি দোষ হেতু ভক্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না। কারিকায় ও বৃত্তির **"ন চ ভক্ত্যা ···সংভবাৎ"**—এই অংশে ইহা বলা হইয়াছে।

ধ্বনিবাদিগণের মতে ধ্বনির লক্ষণ হইবার পথে লক্ষণার দুইটি বাধা—অতিব্যাপ্তি দোষ ও অব্যাপ্তিদোষ! পূর্বে বলা হইয়াছে যে লক্ষণ হইতেছে 'ব্যতিরেকি-হেতু'। কোন হেতুকে 'সৎ হেতু' হইতে হইলে তাহাকে তিনটি সর্ত্ত প্রতিপালন করিতে হইবে; সেই হেতুকে পক্ষসত্ব, সপক্ষসত্ব এবং বিপক্ষাসত্ব হইতে হইবে; "পর্বতো বহ্নিমান ধূমৎ"—এই উদাহরণে, পর্বত হইতেছে—পক্ষ, বহ্নি হইতেছে—সাধ্য ও ধূম হইতেছে—হেতু ; **"সন্দিগ্ধসাধ্যবান্ পক্ষঃ** অর্থাৎ যাহাতে সাধ্যবস্তু আছে কিনা সন্দেহ আছে, তাহা হইতেছে—পক্ষ ; এখানে পর্বতে বহ্নি আছে কিনা তাহা সন্দিগ্ধ-বিষয় ; এজন্য এখানে পর্বত হইতেছে পক্ষ। পক্ষে সাধ্যবস্তু বিদ্যমান থাকিলে হেতু পক্ষসত্ত্ব হয়। **"নিশ্চিতসাধ্যবান্ পক্ষঃ সপক্ষঃ"**—যেখানে সাধ্যবস্তু নিশ্চিত আছে, তাহা হইতেছে—সপক্ষ। যেমন—রন্ধনশালা ; এখানে সাধ্য বহ্নি নিশ্চিত আছে। এজন্য ইহা সপক্ষ। সপক্ষে হেতুর ( এখানে ধূম ) বিদ্যমানতা হইলে সপক্ষসত্ত্বা হয়। **'নিশ্চিতসাধ্যাভাববান যঃ স বিপক্ষঃ**—যেখানে সাধ্যবস্তুর অভাব সুনিশ্চিত, সেখানে হয় বিপক্ষ। যেমন জল ; এখানে সাধ্যবস্তুর (অগ্নির) নিশ্চিত অভাব আছে। বিপক্ষে

অয়ং তু ক্রমঃ—প্রসিদ্ধি র্বা প্রয়োজনস্যানিগূঢ়তেত্যর্থঃ উত্তানেনাপি রূপেণ তৎ প্রয়োজনং চকাসন্নিগূঢ়তাং নিধানবদপেক্ষত ইতি ভাবঃ। বদতীত্যুপচারে হি স্ফুটীকরণ-প্রতিপত্তিঃ প্রয়োজনম্। যত্তগূঢ়ং স্বশব্দেনোচ্যতে, কিমচারুত্বং স্যাৎ ? গূঢ়তয়া বর্ণনে বা কিং চারুত্বমধিকং জাতম্ ? অনেনৈবাশয়েন বক্ষ্যতি—যত উক্ত্যন্তরেণাশক্যং যদিতি। অবরুদ্ধিজ্জই আলিঙ্গ্যতে। পুনরুক্তমিত্যনুপাদেয়তা লক্ষ্যতে, উক্তার্থস্যাসম্ভবাৎ।

হেতু ( ধূম ) না থাকিলে বিপক্ষাসত্ত্বা হয়। ইহা না হইলে যথাক্রমে লক্ষণের তিনটি দোষ হইবে—( ১ ) অসম্ভব ( ২ ) অব্যাপ্তি ও ( ৩ ) অতিব্যাপ্তি। "লক্ষ্যমাত্রে লক্ষণাগমনম্ অসম্ভবঃ"—যে লক্ষণ কোন লক্ষ্যেই ( যাহার লক্ষণ করা যায়, তাহাই লক্ষ্য ) যাইবে না—তাহা অসম্ভবদোষগ্রস্ত।

"অলক্ষ্যে লক্ষণগমনমতিব্যাপ্তিঃ"—যাহা লক্ষ্যবস্তু নহে, যদি সেখানেও লক্ষণ গমন করে, তাহা হইলে তাহা হইবে লক্ষণার অতিব্যাপ্তিদোষ।

লক্ষ্যৈকদেশে লক্ষণাগমনম্ অব্যাপ্তিঃ"—লক্ষ্যবস্তুর একদেশে অর্থাৎ এক অংশে লক্ষণ যদি না যায়, ( অর্থাৎ লক্ষ্যবস্তুর অনেকক্ষেত্রেই লক্ষণের প্রয়োগ করা গেল, কিন্তু এক ক্ষেত্রে বা অংশে প্রয়োগ করা গেল না ) তাহা হইলে সেই লক্ষণ অব্যাপ্তি দোষে দুষ্ট হইবে।

আলোচ্য অংশে ধ্বনি হইতেছে সাধ্যবস্তু ও লক্ষণা হইতেছে তাহার হেতু। যদি দেখা যায় যে, যেখানে যেখানে ধ্বনি আছে, সেখানে সেখানেই লক্ষণা নাই—তাহা হইলে,—"লক্ষণাই ধ্বনি"—এই সংজ্ঞাটি অব্যাপ্তিদোষে দুষ্ট হইবে ; এবং যদি দেখা যায়, যেখানে ধ্বনি নাই, সেখানেও লক্ষণা আছে, তাহা হইলে উক্ত সংজ্ঞাটি অতিব্যাপ্তি দোষে দুষ্ট হইবে। ধ্বনিকার বলিতে চাহেন যে উক্ত সংজ্ঞা—এই উভয়দোষেই দুষ্ট।

বিপক্ষীয়গণ বলিতে পারেন—প্রয়োজনলক্ষণায় তো প্রয়োজনের ব্যঞ্জনা থাকিবেই। কাজেই এক্ষেত্রে তো লক্ষণাব্যতিরিক্ত ধ্বনি হইতে পারিবেনা। সুতরাং কেন ভক্তি ধ্বনির লক্ষণ হইবে না? এই প্রশ্নের উত্তর দেওয়া হইয়াছে বৃত্তির "যত্র হি ব্যঙ্গ্যকৃতং....দৃশ্যন্তে"-এই

---

কুপিতাঃ প্রসন্না অবরুদিতবদনা বিহসন্ত্যঃ।
যথা গৃহীতাস্তথা হৃদয়ং হরন্তি স্বৈরিণ্যো মহিলাঃ॥

অত্র গ্রহণেনোপাদেয়তা লক্ষ্যতে। হরণেন তৎপরতন্ত্রাপত্তিঃ।

তথা অজ্জেতি। কনিষ্ঠভার্য্যায়াঃ স্তনপৃষ্ঠে নবলতয়া কান্তেনোচিত-ক্রীড়া-যোগেন মৃদুকোঽপি প্রহারো দত্তঃ সপত্নীনাং সৌভাগ্যসূচকং তৎক্রীড়া-সংবিভাগম

অংশে। ধ্বনিকার বলেন—ধ্বনির মুখ্য বৈশিষ্ট্য হইতেছে—**ব্যঙ্গকৃতং মহৎ সৌষ্ঠবম্**"—ব্যঞ্জনাজাত চারুত্বাতিশয্য। কেবল ব্যঞ্জনাই ধ্বনির বিষয় নয়, অর্থাৎ ব্যঞ্জনার দ্বারা প্রতীয়মান অর্থের প্রতীতি হইলেই কাব্য ধ্বনিকাব্যের মর্য্যাদালাভ করে না; ইহার জন্য প্রয়োজন—প্রতীয়মান অর্থের চারুত্ব। যেখানে 'ব্যঙ্গ্যকৃতং মহৎ সৌষ্ঠবং নাস্তি'—সেখানে ব্যঙ্গ্যার্থ গৌণ বলিয়াই বিবেচিত। অর্থাৎ এখানে লক্ষণা (হেতু) থাকা সত্ত্বেও ধ্বনি (সাধ্য) হইল না। ভক্তিকে ধ্বনির লক্ষণ বলিয়া মানিয়া লইলে এই ক্ষেত্রগুলিকে ধ্বনির ক্ষেত্র বলিয়া স্বীকৃতি দিতে হইত। প্রকৃতপক্ষে কিন্তু প্রতীয়মান অর্থের চারুত্বের অভাব থাকায়, ইহাদিগকে ধ্বনির লক্ষণাক্রান্ত বলিয়া স্বীকার করা যায় না। তাই ভক্তিরূপ ধ্বনিলক্ষণ অতিব্যাপ্তি-দোষে দুষ্ট।

প্রতিপক্ষগণ বলিতে পারেন—এরূপ ক্ষেত্রে যেখানে ব্যঞ্জনাকৃত চারুত্বাতিশয্য নাই, সেখানেও যদি ধ্বনির প্রয়োজন না থাকে, তাহা হইলে শব্দের অতিশয়িত ব্যবহার বা লক্ষণা কিরূপে হইবে? অথচ দেখা যায়, কবিগণ এরূপ ক্ষেত্রে প্রয়োজন-লক্ষণার ব্যবহার করিয়াছেন। তদুত্তরে বৃত্তিকার বলিতেছেন এক্ষেত্রে কবিগণ হইতেছেন—"প্রসিদ্ধ্যনুরোধ-প্রবর্ত্তিত-ব্যবহারাঃ"—যেহেতু পরম্পরাক্রমে শব্দের এইরূপ উপচারবৃত্তির ব্যবহার দেখা যায়, সেই কারণেই তাঁহারা এরূপ করিয়া থাকেন; প্রসিদ্ধির অনুরোধেই তাঁহারা ইহা করেন। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—প্রসিদ্ধি হইতেছে প্রয়োজনের অনিগূঢ়তা অর্থাৎ সুস্পষ্ট প্রকাশ; ব্যঞ্জনায় সুস্পষ্ট প্রকাশ থাকে না। সেখানে ইঙ্গিতময় প্রকাশ চারুত্বে মনোহারী হইয়া থাকে। অতএব প্রয়োজন-লক্ষণা যে ধ্বনি হইতে পারে না—ইহা সুস্পষ্ট।

**'পরিম্লানং....বিসিনীপত্রশয়নম্'**—এখানে 'বিসিনী-পত্রশয়নম্' অর্থাৎ পদ্মপত্রের শয্যার পক্ষে,—'বদতি'—কোন কিছু বলা সম্ভব নয়;

---

প্রাপ্তানাং হৃদয়ে দুঃসহো জাতঃ, মৃদুকত্বাদেব। অন্যস্তু দত্তো মৃদুঃ প্রহারোঽক্লান্ত চ সম্পদ্যতে। দুঃসহশ্চ মৃদুরপীতি চিত্রম্। দানেনাত্র ফলবত্বং লক্ষ্যতে।

তথা—পরার্থেতি। যদ্যপি প্রস্তুতমহাপুরুষাপেক্ষয়ানুভবতি শব্দো মুখ্য

এখানে অভিধেয় অর্থের বাধা ঘটায় লক্ষ্যার্থের দ্বারা স্ফুটতি' অর্থাৎ পরিস্ফুট করিতেছে—এই অর্থ করিতে হইল। এখানে প্রয়োজন—সোজাসুজিভাবে প্রকাশিত হইয়াছে—কোন নিগূঢ়তা বা ব্যঞ্জনা নাই। লক্ষণা ( হেতু ) আছে, অথচ ধ্বনি ( সাধ্য ) নাই। ইহা **অতিব্যাপ্তি দোষের** উদাহরণ।

**"চুম্বিজ্জই····পুনরুত্তম্**—এখানে 'পুনরুক্তম্ পদটি লাক্ষণিক। ইহার দ্বারা অনুপাদেয়তা লক্ষিত হইয়াছে। কারণ এখানে বাচ্য অর্থের কোন সম্ভাবনা নাই। সুতরাং ইহা "ব্যঙ্গ্যকৃতং মহৎ সৌষ্ঠবং নাস্তি"—এই মন্তব্যের উদাহরণ হইল। **এখানেও অতিব্যাপ্তি দোষ।**

**"কুবিআ····মহিলাও"**—এখানে 'গ্রহণ' ও 'হরণ' এই দুইটি শব্দের লাক্ষণিক প্রয়োগ হইয়াছে। 'গ্রহণ' শব্দের দ্বারা 'স্বৈরিণী রমণীর উপাদেয়তা বুঝান হইয়াছে ও 'হরণ' শব্দের দ্বারা তাহার বশীভূতত্ব বুঝাইতেছে। এখানেও কোন 'ব্যঙ্গ্যকৃতং মহৎ সৌষ্ঠবং নাস্তি।' **এক্ষেত্রেও অতিব্যাপ্তি দোষ।**

**"অজ্জাএ····সবত্তীণম্"**—এখানে 'দিন্নো' বা দান শব্দটি লাক্ষণিক। 'দানের' দ্বারা বুঝান হইল—অন্যান্য সপত্নীগণ অপেক্ষা কনিষ্ঠা ভার্য্যাতেই প্রিয়প্রেম চরিতার্থতা লাভ করিয়াছে। কনিষ্ঠ ভার্য্যার স্তন-পৃষ্ঠে নায়ক কর্ত্তৃক মৃদু প্রহারও সপত্নীগণের পক্ষে দুঃসহ—এরূপ বলায় অর্থাৎ 'মৃদু প্রহারও দুঃসহ হয়'—বলায়, কিছু বৈচিত্র্যের সৃষ্টি হইয়াছে বটে, কিন্তু নিগূঢ় ব্যঞ্জনা না থাকায় ধ্বনিকাব্য হয় নাই। **এখানেও দোষ অতিব্যাপ্তি।**

**"পরার্থে····মরুভুবঃ"**—এখানে লাক্ষণিক অর্থে ব্যবহৃত শব্দ হইতেছে—'অনুভবতি'; কারণ ইক্ষু অনুভব করিতে পারে না। এখানে অনুভবতি শব্দের লক্ষ্যার্থ হইতেছে "পিষ্ট হওয়া"। কিন্তু এখানে অর্থের কোন চমৎকারিতা নাই—অর্থ বাহ্য পেষণেই' পর্য্যবসিত

---

**এব, তথাপ্য-প্রস্তুতে ইক্ষৌ প্রশস্যমানে পীড়ায়া অনুভবনেনাসম্ভবতা পীড়াবত্ত্বং লক্ষ্যতে; তচ্চ পীড্যমানত্বে পর্য্যবস্যতি। নন্বস্ত্যত্র প্রয়োজনং তৎ কিমিতি ন ধ্বন্যত ইত্যাশঙ্ক্যাহ—নচৈবংবিধ ইতি। ( ৪৪ )**

হইয়াছে। এখানেও ব্যঙ্গ্য নাই অথচ লক্ষণা আছে। এটিও অতিব্যাপ্তি দোষের দৃষ্টান্ত।

"ন চ এবংবিধঃ বিষয়"—এই উদাহরণসমূহ ধ্বনির বিষয় কদাপি হইতে পারে না। কারণ এই সব উদাহরণে প্রযুক্ত লাক্ষণিক শব্দসমূহ—বদতি, পুনরুক্তম্, গৃহীতাঃ, হরন্তি, দত্তঃ, অনুভবতি—ইত্যাদি যে অর্থ প্রকাশ করিয়াছে, তাহা অভিধার সাহায্যেও প্রকাশ করা যাইত এবং তাহাতে সৌন্দর্য্যের তেমন হানি হইত না। ধ্বনির ক্ষেত্রে কিন্তু তাহা যে সম্ভব নয়, পরবর্তী কারিকায় ও বৃত্তিতে তাহা বলা হইয়াছে।

মূল

৪৫। যতঃ—

উক্ত্যন্তরেণাশক্যং যৎ তচ্চারুত্বং প্রকাশয়ন্।
শব্দো ব্যঞ্জকতাং বিভ্রদ্ ধ্বন্যুক্তের্বিষয়ী ভবেৎ ॥ ১৫

অত্র চোদাহৃতে বিষয়ে নোক্ত্যন্তরাশক্য-চারুত্ব-ব্যক্তিহেতুঃ শব্দঃ।

অনুবাদ

যেহেতু—

যে চারুত্ব অন্য শব্দের দ্বারা প্রকাশ করা যায় না, তাহা প্রকাশ করিয়া শব্দ ব্যঞ্জকতা প্রাপ্ত হইয়া ধ্বনির বিষয় হইয়া থাকে।

এবং এখানে প্রদত্ত উদাহরণ সমূহে এমন শব্দ নাই, যাহার দ্বারা প্রকাশিত চারুত্ব অন্য শব্দের দ্বারা প্রকাশিত হইতে পারে না।

বাসুদেব

পূর্বোক্ত বৃত্তিতেই বলা হইয়াছে—প্রদত্ত উদাহরণসমূহ ধ্বনির বিষয় নহে। ব্যাখ্যাতে তাহার যে কারণ দেখানো হইয়াছে, এখানে তাহাই বলা হইতেছে। পূর্বের উদাহরণসমূহের লাক্ষণিক শব্দাবলী যে অর্থসমূহ প্রকাশ করিয়া যে সৌন্দর্য্যসৃষ্টি করিয়াছে, অন্য শব্দের দ্বারাও

লোচন টীকা

যত উক্ত্যন্তরেণেতি। উক্ত্যন্তরেণ ধ্বন্যতিরিক্তেন স্ফুটেন শব্দার্থ ব্যাপার-বিশেষেণেত্যর্থঃ। শব্দ ইতি পঞ্চস্বর্থেষু যোজ্যম্। ধ্বন্যুক্তের্বিষয়ীভবেদিতি—ধ্বনিশব্দে নোচ্যত ইত্যর্থঃ। উদাহৃত ইতি। বদতীত্যাদৌ ॥ ( ৪৫ )

সেই অর্থের প্রকাশ ও তদনুরূপ সৌন্দর্য্যসৃষ্টি হইতে পারে। সে কারণেই এগুলি ধ্বনির উদাহরণরূপে গণ্য হয় নাই।

তাহা হইলে ধ্বনির বিষয় কি হইবে? আলোচ্য কারিকায় সেই প্রশ্নেরই উত্তর দেওয়া হইয়াছে। অন্য শব্দের দ্বারা অপ্রকাশ্য চারুত্ব যে শব্দের দ্বারা প্রকাশিত হয় এবং যে শব্দ এইভাবে ব্যঞ্জকতা প্রাপ্ত হয়, কেবলমাত্র সেই শব্দই ধ্বনি বলিয়া কথিত হয়। বৃত্তিতে বলা হইয়াছে, পূর্বোক্ত উদাহরণসমূহে—অর্থাৎ "বদতি" হইতে "অনুভবতি" পর্য্যন্ত, লক্ষ্যার্থের দ্বারা প্রকাশিত চারুত্ব অন্য শব্দের সাহায্যেও প্রকাশিত হইতে পারে। যেমন 'বদতির' পরিবর্ত্তে 'স্ফুটীকরোতি" শব্দ ব্যবহার করা যাইতে পারে। সেই কারণে এগুলি ধ্বনির বিষয় নহে।

**'উক্ত্যন্তরেণ'**—শ্রীমদভিনবগুপ্ত এই শব্দের ব্যাখ্যা করিয়াছেন—ধ্বনির অতিরিক্ত স্ফুট শব্দার্থময় ব্যাপার-বিশেষের দ্বারা।

**"শব্দঃ"**—ইহা—অভিধা, তাৎপর্য্য, লক্ষণা, ব্যঞ্জনা ও ধ্বনিকাব্য—এই পাঁচ বিষয়েই প্রযোজ্য।

### মূল

৪৬। কিংচ,—

রূঢ়া যে বিষয়েঽন্যত্র শব্দাঃ স্ববিষয়াদপি।
লাবণ্যাদ্যাঃ প্রযুক্তাস্তে ন ভবন্তি পদং ধ্বনেঃ॥ ১৬

তেষু চোপচরিতশব্দবৃত্তিরস্তীতি। তথাবিধে চ বিষয়ে ক্বচিৎ সম্ভবন্নপি ধ্বনি-ব্যবহারঃ প্রকারান্তরেন প্রবর্ত্ততে। ন তথাবিধ-শব্দমুখেন।

### অনুবাদ

আরো—

**লাবণ্যাদি যে সব শব্দ অন্য বিষয়ে প্রসিদ্ধি প্রাপ্ত হইয়াছে, তাহারা নিজ নিজ বিষয় হইতে অন্যত্র ব্যবহৃত হইলেও ধ্বনির পদ লাভ করে না। [অর্থাৎ ধ্বনিরূপে গৃহীত হয় না]**

**তাহাদের (সেই সব শব্দের) মধ্যে শব্দের উপচারবৃত্তি (বা লক্ষণা) আছে; এবং সেইরূপ বিষয়ে কচিৎ ধ্বনিব্যবহারের সম্ভাবনা**

থাকিলেও তাহা প্রকারান্তরে ঘটিয়া থাকে—সেইরূপ শব্দের দ্বারা নহে।

### বাসুদেব

৪৪ সংখ্যক অনুচ্ছেদে উদাহরণের সাহায্যে দেখানো হইয়াছে যে প্রয়োজনমূলা লক্ষণার ক্ষেত্রে অতিব্যাপ্তি দোষবশতঃ ভক্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না। সেখানে প্রয়োজন আছে বটে, কিন্তু তাহা আদরণীয় নয়; সেইজন্য সেখানে ধ্বনিব্যাপার থাকিতে পারে না।

লক্ষণা যে ধ্বনির লক্ষণ হইতে পারে না, এখন তাহা রূঢ়িমূলা লক্ষণার সাহায্যে প্রমাণ করিতেছেন। ইহা আর একটি নূতন প্রমাণ; সেইজন্যই বলা হইল—'কিং চ'।

রূঢ়িমূলা লক্ষণায় ব্যঞ্জনার কোন প্রয়োজনই নাই; কেবলমাত্র শব্দের ঔপচারিক বা অতিশয়িত প্রয়োগ আছে; সুতরাং সেখানে ধ্বননব্যাপার থাকিতেই পারে না।

প্রশ্ন হইতে পারে, 'লাবণ্য' প্রভৃতি শব্দের বুৎপত্তিগত যে অর্থ সেই অর্থে তো তাহাদের ব্যবহার হয় না। 'লাবণ্য' শব্দের ব্যুৎপত্তিগত অর্থ হইতেছে—'লবণরসযুক্তত্ব'; কিন্তু তাহার ব্যবহারিক অর্থ হইতেছে 'হৃদ্যত্ব'। 'লাবণ্যাদি' শব্দের 'আদি' পদের দ্বারা সমশ্রেণীর অন্যান্য শব্দকে বুঝাইতেছে। যেমন—আনুলোম্য, প্রাতিকূল্য, সব্রহ্মচারী ইত্যাদি। এগুলির বুৎপত্তিগত অর্থ হইতেছে (১) আনুলোম্য—লোমের অনুগত অর্থাৎ মর্দ্দন (২) প্রাতিকূল্য—কুলের বিপরীত প্রতিকূল,

### লোচন

এবং যত্র প্রয়োজনং সদপি নাদরাস্পদং তত্র কো ধ্বননব্যাপার ইত্যুক্তা যত্র মূলত এব প্রয়োজনং নাস্তি, ভবন্তি চোপচারস্তত্রাপি কো ধ্বননব্যাপার ইত্যাহ—কিঞ্চেতি। লাবণ্যাদ্যা যে শব্দাঃ স্ববিষয়াল্লবণরসযুক্তত্বাদেঃ স্বার্থাদন্যত্র হৃদ্যত্বাদৌ রূঢ়াঃ রূঢ়ত্বাদেব ত্রিতয়-সন্নিধ্যপেক্ষণব্যবধানশূন্যাঃ। যদাহ—

'নিরূঢ়া লক্ষণাঃ কাশ্চিৎ সামর্থ্যাদভিধানবৎ।'

ইতি। তে তস্মিন্ স্ববিষয়াদন্যত্র প্রযুক্তা অপি ধ্বনেঃ পদং ভবন্তি; ন তত্র ধ্বনিব্যবহারঃ। উপচরিতা শব্দস্য বৃত্তির্গৌণী; লাক্ষণিকী চেত্যর্থঃ। আদি-

তাহার ভাব ; (৩) সব্রহ্মচারী—স ( তুল্য বা একই ) গুরু যাহার ; এই সব শব্দের লাক্ষণিক ব্যবহারকে কি আমরা ধ্বনি বলিতে পারি না ? কারণ ইহারা তো মুখ্যার্থ ভিন্ন অর্থের প্রকাশ করিতেছে। তদুত্তরে ধ্বনিকার বলেন—

লাবণ্য প্রভৃতি শব্দাবলীর যে অর্থে ব্যবহার আমরা দেখি, তাহা ঐ সব শব্দের বুৎপত্তিগত মুখ্য অর্থ নহে বলিয়া তাহা উপচার দ্বারা প্রাপ্ত বা লাক্ষণিক। কিন্তু লক্ষণার ক্ষেত্রে—মুখ্যার্থের বাধা, মুখ্যার্থের সহিত সংযোগ ও প্রয়োজন—এই তিনটি কারণে যে ব্যবধানের সৃষ্টি হয়, এখানে সে সব কারণ অনুপস্থিত। অথচ ইহাদের মুখ্যার্থে প্রয়োগ না হইয়া লাক্ষণিক প্রয়োগ হইয়াছে। এই ভাবে কারণত্রিতয়শূন্যতা সত্ত্বেও লক্ষণার প্রয়োগ হইয়াছে রূঢ়ত্ব বা প্রসিদ্ধির জন্য। এই শব্দগুলির এই সব অর্থে প্রয়োগ সুপ্রসিদ্ধ হওয়ায়, প্রসিদ্ধির জন্যই এই সব ক্ষেত্রে উক্ত কারণত্রয় রহিত হইয়া থাকে। এই জন্যই বলা হইয়াছে—"নিরূঢ়া লক্ষণাঃ কাশ্চিৎ সামর্থ্যাদভিধানবৎ" অর্থাৎ "প্রয়োগসামর্থবশতঃ কোন কোন নিরূঢ়া লক্ষণা অভিধানবৎ হইয়া থাকে" ; অর্থাৎ প্রসিদ্ধিবশতঃ ইহাদের লাক্ষণিক অর্থ অভিধেয় অর্থের মতই হইয়া যায়। ফলে ইহাদেরও ব্যঞ্জনা কিছু থাকে না ; সর্বত্রই স্ফুটত্ব-প্রতীতি হইয়া থাকে। এই কারণে লাবণ্যাদি শব্দসমূহ মুখ্যার্থ হইতে ভিন্ন লাক্ষণিক

---

গ্রহণেনানুলোম্যং প্রাতিকুল্যং সব্রহ্মচারীত্যেবমাদয়ঃ শব্দা লাক্ষণিকা গৃহ্যন্তে। লোম্নামনুগতমনুলোমং মর্দনম্। কূলস্য প্রতিপক্ষতয়া স্থিতং স্রোতঃ প্রতিকূলম্। তুল্যগুরুঃ সব্রহ্মচারী—ইতি মুখ্যো বিষয়ঃ। অন্যঃ পুনরুপচরিত এব। ন চাত্র প্রয়োজনং কিঞ্চিৎ উদ্দিশ্য লক্ষণা প্রবৃত্তেতি ন তদ্বিষয়ো ধ্বননব্যবহারঃ। ননু 'দেবড়িতি লুণাহি পলুত্রস্মিগমিস্সালবণুজ্জলং গুমরিফোল্লপরণ্য' ইত্যাদৌ লাবণ্যাদিশব্দসন্নিধানেঽস্তি প্রতীয়মানাভিব্যক্তিঃ ; সত্যম্, সা তু ন লাবণ্যশব্দাৎ। অপি তু সমগ্রবাক্যার্থ-প্রতীত্যনন্তরং ধ্বনন-ব্যাপারাদেব। অত্র হি প্রিয়তমামুখস্যৈব সমস্তাশা-প্রকাশকত্বং ধ্বন্যত ইত্যলং বহুনা। তদাহ—প্রকারান্তরেণেতি। ব্যঞ্জকত্বেনৈব। ন তূপচরিত-লাবণ্যাদিশব্দপ্রয়োগাদিত্যর্থঃ। এবং যত্র যত্রভক্তিস্তত্র তত্র ধ্বনিরিতি তাবন্নাস্তি। ( ৪৬ )

অর্থে প্রযুক্ত হইলেও ধ্বনিত্বপদ লাভ করে না ; এখানে লক্ষণা-প্রবৃত্তির কোন প্রয়োজনই নাই ; সুতরাং সে বিষয়ে ধ্বনন-ব্যবহারও হয় না। সেই কারণেই বৃত্তিতে বলা হইল—"**তেষু চোপচরিত-শব্দ-বৃত্তিরস্তি**" ; কিন্তু—"**ধ্বনিব্যবহারঃ ন তথাবিধশব্দমুখেন**।"

এখন আর একটি আশংকার কথা বৃত্তিতে বলা হইয়াছে ও "**ন তথাবিধশব্দমুখেন**"—বলিয়া তাহার নিরসনও করা হইয়াছে ; আশংকাটি হইতেছে এই—লাবণ্যাদি রূঢ়িলক্ষণাযুক্ত শব্দের প্রয়োগ হওয়া সত্ত্বেও সে সব ক্ষেত্রে ধ্বনি হইয়াছে—প্রতীয়মানের অভিব্যক্তি হইয়াছে। যেমন শ্রীমদভিনবগুপ্তপাদাচার্য্য কর্ত্তৃক লোচন টীকায় উদ্ধৃত—দেবড়িতি....গুর্মরিফোল্লপরণ্য—এই শ্লোকাংশে '**লাবণ্য**' শব্দের সান্নিধ্যেও প্রতীয়মানের অভিব্যক্তি ঘটিয়াছে। অতএব রূঢ়িলক্ষণার ক্ষেত্রে ধ্বনি-ব্যবহার হইবে না কেন ! তদুত্তরে বৃত্তিতে বলা হইয়াছে—"**তথাবিধে বিষয়ে....শব্দমুখেন**।" শ্রীমদভিনবগুপ্তাচার্য্য বলেন—এখানে "লাবণ্য' শব্দের দ্বারা প্রতীয়মানের অভিব্যক্তি ঘটে নাই—এই অভিব্যক্তি ঘটিয়াছে সমগ্র বাক্যার্থের প্রতীতির পর ধ্বনন-ব্যাপার হইতে। এই উদাহরণে যাহা ধ্বনিত হইয়াছে তাহা হইতেছে—"প্রিয়তমার মুখই সমস্ত দিঙ্‌মণ্ডলের প্রকাশক"। সেইজন্য বলা হইল—"**প্রকারান্তরেণ**" অর্থাৎ ব্যঞ্জকত্বের দ্বারা প্রতীয়মানের অভিব্যক্তি হইয়াছে ; "**ন তথাবিধ-শব্দমুখেন**"—অর্থাৎ উপচরিত লাবণ্যাদি শব্দের প্রয়োগের জন্য নহে। এখানে প্রতীয়মানের অভিব্যক্তির কারণ—ব্যঞ্জকত্ব, উপচরিত শব্দের প্রয়োগ নহে।

### মূল

৪৭। অপি চ—

মুখ্যাং বৃত্তিং পরিত্যজ্য গুণবৃত্ত্যার্থদর্শনম্।
যদুদ্দিশ্য ফলং তত্র শব্দো নৈব স্খলদ্-গতিঃ ॥১৭

**তত্র হি চারুত্বাতিশয়-বিশিষ্টার্থ-প্রকাশন-লক্ষণে প্রয়োজনে কর্ত্তব্যে যদি শব্দস্যামুখ্যতা তদা তস্য প্রয়োগে দুষ্টতৈব স্যাৎ। ন চৈবম্ ॥**

## অনুবাদ

আরো—

যেখানে শব্দের মুখ্যবৃত্তি পরিত্যাগ পূর্বক গুণবৃত্তির সাহায্যে অর্থবোধ হয়, সেখানে যে ফলকে উদ্দেশ্য করিয়া শব্দের প্রয়োগ হয়, তাহাতে ( সেই ফলের পক্ষে ) শব্দ স্খলদ্‌গতি হয় না ( অর্থাৎ সেই ফলের উদ্দেশ্যে যাইতে শব্দের গতি স্খলিত বা বাধাপ্রাপ্ত হয় না, শব্দ সে উদ্দেশ্যে সহজেই যাইতে পারে )।

সেখানে প্রয়োজন হইতেছে চারুত্বাতিশয্যযুক্ত বিশিষ্ট অর্থের প্রকাশ; এই প্রয়োজনসাধনের জন্যই যদি শব্দের অমুখ্য বা গৌণ প্রয়োগ হয়, তাহা হইলে সেইরূপ প্রয়োগ দোষযুক্ত হইবে। কিন্তু সেইরূপ হয় না।

## বাসুদেব

"অপি চ"—এতদ্দ্বারা আনন্দবর্ধন নূতন আর একটি যুক্তির সাহায্যে ভক্তি যে ধ্বনির লক্ষণ নহে—তাহা দেখাইতেছেন। পূর্বে দেখানো হইয়াছে—অতিব্যাপ্তি ও অব্যাপ্তি দোষের জন্য ভক্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না। এখানে উভয়ের বিষয়ের বিভিন্নতা দেখানো হইতেছে।

যদি ধরাও যায় যে, যেখানে ভক্তি বা লক্ষণা আছে, সেখানেই ধ্বনি আছে, তবুও উভয়ের বিষয়ে প্রভেদ আছে অর্থাৎ যাহা লক্ষণার বিষয়, তাহা ধ্বনির বিষয় নহে। বিষয়ের বিভিন্নতা যেখানে, সেখানে ধর্ম-ধর্মিভাব থাকিতে পারে না; এদিকে আবার ধর্মই ধর্মীর লক্ষণরূপে গণ্য হয়।

---

## লোচন টীকা

তেন যদি ধ্বনের্ভক্তির্লক্ষণং তদা ভক্তি-সন্নিধৌ সর্বত্র ধ্বনিব্যবহারঃ স্যাদিত্যতিব্যাপ্তিঃ। অভ্যুপগমস্যাপি ক্রমঃ—ভবতু যত্র যত্রভক্তিস্তত্র তত্র ধ্বনিঃ। তথাপি যদ্বিষয়ো লক্ষণাব্যাপারো ন তদ্বিষয়ো ধ্বননব্যাপারঃ। ন চ ভিন্নবিষয়য়ো ধর্মধর্মিভাবঃ, ধর্ম এব চ লক্ষণমিত্যুচ্যতে।

তত্র লক্ষণা তাবদমুখ্যার্থবিষয়ো ব্যাপারঃ। ধ্বননং চ প্রয়োজনবিষয়ম্। ন চ তদ্বিষয়োঽপি দ্বিতীয়ো লক্ষণাব্যাপারো যুক্তঃ, লক্ষণাসামগ্র্যভাবাদিত্যভি-প্রায়েণাহ—অপি চেত্যাদি। মুখ্যাং বৃত্তিমভিধাব্যাপারং পরিত্যজ্য

উভয়ের অর্থাৎ ভক্তি ও ধ্বনির বিষয় যে বিভিন্ন তাহা এইভাবে বুঝা যায়। লক্ষণার বিষয় হইতেছে অমুখ্য বা গৌণ অর্থবিষয়ক ব্যাপার; আর ধ্বনির বিষয় হইতেছে প্রয়োজন অর্থাৎ যে প্রতীয়মান অর্থকে উদ্দেশ্য করিয়া শব্দের প্রয়োগ হয়, সেই প্রতীয়মানের অভিব্যক্তি। যেখানে এইরূপ প্রয়োজন আছে, সেখানে ধ্বনির লক্ষণ স্থির করার জন্য দ্বিতীয় লক্ষণাব্যাপারের প্রয়োগ সঙ্গত নয়; কারণ সেখানে লক্ষণার সামগ্রীই নাই; বিষয়টি সুপষ্ট করিবার জন্যই আলোচ্য কারিকা ও বৃত্তি রচনা করা হইয়াছে।

"**মুখ্যাং বৃত্তিম্**"—শব্দের মুখ্য বৃত্তি বা অভিধা ব্যাপার; "**পরিত্যজ্য**" সমাপ্ত করিয়া; "**গুণবৃত্ত্যা**"—শব্দের গুণবৃত্তি বা লক্ষণার দ্বারা; "**অর্থদর্শনম্**"—( অমুখ্য বা গৌণ ) অর্থের প্রত্যায়ন; 'দেখানো' অর্থে এখানে ণিজন্ত প্রয়োগ হইয়াছে। **যৎ ফলম্**—কর্মভূত প্রয়োজনরূপ যে ফল; এই **প্রয়োজনেই লক্ষণাতিরিক্ত দ্বিতীয় ব্যাপার অর্থাৎ ব্যঞ্জনা রহিয়াছে**। এই প্রয়োজন যে লক্ষণা নহে, তাহা "**শব্দো নৈব স্খলদ্‌-গতি**" এই বাক্যে বুঝান হইয়াছে।

"**স্খলদ্‌-গতিঃ**"—স্খলন্তী" অর্থাৎ বাধক-ব্যাপারের দ্বারা পীড়িত হইয়াছে "গতিঃ"—অববোধন শক্তি যাহার ( যে শব্দের ); এইক্ষেত্রে লক্ষণার ব্যাপার থাকে। যেখানে শব্দের দ্বারা প্রয়োজন বুঝা যায়, সেক্ষেত্রে শব্দের বাধক যোগ না থাকায়, লক্ষণার অবকাশ থাকেনা।

---

পরিসমাপ্য গুণবৃত্ত্যা লক্ষণারূপয়ার্থস্যামুখ্যস্য দর্শনং প্রত্যায়না, সা যৎফলং কর্মভূতং প্রয়োজনরূপমুদ্দিশ্য ক্রিয়তে, তত্র প্রয়োজনে তাবদ্ দ্বিতীয়ো ব্যাপারঃ। ন চাসৌ লক্ষণৈব; যতঃ স্খলন্তী বাধকব্যাপারেণ বিধুরীক্রিয়মাণা-গতিরববোধনশক্তির্যস্য শব্দস্য তদীয়ো ব্যাপারো লক্ষণা। ন চ প্রয়োজনমবগময়তঃ শব্দস্য বাধকযোগঃ। তথাভাবে তত্রাপি নিমিত্তান্তরস্য প্রয়োজনান্তরস্য চান্বেষণেনানবস্থানাৎ। তেনায়ং লক্ষণলক্ষণায়া ন বিষয় ইতি ভাবঃ দর্শনমিতি ণ্যন্তো নির্দেশঃ। কর্তব্য ইতি। অবগময়িতব্য ইত্যর্থঃ। অমুখ্যতেতি। বাধকেন বিধুরীকৃতত্বেত্যর্থঃ। তস্যেতি শব্দস্য। দুষ্টতৈবেতি। প্রয়োজনাব-গমস্য সুখসম্পত্তয়ে হি স শব্দঃ প্রযুজ্যতে তস্মিন্নমুখ্যার্থে। যদি চ 'সিংহো বটুঃ'

সেক্ষেত্রে ব্যঞ্জনা ব্যাপারই থাকে ; অর্থাৎ লক্ষণায় মুখ্যার্থ-বাধ আছে ও প্রয়োজন আছে, আর ব্যঞ্জনায় কেবল প্রয়োজন আছে ; সেই প্রয়োজন হইতেছে—চারুত্বাতিশয্যযুক্ত প্রতীয়মান অর্থের অভিব্যক্তি।

তৎসত্ত্বেও যদি কেহ মনে করেন যে, ধ্বনির ক্ষেত্রেও বাধক যোগ আছে, তাহা হইলে লক্ষণা করিতে হইলে এখানেও প্রয়োজনের বিষয় বুঝিবার জন্য নূতন নিমিত্ত ও নূতন প্রয়োজনের অন্বেষণ করিতে হইবে। আবার এই দ্বিতীয় প্রয়োজন বুঝিবার জন্য নূতন নিমিত্ত ও নূতন প্রয়োজনের অন্বেষণ করিতে হইবে ; এইভাবে যুক্তিতে অনবস্থা দোষের সৃষ্টি হইবে ; সুতরাং ধ্বনি লক্ষণ-লক্ষণার বিষয় নহে, প্রয়োজনও লক্ষ্য নহে।

**"প্রয়োজনে কর্ত্তব্যে"**—প্রয়োজন দেখাইতে হইলে; **"অমুখ্যতা"**—মুখ্যার্থগ্রহণের বাধার দ্বারা শব্দার্থের গৌণতা-প্রাপ্তিকে বুঝাইতেছে। **"তস্য"**—শব্দের। **"দুষ্টতা এব ইতি"**—শব্দের এরূপ প্রয়োগ দুষ্টই হইয়া থাকে। কারণ প্রয়োজন ভালভাবে বুঝাইবার জন্যই শব্দ অমুখ্য অর্থে প্রযুক্ত হয়। ধ্বনির প্রয়োজন হইতেছে চারুত্বাতিশয্য-বিশিষ্ট অর্থের প্রকাশন ; শব্দের অমুখ্যবৃত্তি সেই প্রয়োজন বুঝাইতে পারে না। তবুও যদি এই উদ্দেশ্যে শব্দের অমুখ্যতা বা গৌণবৃত্তির আশ্রয় গ্রহণ করা হয়, তাহা হইলে সেই গৌণবৃত্তিযুক্ত শব্দের প্রয়োগ অবশ্যই দুষ্ট হইবে। সেই কারণেই ধ্বনি অভিধা বা লক্ষণা নহে, তাহাদের অতিরিক্ত একটি ব্যাপার।

---

ইতি শৌর্য্যাতিশয়েঽপ্যবগময়িতব্যে স্খলদ্গতিত্বং শব্দস্য তর্হি তৎপ্রতীতিং নৈব কুর্য্যাদিতি কিমর্থং তস্য প্রয়োগঃ। উপচারেণ করিষ্যতীতি চেত্তত্রাপি প্রয়োজনান্তর-মন্বেষ্যং তত্রাপ্যুপচার ইত্যনবস্থা। অথ ন তত্র স্খলদ্গতিত্বং, তর্হি প্রয়োজনেঽ-গময়িতব্যে ন লক্ষণাখ্যো ব্যাপারঃ তৎসামগ্র্যভাবাৎ। ন চাস্তি ব্যাপারঃ। ন চাসাবভিধা, সময়স্য তত্রাভাবাৎ। যদ্ব্যাপারান্তরমভিধা-লক্ষণাতিরিক্তং স ধ্বননব্যাপারঃ। ন চৈবমিতি। ন চ প্রয়োগে দুষ্টতা কাচিৎ, প্রয়োজনস্যা-বিঘ্নেনৈব প্রতীতেঃ। তেনাভিধৈব মুখ্যেঽর্থে বাধকেন প্রবিবিৎসুর্নিরুধ্যমানা সতী অচরিতার্থত্বাদন্যত্র প্রসরতি। অতএব অমুখ্যোঽয়মর্থ ইতি ব্যবহারঃ। তথৈব চামুখ্যতয়া সঙ্কেতগ্রহণমপি তত্রাস্তীত্যভিধাপুচ্ছভূতৈব লক্ষণা। ( ৪৭ )

"ন চৈবম্"—ধ্বনির ক্ষেত্রে এরূপ হয় না—অর্থাৎ ধ্বনি নির্বিঘ্নে চারুত্বাতিশয়বিশিষ্টার্থ-প্রকাশনরূপ প্রয়োজন সিদ্ধ করে।

**মূল**

৪৮। তস্মাৎ

বাচকত্বাশ্রয়েণৈব গুণবৃত্তির্ব্যবস্থিতা।

ব্যঞ্জকত্বৈকমূলস্য ধ্বনেঃ স্যাল্লক্ষণং কথম্ ॥১৮

তস্মাদন্যো ধ্বনিরন্যা চ গুণবৃত্তিঃ। অব্যাপ্তিরপ্যস্য লক্ষণস্য। ন হি ধ্বনিপ্রভেদো বিবক্ষিতান্যপরবাচ্যলক্ষণঃ, অন্যে চ বহবঃ প্রকারা ভক্ত্যা ব্যাপ্যন্তে। তস্মাদ্ভক্তিরলক্ষণম্ ॥

**অনুবাদ**

**অতএব—**

**বাচকত্বকে আশ্রয় করিয়াই গুণবৃত্তি ব্যবস্থিত হয়। ধ্বনির একমাত্র মূল হইতেছে ব্যঞ্জকত্ব বা ব্যঞ্জনা ; অতএব কিভাবে গুণবৃত্তি ধ্বনির লক্ষণ হইবে ?**

**অতএব ধ্বনি ও গুণবৃত্তি পৃথক। এই লক্ষণের (ভক্তিই ধ্বনির লক্ষণ—ইহার) অব্যাপ্তি-দোষও আছে। বিবক্ষিতান্যপরবাচ্য নামক ধ্বনির প্রভেদে ভক্তি বা লক্ষণা অনুপস্থিত। ইহা ব্যতীত অন্যান্য বহুপ্রকারের ধ্বনিও ভক্তির বা লক্ষণার দ্বারা পরিব্যাপ্ত নয়। সুতরাং ভক্তি ধ্বনির লক্ষণ নহে।**

**বাসুদেব**

অভিধার বাধা হইলে তবে লক্ষণার উত্থান হয়। লক্ষণা যেন অভিধার পুচ্ছ ; লক্ষণা অভিধার পশ্চাদ্গামী বলিয়া ইহার নাম

---

**লোচন টীকা**

উপসংহরতি—তস্মাদিতি। যতোঽভিধাপুচ্ছভূতৈব লক্ষণা, ততো হেতোর্বাচকত্বমভিধাব্যাপারমাশ্রিতা তদ্বাধনেনোত্থানাত্তৎপুচ্ছভূতত্বাচ্চ গুণবৃত্তিঃ গৌণলাক্ষণিকপ্রকার ইত্যর্থঃ। সা কথং ধ্বনের্ব্যঞ্জনাত্মনো লক্ষণং স্যাৎ ? ভিন্নবিষয়ত্বাদিতি। এতদুপসংহরতি—তস্মাদিতি। যতোঽতিব্যাপ্তিরুক্তা তৎপ্রসঙ্গেন চ ভিন্নবিষয়ত্বং তস্মাদ্ ধ্বনিরিত্যর্থঃ এবম্ 'অতিব্যাপ্তেরথাব্যাপ্তের্ন চাসৌ লক্ষ্যতে তয়া' ইতি কারিকাগতাতিব্যাপ্তিং ব্যাখ্যায়াব্যাপ্তিং ব্যাচষ্টে—অব্যাপ্তিরপ্যস্যেতি।

গৌণীবৃত্তি। বিষয়ের বিভিন্নতাবশতঃ এই গৌণীবৃত্তি ব্যঞ্জনাত্মক ধ্বনির বিষয় হইতে পারে না। "তস্মাৎ"—শব্দের অর্থ হইতেছে—যেহেতু অতিব্যাপ্তির ও সেই প্রসঙ্গে ভিন্ন-বিষয়ত্বের কথা বলা হইয়াছে—সেই কারণে।

কারিকায় বলা হইয়াছে—লক্ষণা বা গুণবৃত্তি সর্বদাই বাচকত্ব বা অভিধাকে আশ্রয় করিয়া থাকে। অভিধাজ্ঞাত মুখ্যার্থের বাধা হইলে তবেই লক্ষণার উত্থান ঘটে। ধ্বনি কিন্তু অভিধার উপর নির্ভরশীল নহে; ইহার মূল আশ্রয় হইতেছে ব্যঞ্জকত্ব বা ব্যঞ্জনা ব্যাপার। সমানাধিকরণত্ব না থাকায় অর্থাৎ একই আশ্রয় না হওয়ায় লক্ষণা ও ধ্বনি এক হইতে পারে না ও সেইজন্যই লক্ষণা ধ্বনির লক্ষণ হইতে পারে না। এই কারণে বৃত্তিতে বলা হইল—"**তস্মাদন্যো ধ্বনিরন্যা চ গুণবৃত্তিঃ**",

অতঃপর বৃত্তিকার এই লক্ষণের অব্যাপ্তি দোষ দেখাইতেছেন। পূর্বে কারিকায় বলা হইয়াছে—"অতিব্যাপ্তেরথাব্যাপ্তের্ন চাসৌ লক্ষ্যতে তথা"। অতিব্যাপ্তিদোষ পূর্বে উদাহরণসহ দেখানো হইয়াছে। এখন অব্যাপ্তিদোষ দেখান হইতেছে।

যেখানে যেখানে ধ্বনি থাকে, সেখানে সেখানে ভক্তি ও থাকিলে অব্যাপ্তি দোষ হইবে না। ধ্বনির কোন প্রভেদে ভক্তি না থাকিলে তখন অব্যাপ্তি দোষ হইবে; ধ্বনির ক্ষেত্রে তাহাই ঘটিয়াছে। যেমন অবিবক্ষিত-বাচ্যধ্বনিতে ভক্তি থাকিলেও বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিতে ভক্তি

**অস্য গুণবৃত্তি-রূপস্যেত্যর্থঃ।** যত্রযত্র-ধ্বনিস্তত্র তত্র যদি ভক্তির্ভবেন্ন স্যাদব্যাপ্তিঃ। ন চৈবম্; অবিবক্ষিতবাচ্যেঽস্তিভক্তিঃ 'সুবর্ণপুষ্পাং' ইত্যাদৌ। 'শিখরিণি' ইত্যাদৌ তু সা কথম্। ননু লক্ষণা তাবদ্ গৌণমপি ব্যাপ্নোতি। কেবলং শব্দস্তমর্থং লক্ষয়িত্বা তেনৈব সহ সামানাধিকরণং ভজতে—'সিংহো বটু' ইতি। বার্থান্তরং লক্ষয়িত্বা স্ববাচকেন তদ্বাচকং করোতি। শব্দার্থৌ বা যুগপত্তং লক্ষয়িত্বা অন্যাভ্যামেব শব্দার্থাভ্যাং মিশ্রীভবত ইত্যেবং লাক্ষণিকাদ্ গৌণস্য ভেদঃ। যদাহ 'গৌণে শব্দপ্রয়োগঃ, ন লক্ষণায়াম্' ইতি, তত্রাপি লক্ষণাস্ত্যেবেতি সর্বত্র সৈব ব্যাপিকা। সা চ পঞ্চবিধা। তদ্ যথা—অভিধেয়েন সংযোগাৎ; দ্বিরেফশব্দস্য হি যোঽভিধেয়ো ভ্রমরশব্দঃ যৌ রেফৌ যস্যেতি কৃত্বা তেন ভ্রমরশব্দেন যস্য সংযোগঃ সম্বন্ধঃ ষট্পদলক্ষণস্যার্থস্য সোঽর্থো দ্বিরেফশব্দেন লক্ষ্যতে, অভিধেয়সম্বন্ধং

নাই। তাহা ব্যতীত অন্য বহু প্রকারেরধ্বনিও ভক্তির দ্বারা পরিব্যাপ্ত হয় না। যে রসধ্বনি কাব্যের প্রাণ ব'লয়া গৃহীত হইয়াছে, তাহাতেও ভক্তি বা লক্ষণা অনুপস্থিত। বিভাবাদির প্রতীতির সংগে সংগেই সহৃদয় সামাজিক কাব্য ও নাট্যরসের আস্বাদ গ্রহণ করেন। মুখ্যার্থবোধে কোন বিলম্ব ঘটে না।

আমরা পূর্বে দেখিয়াছি—'সুবর্ণপুষ্পাম্' ইত্যাদি উদাহরণে—অবিবক্ষিত-বাচ্য ধ্বনিতে ভক্তি আছে : কিন্তু 'শিখরিণি—" ইত্যাদি উদাহরণে বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনিতে ভক্তি নাই। কাজেই এখানে লক্ষণার অব্যাপ্তি দোষ ঘটিয়াছে।

বলা যাইতে পারে গৌণী বৃত্তি লক্ষণার দ্বারা পরিব্যাপ্ত হয়, অর্থাৎ গৌণীবৃত্তি-বেদ্য অর্থকে লক্ষণাগম্য বলিয়া মানিয়া লইতে পারা যায়। সেজন্য গৌণী স্থলেও লক্ষণা আছে ; কারণ ইহার ব্যাপকতা সর্বত্র। এই লক্ষণা পাঁচ প্রকারের হয়—(১) অভিধেয়ের সহিত সংযোগের দ্বারা (২) অভিধেয়ের সহিত সামীপ্যবশতঃ (৩) অভিধেয়ের সহিত সমবায়সম্বন্ধবশতঃ (৪) বৈপরীত্যবশতঃ এবং (৫) কার্য্য-কারণ ভাব হইতে। এই লক্ষণা সর্বত্র ব্যাপ্ত ; সুতরাং "শিখরিণি"—এই উদাহরণে সম্বন্ধযুক্ত লক্ষণা আছে ; কারণ এখানে যে প্রশ্ন আছে,

---

ব্যাথাতরূপং নিমিত্তীকৃত্য। সামীপ্যাৎ 'গঙ্গায়াং ঘোষঃ'। সমবায়াদিতি সম্বন্ধাদিত্যর্থঃ 'যষ্টীঃ প্রবেশয়' ইতি যথা। বৈপরীত্যাৎ যথা—

শত্রুমুদ্দিশ্য কশ্চিদ্ ব্রবীতি—'কিমিবোপকৃতং ন তেন মম' ইতি যথা। ক্রিয়াযোগাদিতি কার্য্যকারণভাবাদিত্যর্থঃ। যথা অন্নাপহারিণি ব্যবহারঃ প্রাণানয়ং হরতি ইতি। এবমনয়া লক্ষণয়া পঞ্চবিধয়া বিশ্বমেব ব্যাপ্তম্। তথাহি—'শিখরিণি' ইত্যত্রাকস্মিকপ্রশ্নবিশেষাদি-বাধকানুপ্রবেশে সাদৃশ্যাল্লক্ষণাস্ত্যেব। নন্বত্রাঙ্গীকৃতৈব মধ্যে লক্ষণা, কথং তদ্ব্যুক্তং বিবক্ষিতান্যপরেতি ? তদ্ভেদোঽত্র মুখ্যোঽসংলক্ষ্য-ক্রমাত্মা বিবক্ষিতঃ। তদ্ভেদশব্দেন চ রসভাবতদাভাসতৎপ্রশমভেদাস্তদবান্তর-ভেদাশ্চ, ন চ তেষু লক্ষণায়া উপপত্তিঃ। তথাহি—বিভাবানুভাবপ্রতিপাদকে কাব্যে মুখ্যেঽর্থে তাবদ্বাধকানুপ্রবেশোঽপ্যসম্ভাব্য ইতি কো লক্ষণাবকাশঃ ?

ননু কিং বাধয়া, ইয়দেব লক্ষণাস্বরূপম্—'অভিধেয়াবিনাভূত-প্রতীতি-র্লক্ষণোচ্যতে' ইতি। ইহ চাভিধেয়ানাং বিভাবানুভাবাদীনামবিনাভূতা রসাদয়

সেই আকস্মিক প্রশ্নের দ্বারাই বাধকের প্রবেশ হইয়াছে। তবে বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিতে লক্ষণা নাই—একথা কেন বলা হইল ?

তদুত্তরে শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—লক্ষণাপ্রবৃত্তির হেতুত্রয়ের মধ্যে মুখ্যার্থবাধ প্রথম ও প্রধান ; বিভাবাদির প্রতীতির সময় মুখ্যার্থবাধ পরিলক্ষিত হয় না। তাই রসধ্বনিরূপ বিবক্ষিতান্যপরবাচ্যের শ্রেণীভেদে লক্ষণাপ্রবৃত্তির প্রশ্ন উঠে না। আর বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনি বলিতে ইহার অসংলক্ষ্যক্রমব্যঙ্গরূপ মুখ্য ভেদকেই লক্ষ্য করা হইয়াছে। বৃত্তিতে যে "ধ্বনিপ্রভেদঃ" বলা হইয়াছে—তদ্দ্বারা রসধ্বনি ভাবধ্বনি, তাহাদের আভাস, প্রশম ও অন্যান্য ভেদ বুঝিতে হইবে। এখানে লক্ষণার উত্থানই নাই।

সাধারণভাবে বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনিতে ও বিশেষভাবে ইহার অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যভেদে অর্থাৎ রসধ্বনি প্রভৃতির ক্ষেত্রে কেন লক্ষণার উপলব্ধি বা অবকাশ হয় না, সে সম্বন্ধে আচার্য্য অভিনবগুপ্ত তাঁহার লোচন টীকায় সুদীর্ঘ ও পাণ্ডিত্যপূর্ণ আলোচনা করিয়াছেন। তাঁহার আলোচনার সারসংক্ষেপ হইতেছে এইরূপ—

ইতি লক্ষ্যতে, বিভাবানুভাবয়োঃ কারণকার্য্যরূপত্বাৎ, ব্যভিচারিণাং চ তৎসহকারিত্বাদিতি চেৎ—নৈবম্ ; ধূমশব্দাদ্ধূমে প্রতিপন্নে হুগ্নিস্মৃতিরপি লক্ষণাকৃতৈব স্যাৎ, ততোঽগ্নেঃ শীতাপনোদস্মৃতিরিত্যাদিরপর্য্যবসিতঃ শব্দার্থঃ স্যাৎ। ধূমশব্দস্য স্বার্থবিশ্রান্তত্বান্ন তাবতি ব্যাপার ইতি চেৎ, আয়াতং তর্হি মুখ্যার্থবাধো লক্ষণায়া জীবিতমিতি, সতি তস্মিন্ স্বার্থবিশ্রান্ত্যভাবাৎ। ন চ বিভাবাদিপ্রতিপাদনে বাধকং কিঞ্চিদস্তি।

নন্বেবং ধূমাবগমনানন্তরাগ্নিস্মরণবদ্বিভাবাদি-প্রতিপত্ত্যনন্তরং রত্যাদিচিত্তবৃত্তিপ্রতিপত্তিরিতি শব্দব্যাপার এবাত্র নাস্তি। ইদং তাবদয়ং প্রতীতি স্বরূপজ্ঞো মীমাংসকঃ প্রষ্টব্যঃ—কিমত্র পরচিত্তবৃত্তিমাত্রে প্রতিপত্তিরেব রসপ্রতিপত্তিরভিমতা ভবতঃ ? ন চ এবং ভ্রমিতব্যম্ ; এবং হি লোকগতচিত্তবৃত্ত্যনুমানমাত্রমিতি কা রসতা ? বস্তুলৌকিকচমৎকারাত্মা রসাস্বাদঃ কাব্যগতবিভাবাদিচর্বণাপ্রাণো নাসৌ স্মরণানুমানাদি-সাম্যেন খিলীকারপাত্রী কর্ত্তব্যঃ। কিন্তু লৌকিকেন কার্য্যকারণানুমানাদিনা সংস্কৃতহৃদয়ো বিভাবাদিকং প্রতিপদ্যমান এব ন তাটস্থ্যেন প্রতিপদ্যতে, অপি তু হৃদয়সংবাদাপরপর্য্যায়-

কাব্য বিভাব ও অনুভাবের প্রতিপাদন করে ; সেখানে মুখ্যার্থের বাধক প্রবেশ করিতে পারে না। অতএব যে রসনিষ্পত্তির ক্ষেত্রে বিভাব, অনুভাব ও ব্যভিচারি ভাব মুখ্য উপাদান, সেখানে লক্ষণার অবকাশ থাকে না। বলা যাইতে পারে যে লক্ষণার স্বরূপ হইতেছে অভিধেয়ের সংগে অবিনাভূত প্রতীতি ; এখানে অভিধেয় বিভাবাদির সহিত রসাদি অবিনাভূতভাবে আছে ; কারণ বিভাব ও অনুভাব হইতেছে রসের কারণ ও কার্য্য এবং ব্যভিচারী ভাব ইহার সহকারী। এই যুক্তি গ্রাহ্য করা যায় না। কারণ এইভাবে শব্দের অর্থ করিলে অনবস্থা দোষ হইবে।

আবার রসাস্বাদ হইতেছে অলৌকিক ও চমৎকারাত্মক। কাব্যগত বিভাবাদির চর্বণা ইহার প্রাণস্বরূপ। লৌকিক স্মরণ ও অনুমানের দ্বারা ইহার আস্বাদ হয় না। এখানে প্রত্যক্ষাদি ব্যাপারেরও অবকাশ নাই। হৃদয়সম্মিলনরূপ সহৃদয়ত্বের দ্বারা বশীভূত হইয়া লৌকিক কার্য্য, কারণ ও অনুমান দ্বারা সংস্কৃতহৃদয় সামাজিক বিভাবাদি উপলব্ধি করেন। বিভাবাদি হইতেছে পূর্ণরসাস্বাদের অঙ্কুর স্বরূপ ; ইহারা আবার তন্ময়ীভবনোচিত চর্বণার প্রাণস্বরূপ। এইজন্য বিভাব

---

সহৃদয়ত্বপরবশীকৃততয়া পূর্ণীভবিষ্যদ্রসাস্বাদাঙ্কুরীভাবেনানুমানস্মরণাদিসরণিমনারুহ্যৈব তন্ময়ীভবনোচিতচর্বণাপ্রাণতয়া। ন চাসৌ চর্বণা প্রমানান্তরতো জাতা পূর্বং, যেনেদানীং স্মৃতিঃ স্যাৎ। ন চাধুনা কুতশ্চিৎ প্রমাণান্তরাদুৎপন্না, অলৌকিকে প্রত্যক্ষাদ্যব্যাপারাৎ। অত এবালৌকিক এব বিভাবাদিব্যবহারঃ। যদাহ—'বিভাবো বিজ্ঞানার্থঃ লোকে কারণমেকভিধীয়তে' ন বিভাবঃ। অনুভাবোঽপ্যলৌকিক এব। 'যদয়মণু ভাবয়তি বাগঙ্গসত্ত্বকৃতোঽভিনয়স্তস্মাদনুভাব' ইতি। তচ্চিত্তবৃত্তি-তন্ময়ীভবনমেব হ্যনুভবনম্। লোকে তু কার্য্যমেবোচ্যতে নানুভাবঃ। অতএব পরকীয়া ন চিত্তবৃত্তির্গম্যত ইত্যভিপ্রায়েণ 'বিভাবানুভাব-ব্যভিচারি-সংযোগাদ্ রসনিষ্পত্তিঃ' ইতি সূত্রে স্থায়িগ্রহণং ন কৃতম্। তৎপ্রত্যুক্ত শল্যভূতং স্যাৎ। স্থায়িনস্ত রসীভাব ঔচিত্যাদুচ্যতে, তদ্বিভাবানুভাবোচিতচিত্তবৃত্তি-সংস্কারসুন্দরচর্বণোদয়াৎ। হৃদয়সংবাদোপযোগিলোকচিত্তবৃত্তিপরিজ্ঞানাবস্থায়া-মুদ্যানপুলকাদিভিঃ স্থায়িভূতরত্যাদ্যবগমাচ্চ। ব্যভিচারী তু চিত্তবৃত্ত্যাত্মত্বেঽপি মুখ্যচিত্তবৃত্তিপরবশ এব চর্ব্যত ইতি বিভাবানুভাবমধ্যে গণিতঃ। অতএব

অলৌকিক ; অনুভাবও অলৌকিক। বাক, অঙ্গ ও সত্ত্বকৃত অভিনয় অনুভব করায় বলিয়া ইহার নাম অনুভাব। সেই চিত্তবৃত্তিতে তন্ময়ীভবনকেই অনুভবন বলে।

রসনিষ্পত্তিতে স্বকীয়া চিত্তবৃত্তিরই প্রতীতি হয়, পরকীয়া চিত্তবৃত্তির প্রতীতি হয় না। এই কারণেই ভরত মুনির রসসূত্রে স্থায়িভাবের রসনিষ্পত্তির কথা না বলিয়া 'বিভাবানুভাবব্যভিচারিসংযোগাদ্ রসনিষ্পত্তিঃ' ; এরূপ বলা হইয়াছে। তথাপি যে বলা হয় স্থায়ী ভাব রসে পরিণত হয়—তাহা শুধু ঔচিত্যের জন্য। স্থায়ী ভাব বিভাবানুভাবাদির উপযোগী চিত্তবৃত্তিসংস্কাররূপে সামাজিকের হৃদয়ে বিদ্যমান। এই সমুচিত চিত্তবৃত্তির উদ্বোধনের ফলেই সুন্দরের চর্বণার উদয় হয়। সেই জন্যই বলা হয় স্থায়ী ভাব রসে পরিণত হয়। দ্বিতীয়তঃ, হৃদয়-সংবাদের প্রধান উপযোগী হইতেছে লৌকিক চিত্তবৃত্তির পরিজ্ঞান। এই পরিজ্ঞানের অবস্থায় রত্যাদি স্থায়িভাব উদ্যানপুলকাদি বিভাবানুভাবের দ্বারা উদ্দীপিত হইয়া প্রতীত হয়। ব্যভিচারীভাবও চিত্তবৃত্তিমূলক ; তবে ইহার চর্বণা মুখ্য চিত্তবৃত্তির অধীন হইয়াই ঘটিয়া থাকে।

---

রস্যমানতায়া এবৈব নিষ্পত্তিঃ, যৎপ্রবন্ধপ্রবৃত্তবন্ধুসমাগমাদিকাণোদিতহর্ষাদিলৌকিকচিত্তবৃত্তিগুণভাবেন চর্বণারূপত্বম্। অতশ্চর্বণাত্রাভিব্যঞ্জনমেব, ন তু জ্ঞাপনম্, প্রমাণব্যাপারবৎ। নাপ্যুৎপাদনম্, হেতুব্যাপারবৎ।

ননু যদি নেয়ং জ্ঞপ্তির্ন বা নিষ্পত্তিঃ, তর্হি কিমেতৎ? নত্বয়মসাবলৌকিকো রসঃ। ননু বিভাবাদিরত্র কিং জ্ঞাপকো হেতুঃ, উত কারকঃ? ন জ্ঞাপকো ন কারকঃ ; অপিতু চর্বণোপযোগী। ননু কৈতদ্দৃষ্টমন্যত্র। যত এব ন দৃষ্টং তত এবালৌকিকমিত্যুক্তম্। নন্বেবং রসোঽপ্রমাণং স্যাৎ ; অস্তু, কিং ততঃ? তচ্চর্বণাত এব প্রীতিব্যুৎপত্তিসিদ্ধেঃ কিমন্যদর্থনীয়ম্। নন্বপ্রমাণকমেতৎ ; ন, স্ব-সংবেদনসিদ্ধত্বাৎ। জ্ঞানবিশেষস্যৈব চর্বণাত্মত্বাৎ ইত্যলং বহুনা। অতশ্চ রসোঽয়মলৌকিকঃ। যেন ললিতপরুষানুপ্রাসস্যার্থাভিধানানুপযোগিনোঽপি রসং প্রতি ব্যঞ্জকত্বম্ কা তত্র লক্ষণায়াঃ শঙ্কাপি? কাব্যাত্মকশব্দনিষ্পীড়নেনৈব তচ্চর্বণা দৃশ্যতে। দৃশ্যতে হি তদেব কাব্যং পুনঃ পুনঃ পঠংশ্চর্ব্যমাণশ্চ সহৃদয়ো লোকঃ, ন তু কাব্যস্য তত্র ; 'উপাদায়াপি যে হেয়া,' ইতি ন্যায়েন কৃতপ্রতীতিকস্যানুপযোগ এবেতি শঙ্কাপীহ ধ্বননব্যাপারঃ। অত এবালক্ষ্যক্রমতা।

সে কারণে ইহাকে বিভাব ও অনুভাবের মধ্যেই গণনা করা হয়। অতএব দেখা যাইতেছে রস্যমানতা হর্ষ প্রভৃতি লৌকিক চিত্তবৃত্তিকে আচ্ছন্ন বা গৌণ করিয়াই চর্বণারূপত্ব লাভ করে।

বিভাবাদির এই চর্বণা প্রমাণ ব্যাপারের মত জ্ঞাপন নয় ; হেতুমূলক ব্যাপারের মত উৎপাদনও নয়—ইহা অভিব্যঞ্জন স্বরূপ। বিভাবাদি হইতেছে এই ব্যঞ্জনার উপযোগী উপাদান। সহৃদয় শ্রোতা বা দর্শকের হৃদয়ে ব্যতীত অন্যত্র ইহার অস্তিত্ব না থাকায় ইহা অলৌকিক। ইহা সহৃদয়ের অনুভূতি-সিদ্ধ ও সে কারণে ইহার অস্তিত্বের জন্য অন্য প্রমণের প্রয়োজন হয় না। তাছাড়া অবাচক শব্দ ও ললিত-পরুষ অনুপ্রাস (যাহার দ্বারা অর্থ অভিহিত হয় না) রসের ব্যঞ্জনা দিতে পারে। এখানে লক্ষণার কোন অবকাশই নাই।

তাহা হইলে দেখা যাইতেছে—কাব্যাত্মক শব্দের পুনঃ পুনঃ আবৃত্তির দ্বারা রসচর্বণা হয়। কাব্যের প্রতীতি হইলেই এই সব শব্দের অনুপ-যোগিতা হয় না। সেই জন্য কাব্যে শব্দের ধ্বনি-ব্যাপার থাকে।

অনেকে বলেন—ধ্বনি স্বীকার করিলে বাক্যভেদ দোষ হয় ব্যঞ্জনা স্বীকার করিলে শাস্ত্রে ও লৌকিক ব্যাপারে বাক্যভেদ হয় বটে।

যত্তু বাক্যভেদ স্যাদিতি কেনচিদুক্তম্, তদনভিজ্ঞতয়া। শাস্ত্রং হি সকৃদুচ্চারিতং সময়বলেনার্থং প্রতিপাদয়দ্যুগপদ্বিরুদ্ধানেক-সময়স্মৃত্যযোগাৎ কথমর্থদ্বয়ং প্রত্যায়য়েৎ। অবিরুদ্ধত্বে বা তাবানেকো বাক্যার্থঃ স্যাৎ। ক্রমেনাপি বিরম্যব্যাপারাযোগঃ। পুনরুচ্চারিতেঽপি বাক্যে স এব,সময়প্রকরণাদেস্তাদবস্থ্যাৎ। প্রকরণসময়প্রাপ্যার্থতিরস্কারেণার্থান্তর-প্রত্যায়কত্বে নিয়মাভাব ইতি তেন "অগ্নিহোত্রং জুহুয়াৎ স্বর্গকামঃ" ইতি শ্রুতৌ খাদেচ্ছ্বমাংসমিত্যেষ নার্থ ইত্যত্র কা প্রমেতি প্রসজ্যতে। তত্রাপি ন কাচিদিয়ত্তেত্যনাশ্বাসতা ইত্যেবং বাক্যভেদো দূষণম্। ইহ তু বিভাবাদ্যেব প্রতিপাদ্যমানং চর্বণাবিষয়তোন্মুখম্ ইতি সময়াদ্যুপযোগাভাবঃ। ন চ নিযুক্তোঽহমত্র করবাণি কৃতার্থোঽহমিতি শাস্ত্রীয়-প্রতীতিসদৃশমদঃ। তত্রোত্তরকর্তব্যোন্মুখ্যেন লৌকিকত্বাৎ। ইহ তু বিভাবাদি চর্বণাদ্ভুতপুষ্পবত্তৎকালসারৈবোদিতা ন তু পূর্বাপরকালানুবন্ধিনীতি-লৌকিকাদাস্বাদাদ্যোগিবিষয়াচ্চান্য এবায়ং রসাস্বাদঃ। অতএব 'শিখরিণি' ইত্যাদাবপি মুখ্যার্থবাধাদিক্রমমনপেক্ষ্যৈব সহৃদয়া বক্তৃভিপ্রায়ং চাটুপ্রীত্যাত্মকং

কারণ শব্দের প্রকরণ ও সংকেত সেখানে প্রধান। কিন্তু এই নিয়ম ব্যঞ্জনার ক্ষেত্রে খাটে না। কারণ এখানে বিভাবাদি রসচর্বণার উপযোগী হইয়াই প্রতিপাদিত হয় ও সেই কারণে এখানে সংকেতের উপযোগিতা নাই। বিভাবাদির চর্বণা তৎকালিক সারবত্তা সহকারে আবির্ভূত হয়। ইহাতে কালের ক্রম থাকে না। সেইজন্য রসাস্বাদ অসংলক্ষ্যক্রম ; সেই কারণেই 'শিখরিণি' ইত্যাদি উদাহরণে মুখ্যার্থ-বাধাদি-ক্রমের ( অর্থাৎ লক্ষণার ) অপেক্ষা না রাখিয়াই চাটু-রসাত্মক ধ্বনির উপলব্ধি হয়। গ্রন্থকার যে বৃত্তিতে সাধারণভাবে বিবক্ষিতান্য-পরবাচ্যধ্বনিতে ভাক্তত্ব নাই বলিয়াছেন, তাহার কারণ ইহাই।

ধরা যাক যে, বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনির সংলক্ষক্রমব্যঙ্গ্যভেদে লক্ষণা আছে, কিন্তু ইহার অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ভেদে তো লক্ষণা নাই। তাহা হইলেও—ভক্তি ধ্বনির লক্ষণ—এই লক্ষণের অব্যাপ্তি দোষ ঘটে। শ্রীমদভিনবগুপ্তপাদ অবশ্য মনে করেন যে 'সুবর্ণপুষ্পাম্'—ইত্যাদি উদাহরণে অবিবক্ষিতবাচ্যধ্বনিতেও লক্ষণার মুখ্যার্থ-বাধা প্রভৃতির অপেক্ষা না করিয়াই ব্যঙ্গ্যার্থের প্রতীতি হয়।

উপরোক্ত আলোচনার দ্বারা দেখানো হইল "ভক্তিরলক্ষণম্",—ভক্তি ধ্বনির লক্ষণ নহে।

## মূল

৪৯। কস্যচিদ্ ধ্বনিভেদস্য সা তু স্যাদুপলক্ষণম্ ॥

**সা পুনঃ ভক্তির্বক্ষ্যমাণপ্রভেদমধ্যাদন্যতমস্য ভেদস্য যদি নামোপলক্ষণতয়া সম্ভাব্যতে।**

সংবেদয়ন্তে। অত এব গ্রন্থকারঃ সামান্যেন বিবক্ষিতান্যপরবাচ্যেধ্বনৌ ভক্তেরভাবমভ্যধাৎ। অস্মাভিস্তু দর্দুরুটং প্রত্যাম্নয়িতুমুক্তম্—ভবতত্র লক্ষণ', অলক্ষ্যক্রমে তু কুপিতোঽপি কিং করিষ্যসীতি। যদি তু ন কুপ্যতে 'সুবর্ণপুষ্পাং' ইত্যাদাববিবক্ষিত-বাচ্যেঽপি মুখ্যার্থবাধাদিলক্ষণাসামগ্রীমনপেক্ষ্যৈব ব্যঙ্গ্যার্থ-বিশ্রান্তিরিত্যলং বহুনা। উপসংহরতি—তস্মাদ্ ভক্তিরিতি। ( ৪৮ )

**অনুবাদ**

**তাহা ( লক্ষণা ) কোন কোন প্রকার ধ্বনির উপলক্ষণ হইতে পারে।**

**আবার, ধ্বনির যে সব প্রভেদের কথা বলা হইবে, সেই লক্ষণা তাহাদের কোনটির উপলক্ষণ হইতে পারে।**

**বাসুদেব**

পূর্বের আলোচনায় ভক্তি যে ধ্বনির সহিত এক নয় বা ধ্বনির লক্ষণ নয়, তাহা দেখানো হইয়াছে। অতঃপর দেখানো হইতেছে যে যদি কোন কোন ধ্বনির ক্ষেত্রে ভক্তি থাকেও, তাহা হইলে সেই ভক্তি হইতেছে উপলক্ষণ। উপলক্ষণের দ্বারা—ভক্তি ধ্বনির লক্ষণ—ইহা সিদ্ধ হয় না।

উপলক্ষণের সংজ্ঞা হইতেছে, "ব্যাবর্তকম্ অবর্ত্তমানং বিধেয়ানন্বয়ি উপলক্ষণম্"। উপলক্ষণ হইতেছে সাময়িক চিহ্ন; যেমন গৃহে উপবিষ্ট কাকরূপ উপলক্ষণের দ্বারা গৃহটি চিহ্নিত হইয়াছে; এক্ষেত্রে অন্য গৃহ হইতে এই গৃহের পার্থক্যের কারণ হইতেছে—এখানে কাকের উপবেশন।

উপলক্ষণের সাহায্যে যাঁহারা ধ্বনির লক্ষণ করিতে চাহেন, তাঁহাদের বক্তব্য হইতেছে এই যে, যেখানে ধ্বনি সেখানেই যদি ভক্তি থাকে, তাহা হইলে এইভাবে লক্ষণার দ্বারা ধ্বনি উপলক্ষিত হয়। ইহার বিরুদ্ধে বৃত্তিতে বলা হইয়াছে, ধ্বনির একটি ভেদে—অবিবক্ষিত-বাচ্যধ্বনিতে—এই উপলক্ষণ আছে, সর্বত্র নাই। সুতরাং এই উপলক্ষণ স্বীকারের দ্বারা ধ্বনির ভক্তি-বাদও সিদ্ধ হইল না, ধ্বনি যে ভক্তি নহে—এই সিদ্ধান্তও খণ্ডিত হইল না।

---

**লোচন টীকা**

নন্থ মা ভূদ্ধ্বনিরিতি ভক্তিরিতি চৈকং রূপম্। মা চ ভূদ্ভক্তির্ধ্বনের্লক্ষণম্। উপলক্ষণং তু ভবিষ্যতি; যত্র ধ্বনির্ভবতি, তত্র ভক্তিরপ্যস্তীতি ভক্ত্যুপলক্ষিতো ধ্বনিঃ। ন তাবদেতৎ সর্বত্রাস্তি, ইয়তা চ কিং পরস্য সিদ্ধং; কিং বা নঃ ত্রুটিতং? ইতি তদাহ—কস্যচিৎ ইত্যাদি। নন্থ ভক্তিস্তাবচ্চিরন্তনৈরুক্তা, তদুপলক্ষণ-মুখেন চ ধ্বনিমপি সমগ্রভেদং লক্ষয়িষ্যন্তি জ্ঞাস্যন্তি চ। ( ৪৯ )

## মূল

৫০। যদি চ গুণবৃত্ত্যৈব ধ্বনির্লক্ষ্যতে ইত্যুচ্যতে, তদভিধাব্যাপারেণ তদিতরোঽলংকারবর্গঃ সমগ্র এব লক্ষ্যত ইতি প্রত্যেকমলংকারাণাং লক্ষণ-করণ-বৈয়র্থ্যপ্রসঙ্গঃ ॥

## অনুবাদ

**যদি বলা হয় যে, গুণবৃত্তিই ধ্বনির লক্ষণ, তবে উত্তর দেওয়া যায় যে, তাহা হইলে অভিধাব্যাপারের সাহায্যেই সমস্ত অলংকারসমূহই লক্ষিত হইয়া যায়। সুতরাং (পৃথক্ভাবে) প্রত্যেক অলংকারের লক্ষণ করা ব্যর্থ হইয়া পড়ে।**

## বাসুদেব

কেহ কেহ বলিতে পারেন যে, ভক্তির কথা প্রাচীন আচার্য্যগণ বলিয়াছেন। সেই ভক্তির উপলক্ষণের দ্বারাই ধ্বনিরও লক্ষণ করা যাইবে এবং ধ্বনির বিষয় জানাও যাইবে। কারণ উপলক্ষণও লক্ষণের মতই "ইতরব্যাবর্ত্তক"—অন্য বস্তু হইতে উপলক্ষিত বস্তুর পার্থক্য নির্দ্দেশক। সুতরাং ধ্বনির লক্ষণে প্রয়োজন নাই, উপলক্ষণের দ্বারাই কার্য্যসিদ্ধি হইতেছে।

এই আশংকার উত্তর বৃত্তির—"**তদভিধা....বৈয়র্থ্যপ্রসঙ্গঃ**"—এই অংশে বলা হইয়াছে। বৃত্তিকার বলিতেছেন—যে যুক্তিতে উপলক্ষণের সাহায্যেই লক্ষণের কার্য্যসিদ্ধি করা হইতেছে, সেই যুক্তি তাহা হইলে অলংকারসমূহের লক্ষণকরণপ্রসঙ্গে অনুসৃত হইতে হইবে। অভিধান-অভিধেয়-ভাব সকল প্রকার অলংকারের ব্যাপক; বৈয়াকরণ ও মীমাংসকগণ কর্ত্তৃক অভিধার স্বরূপ নিরূপিত হইয়াছে; তাহা হইলে

## লোচন টীকা

কিং তল্লক্ষণেনেত্যাশঙ্ক্যাহ—যদি চেতি। অভিধানাভিধেয়ভাবো হ্যলঙ্কারাণাং ব্যাপকঃ: ততশ্চাভিধাবৃত্তে বৈয়াকরণমীমাংসকৈর্নিরূপিতে কুত্রেদানীমলঙ্কারকারাণাং ব্যাপারঃ। তথা হেতুবলাৎ কার্য্যং জায়ত ইতি তার্কিকৈরুক্তে কিমিদানীমীশ্বরপ্রভৃতীনাং কর্তৄণাং জ্ঞাতৄণাং বা কৃত্যমপূর্বং স্যাদিতি সর্বো নিরারম্ভঃ স্যাৎ। তদাহ—লক্ষণকরণবৈয়র্থ্যপ্রসঙ্গ ইতি। (৫০)

আর অলংকারসমূহের কি ব্যাপার থাকিল? তদ্রূপ নৈয়ায়িকগণ বলিয়াছেন—হেতু হইতেই কার্য্য হয়; সেক্ষেত্রে ঈশ্বর প্রভৃতি কর্তার বা জ্ঞাতার কোন অপূর্ব কাজই থাকিতে পারে না। অতএব অলংকার-সমূহের প্রত্যেকের লক্ষণ নিরূপণ করার কোন সার্থকতা থাকে না। এই যুক্তি অনুসারে এইরূপ লক্ষণকরণ ব্যর্থই হয়। সুতরাং এই যুক্তি অচল। গৌণী বৃত্তি ধ্বনির লক্ষণ হইতে পারে না—উপলক্ষণের দ্বারাও লক্ষণ সিদ্ধ হয় না।

### মূল

৫১। কিং চ—

লক্ষণেঽন্যৈঃ কৃতে চাস্য পক্ষ-সংসিদ্ধিরেব নঃ ॥ ১৯

কৃতেঽপি বা পূর্বমেবান্যৈর্ধ্বনিলক্ষণে পক্ষসংসিদ্ধিরেব নঃ। যস্মাদ্ "ধ্বনিরস্তীতি" নঃ পক্ষঃ। স চ প্রাগেব সংসিদ্ধ ইতি অযত্ন-সম্পন্ন-সমীহিতার্থাঃ সংবৃত্তাঃ স্মঃ ॥

যেঽপি সহৃদয়-হৃদয়-সংবেদ্যমনাখ্যেয়মেব ধ্বনেরাত্মা ন মাম্নাসিষুস্তেঽপি ন পরীক্ষ্যবাদিনঃ। যত উক্তয়া নীত্যা বক্ষ্যমাণয়া চ ধ্বনেঃ সামান্য-বিশেষ-লক্ষণে প্রতিপাদিতেঽপি যদ্যনাখ্যেয়ত্বং তৎ সর্বেষামেব বস্তূনাং তৎ প্রসক্তম্। যদি পুনর্ধ্বনেরতিশয়োক্ত্যানয়া কাব্যান্তরাতিশায়ি তৈঃ স্বরূপমাখ্যায়তে, তৎ তেঽপি যুক্তাভিধায়িন এব ॥

### অনুবাদ

অপর পক্ষে—

এবং যদি অপর কেহ ধ্বনির লক্ষণ করিয়া থাকেন, তাহা হইলে আমাদের পক্ষই সিদ্ধ হয়।

অথবা যদি পূর্বেই অন্য কেহ ধ্বনির লক্ষণ করিয়া থাকেন, তাহা হইলে আমাদের পক্ষই সিদ্ধ হয়, যেহেতু আমাদের পক্ষ হইতেছে—"ধ্বনি আছে"। এবং যদি তাহা পূর্বেই সিদ্ধ হইয়া থাকে, তাহা হইলে বিনা চেষ্টায় আমাদের অভীষ্ট প্রয়োজন সম্পন্ন হইয়াছে।

**পুনশ্চ যাঁহারা সহৃদয়হৃদয়সংবেদ্য ধ্বনির আত্মাকে অনির্বচনীয় বলিতে ইচ্ছুক, তাঁহারাও বিষয়টি পরীক্ষা না করিয়াই এরূপ বলিতে চাহেন। যে সকল নিয়মের কথা বলা হইয়াছে ও বলা হইবে, তদনুসারে ধ্বনির সাধারণ ও বিশেষ লক্ষণ প্রতিপাদিত হইলেও যদি ইহাকে অনির্বচনীয় বলা হয়, তাহা হইলে সকল বস্তুতেই তাহার প্রসঙ্গ আসিবে ( সকল বস্তুই অনির্বচনীয় হইবে )। আর যদি এই অতিশয়োক্তির দ্বারা তাঁহারা বলিতে চাহেন যে ধ্বনির স্বরূপ অন্য কাব্য ( গুণীভূতব্যঙ্গ্য ) হইতে অতিরিক্ত কিছু, তাহা হইলে তাঁহারা যুক্তি-সঙ্গত উক্তি করিয়াছেন।**

**বাসুদেব**

আবার, যদি একথা বলা হয় যে, প্রাচীন আচার্য্যগণ ভক্তিকে একটি অতিরিক্ত শব্দব্যাপাররূপে গ্রহণ করিয়া এবং পর্য্যায়োক্ত, অপ্রস্তুতপ্রশংসা ইত্যাদি অলংকারের ক্ষেত্রে ধ্বনির অস্তিত্ব স্বীকার করিয়া ইতিপূর্বেই ধ্বনির লক্ষণ করিয়া গিয়াছেন, তাহা হইলে তো আমাদের মতই সমর্থিত হইল—এই কথা গ্রন্থকার কারিকায় বলিয়াছেন। ইহাতে হয়তো কেহ কেহ এরূপ ইঙ্গিত করিতে চাহেন যে গ্রন্থকার তাহা হইলে এমন কি অপূর্ব বস্তুর উন্মীলন করিলেন! প্রাচীন মতবাদকেই পুনরায় বিবৃত করিলেন মাত্র। তদুত্তরে বলা হইয়াছে, যে বস্তু পূর্বে ছিল, তাহারই যদি উন্মীলন হয়, তাহাতেই বা দোষ কি! যে বস্তু পূর্বে আভাসে মাত্র ছিল, যাহার পরিপূর্ণ বিচার ও প্রত্যক্ষ প্রতিষ্ঠা পূর্বে হয় নাই, আমরা—ধ্বনিবাদিগণ—তাহাকেই দৃঢ়ভিত্তির উপর প্রতিষ্ঠিত করিয়াছি ; আর যদি ধ্বনির অস্তিত্ব স্বীকার ও সংজ্ঞা-নির্ণয় আমাদের পূর্বেই করা হইয়া থাকে, তাহা হইলে তো বিনা

---

**লোচন টীকা**

মাভূদ্বাঽপূর্বোন্মীলনং পূর্বোন্মীলিতমেবাস্মাভিঃ সম্যঙ্‌নিরূপিতং, তথাপি কো দোষ ইত্যভিপ্রায়েনাহ—কিং চেত্যাদি। প্রাগেবেতি। অস্মৎ-প্রবন্ধাদিতি-শেষঃ। ( ৫১ )

এবং ত্রিপ্রকারমভাববাদং, ভক্ত্যন্তর্ভূতত্বং চ নিরাকুর্বতা অলক্ষণীয়ত্ব-মেতন্মধ্যে নিরাকৃতমেব। অতএব মূলাকারিকা সাক্ষাত্তন্নিরাকরণার্থা ন শ্রূয়তে।

চেষ্টায় আমাদের অভীষ্টসিদ্ধি হইয়া গিয়াছে। আমাদের অভীষ্ট হইতেছে—'ধ্বনি আছে" বা "কাব্যের আত্মা হইতেছে ধ্বনি"—ইহা প্রমাণ করা ; পূর্বাচার্য্যগণ তাহা হইলে আমাদের পক্ষই সমর্থন করিয়া গিয়াছেন।

এইভাবে ধ্বনিবাদের বিরুদ্ধ পক্ষের—তিন প্রকারের অনস্তিত্ববাদের ও লক্ষণান্তর্ভাববাদের—নিরসন হইলে, বাকী থাকিল আর একটি বিরুদ্ধ পক্ষ—অনির্বচনীয়তাবাদ—"কেচিদ্ বাচাং স্থিতমবিষয়ে তত্ত্বমুচুস্তদীয়ম্"। তিনপ্রকারের অনস্তিত্ববাদের ও লক্ষণান্তর্ভাববাদের নিরাকরণের দ্বারাই অনির্বচনীয়তাবাদও নিরাকৃত হইয়াছে। এই কারণেই এই মতবাদের নিরসন করিয়া কারিকায় কিছু বলা হয় নাই। তথাপি পাঁচপ্রকার প্রতিপক্ষের কথা পূর্বে উল্লিখিত হওয়ায় ও তন্মধ্যে চারিপ্রকার অভিমত খণ্ডিত হওয়ায়, বৃত্তিকার অবশিষ্ট সংখ্যাটি পরিপূর্ণ করিবার উদ্দেশ্যে বৃত্তিতে ইহার উল্লেখ করিয়া তাহা খণ্ডন করিয়াছেন। বৃত্তির 'যেঽপি····যুক্তাভিধায়িন এব" এই অংশে অনির্বচনীয়তাবাদের খণ্ডন আছে।

বৃত্তিকার প্রথমে বলিতেছেন যে অনির্বচনীয়তাবাদিগণ "ন পরীক্ষ্য-বাদিনঃ" অর্থাৎ বিচার ও পরীক্ষা করিয়া কথা বলেন না। কারণ ধ্বনি সাধারণতঃ কি ভাবে নির্নীত হইবে, তাহা "যত্রার্থঃ শব্দো বা—(১।৩)—কারিকায় বলা হইয়াছে। ইহা হইতেছে "উক্ত নীতি" বা যুক্তি ; আবার (২।১) কারিকায়—('অর্থান্তরে সংক্রমিতং') ইত্যাদিতে ধ্বনির বিশেষ লক্ষণ কিভাবে সূচিত হইবে, তাহা বলা হইবে। তাহা

বৃত্তিকৃত্ নিরাকৃতমপি প্রমেয়শয্যাপূরণায় কণ্ঠেন তৎপক্ষমনূদ্য নিরাকরোতি—যেঽপীত্যাদিনা। উক্তয়া নীত্যা 'যত্রার্থঃ শব্দো বা' ইতি সামান্যলক্ষণং প্রতিপাদিতম্। বক্ষ্যমাণয়া তু নীত্যা বিশেষলক্ষণং ভবিষ্যতি অর্থান্তরে সংক্রমিতং, ইত্যাদিনা। তত্র প্রথমোদ্দ্যোতে ধ্বনেঃ সামান্যলক্ষণমেব কারিকা-কারেণ কৃতং। দ্বিতীয়োদ্দ্যোতে কারিকাকারোঽবান্তরবিভাগং বিশেষলক্ষণং চ বিদধদনুবাদমুখেন মূলবিভাগং দ্বিবিধং সূচিতবান্। তদাশয়ানুসারেণ তু বৃত্তিকৃদত্রৈবোদ্দ্যোতে মূলবিভাগমবোচৎ—'স চ দ্বিবিধঃ' ইতি সর্বেষাম্ ইতি।

হইবে "বক্ষ্যমাণ নীতি"। গ্রন্থের প্রথম উদ্দ্যোতে কারিকাকার ধ্বনির সাধারণ লক্ষণ ও মূল বিভাগ ('স চ দ্বিবিধঃ') করিয়াছেন। দ্বিতীয় উদ্দ্যোতে ধ্বনির বিশেষ লক্ষণ ও অবান্তরবিভাগসমূহ দেখানো হইবে। অতএব "উক্ত" নীতি ও "বক্ষ্যমাণ" নীতি বা যুক্তির সাহায্যে ধ্বনির সাধারণ ও বিশেষ লক্ষণ প্রতিপাদিত হইয়াছে ও হইবে। তৎসত্ত্বেও যদি কেহ বলেন যে ধ্বনি বস্তুটি অনির্বচনীয়, তাহা হইলে পৃথিবীর সমস্ত বস্তুই অনির্বচনীয় হইবে।

**"সর্বেষাম্"**—শব্দের অর্থ হইতেছে লৌকিক ও শাস্ত্রীয় বিষয়সমূহের।

**"যদি পুনঃ....যুক্তাভিধায়িন এব"**—আর যদি, "ধ্বনি অনির্বচনীয়" এই অতিশয়োক্তির দ্বারা অনির্বচনীয়তাবাদিগণ একথা বলিতে চাহেন যে, ইহা গুণীভূতব্যঙ্গ্য কাব্য হইতে অতিরিক্ত কিছু ও ইহার সৌন্দর্য্যাতিশয্য ও মাধুর্য্য এরূপ যে তাহা বাক্যে প্রকাশ করা যায় না ও সেই কারণেই ধ্বনির স্বরূপ অনাখ্যেয়,—তাহা হইলে অবশ্য তাঁহারা যুক্তিযুক্ত কথাই বলিয়াছেন। কারণ সে ক্ষেত্রে আমাদের কথিত ধ্বনির অস্তিত্ব, চারুত্বাতিশয্য ও সারভূতত্বই প্রমাণিত হইতেছে।

**"অতিশয়োক্ত্যানয়া"**—এই পদের ব্যাখ্যায় শ্রীমদভিনবগুপ্তপাদাচার্য্য বলিয়াছেন—"তান্যক্ষরাণি হৃদয়ে কিমপি স্ফুরন্তি"—সেই অক্ষরগুলি হৃদয়ে কি অনির্বাচনীয় বস্তুই না স্ফুরিত করিতেছে" ;—এই উদাহরণে যেমন অতিশয়োক্তির দ্বারা সারভূতত্ব প্রতিপাদনের উদ্দেশ্যে অনির্বচনীয়তার কথা বলা হইয়াছে, ধ্বনি সম্বন্ধেও তদ্রূপ, অর্থাৎ এখানেও অনির্বচনীয়তার দ্বারা ধ্বনির সারভূতত্বই প্রতিপাদিত হইয়াছে।

ইতি শ্রীরাজানকানন্দবর্দ্ধনাচার্য্যবিরচিত-ধ্বন্যালোকে প্রথম উদ্দ্যোতঃ ॥

---

লৌকিকানাং শাস্ত্রীয়াণাং চেত্যর্থঃ। অতিশয়োক্ত্যেতি। যথা 'তান্যক্ষরাণি হৃদয়ে কিমপি স্ফুরন্তি' ইতিবদতিশয়োক্ত্যানাখ্যেয়তোক্তা সাররূপতাং প্রতিপাদয়িতুমিতি দর্শিতমিতি শিবম্ ॥ (৫১)

## লোচনটীকার প্রথম উদ্দ্যোতের সমাপ্তিশ্লোক।

*কিং লোচনং বিনালোকো ভাতি চন্দ্রিকয়াপি হি।
তেনাভিনবগুপ্তোঽত্র লোচনোন্মীলনং ব্যধাৎ।
যদুন্মীলনশক্ত্যৈব বিশ্বমুন্মীলতি ক্ষণাৎ॥
স্বাত্মায়তনবিশ্রান্তাং তাং বন্দে প্রতিভাং শিবাম্॥ ইতি শিবম্॥

ইতি শ্রীমহামাহেশ্বরাচার্য্যাভিনবগুপ্তোন্মীলিতে সহৃদয়ালোকলোচনে ধ্বনি-সংকেতে প্রথম উদ্দ্যোতঃ।

---

*লোচন ব্যতীত কেবল চন্দ্রিকার (জ্যোৎস্নার) দ্বারাই কি জগৎ উদ্ভাসিত হয়? সেই কারণে অভিনবগুপ্ত এখানে লোচনোন্মীলন কার্য্য করিতেছেন। যে উন্মীলনশক্তির দ্বারাই ক্ষণকালমধ্যে বিশ্ব প্রকাশিত হয়,—আপনাতেই আপনি সম্পূর্ণ সেই মঙ্গলময়ী প্রকাশ-শক্তিকে আমি বন্দনা করি।

*লোচনং বিনা = লোচনটীকা বতীত ; চন্দ্রিকয়া—চন্দ্রিকা নাম ধ্বন্যালোকের অপর টীকার দ্বারা ; কিম্ আলোকো ভাতি—ধ্বন্যালোক কি উদ্ভাসিত হয়? অর্থাৎ 'লোচন'টীকা রচিত না হইলে কেবলমাত্র চন্দ্রিকা টীকার দ্বারা কি ধ্বন্যালোকগ্রন্থের সম্যক প্রকাশ বা ব্যাখ্যা হইতে পারে?

# ধ্বন্যালোকঃ

## ।। শ্রীরস্তু ঃ দ্বিতীয় উদ্দ্যোতঃ ।।

### মূল

১। এবমবিবক্ষিতবাচ্য-বিবক্ষিতান্যপরবাচ্যত্বেন ধ্বনির্দ্বিপ্রকারঃ প্রকাশিতঃ। তত্রাবিবক্ষিতবাচ্যস্য প্রভেদ-প্রতিপাদনায়েদমুচ্যতে—

অর্থান্তরে সংক্রমিতমত্যন্তং বা তিরস্কৃতম্ ।
অবিবক্ষিতবাচ্যস্য ধ্বনের্বাচ্যং দ্বিধা মতম্ ।। ১ ।
তথাবিধাভ্যাং চ তাভ্যাং ব্যঙ্গ্যস্যৈব বিশেষঃ ।।

### অনুবাদ

এইভাবে অবিবক্ষিতবাচ্য ও বিবক্ষিতান্যপরবাচ্যভেদে ধ্বনি দুই-প্রকার—ইহা প্রকাশিত হইয়াছে। তন্মধ্যে অবিবক্ষিতবাচ্যধ্বনির প্রভেদ প্রতিপাদনের উদ্দেশ্যে ইহা বলা হইতেছে—

অবিবক্ষিতবাচ্যধ্বনির বাচ্য অর্থ দুইপ্রকারের বলিয়া স্বীকৃত হইয়াছে; ইহা অর্থান্তরে সংক্রমিত হয় বা অত্যন্তরূপে তিরস্কৃত বা আচ্ছন্ন হয়।

এবংবিধ ভেদদ্বয়ের দ্বারা ব্যঙ্গ্যেরই বিশেষত্ব সূচিত হইল।

### বাসুদেব

প্রথম উদ্দ্যোতে বৃত্তিকার সাধারণভাবে ধ্বনির দুই বিভেদের কথা বলিয়াছেন ও তাহাদের উদাহরণও দিয়াছেন। এই উদ্দ্যোতে এই

---

### লোচন টীকা

যা স্মর্য্যমানা শ্রেয়াংসি সূতে ধ্বংসয়তে রুজঃ।
তামভীষ্টফলোদারকল্পবল্লীং স্তবে শিবাম্ ।।

বৃত্তিকারঃ সঙ্গতিমুদ্দ্যোতস্য কুর্বাণ উপক্রমতে—এবমিত্যাদি। প্রকাশিত ইতি। ময়া বৃত্তিকারেণ সতেতি ভাবঃ,। নচৈতন্ময়োৎসূত্রমুক্তম্, অপিতু

দুই প্রধান বিভেদের বিভিন্ন অবান্তরভেদের আলোচনা করা হইবে। —'এবম্' শব্দের দ্বারা বৃত্তিকার প্রথম উদ্দ্যোতের সহিত দ্বিতীয় উদ্দ্যোতের সঙ্গতি দেখাইতেছেন।

প্রথম উদ্দ্যোতে ধ্বনির শ্রেণীবিভাগ সম্বন্ধে কারিকাকার কিছুই বলেন নাই—বৃত্তিকারই দুইটি প্রধান বিভেদের কথা বলিয়াছেন। এখানে বৃত্তির "প্রকাশিত"—শব্দের দ্বারা বৃত্তিকার বলিতেছেন—'আমি প্রথম উদ্দ্যোতে ধ্বনির যে দুইটি প্রধান বিভাগ করিয়াছি, তাহা 'উৎসূত্র' অর্থাৎ সূত্র লঙ্ঘন করিয়া নহে; কারিকাকারের ইচ্ছানুসারেই তাহা করা হইয়াছে।

"তত্র"—শব্দ গ্রন্থের প্রথম ও দ্বিতীয় উদ্দ্যোতের মধ্যে সঙ্গতি দেখাইবার উদ্দেশ্যে ব্যবহৃত হইয়াছে। প্রথম উদ্দ্যোতে বৃত্তিকার কর্তৃক প্রকাশিত ধ্বনির দুই প্রকার প্রভেদের মূলীভূত কারণ সম্বন্ধেই এই দ্বিতীয় উদ্দ্যোতে আলোচনা আরম্ভ করা হইতেছে—এইভাবে গ্রন্থসঙ্গতি করিতে হইবে।

অথবা, 'তত্র' শব্দের অর্থ হইতেছে—পূর্বালোচনার পরে। 'তত্র' অর্থাৎ প্রথমোদ্দ্যোতে বৃত্তিকার অবিবক্ষিতবাচ্যধ্বনির যে প্রভেদ ও অবান্তরভেদের কথা বলিয়াছেন, তাহা প্রতিপাদন করার জন্য পরবর্তী কারিকাটি বলা হইতেছে। শ্রীমদভিনবগুপ্ত বলেন—অবিবক্ষিতবাচ্য-ধ্বনির আলোচনা ও অবান্তরভেদ প্রতিপাদনের দ্বারা বিবক্ষিতান্য-পরবাচ্য হইতে ইহার পার্থক্য দেখাইবার উদ্দেশ্যেই ইহা বলা হইতেছে। বৃত্তিকারের বক্তব্য হইতেছে—ধ্বনির যে দুইটি মুখ্যভেদ আছে বলিয়া বৃত্তিকার প্রথম উদ্দ্যোতে বলিয়াছেন, তাহা কারিকাকারেরও অনুমোদিত। "সংক্রমিতম্"—শব্দটিতে ণিজন্ত প্রয়োগ আছে।

---

কারিকাকারাভিপ্রায়েণেত্যাহ—তত্রেতি। তত্র দ্বিপ্রকার-প্রকাশনে বৃত্তিকার-কৃতে যন্নিমিত্তং বীজভূতমিতি সম্বন্ধঃ। যদি বা—তত্রেতি পূর্বশেষঃ। তত্র প্রথমোদ্দ্যোতে বৃত্তিকারেণ প্রকাশিতঃ অবিবক্ষিতবাচ্যস্য যঃ প্রভেদোঽবান্তর-প্রকারস্তৎপ্রতিপাদনায় ইদম্ উচ্যতে। তদবান্তরভেদপ্রতিপাদনদ্বারেণৈব চানুবাদদ্বারেণাবিবক্ষিতবাচ্যস্য যঃ প্রভেদো বিবক্ষিতান্যপরবাচ্যাৎ প্রভিন্নত্বং

**"অত্যন্তং তিরস্কৃতম্'**—বিশেষভাবে তিরস্কৃত বা আচ্ছন্ন। **'সংক্রমিত' ও 'তিরস্কৃত'** শব্দের দ্বারা ইহা বলা হইতেছে যে, ব্যঞ্জক-ব্যাপারে সহকারিবর্গের ( সাহায্যকারী উপাদানসমূহের ) প্রভাবেই এই অর্থান্তরে সংক্রমণ হইয়া থাকে।

**অবিবক্ষিতবাচ্যধ্বনি** সেখানে হয়, যেখানে বাচ্য অর্থ বিবক্ষিত নহে। এই অবিবক্ষিতবাচ্য দুই প্রকারের হয়, (১) **অর্থান্তর-সংক্রমিতবাচ্য ধ্বনি** এবং (২) **অত্যন্ততিরস্কৃতবাচ্যধ্বনি**।

**অর্থান্তর-সংক্রমিতধ্বনি**—যদি কোন অর্থ বাচ্যভাবে উৎপন্ন হয়, অথচ সেই অর্থ সমগ্র বাক্যের উপযোগী হয় না এবং তাহার ফলে উপযোগী অর্থের প্রয়োজনে বাচ্যাতিরিক্ত অন্য কোন ধর্মের সহিত মিশ্রিত হয় ও সে কারণে লক্ষণা শক্তির দ্বারা অন্য অর্থ লক্ষিত করে, তাহা হইলে সেই বাচ্যার্থকে অর্থান্তরসংক্রমিতবাচ্যধ্বনি বলে। এখানে বাচ্যার্থ লক্ষিত অর্থের অনুগত হওয়ায় সূত্রের মত বিদ্যমান থাকে। তাহা হইলে অর্থান্তরসংক্রমিতবাচ্যধ্বনিতে—(১) বাচ্যার্থ থাকিবে (২) সেই বাচ্যার্থ সমগ্রের সহিত উপযোগী হইবে না (৩) সে কারণে তাহাকে বাচ্যাতিরিক্ত অন্য কোন ধর্মের সহিত সংমিশ্রিত হইতে হইবে (৪) লক্ষণা শক্তির দ্বারা লক্ষিত অর্থের সহিত এই বাচ্যার্থের মিশ্রণ ঘটিতে হইবে এবং (৫) বাচ্যার্থ এইভাবে লক্ষ্যমাণ অর্থান্তরে সংক্রমিত হইলেও সূত্রের মত এখানে বর্ত্তমান থাকিবে। সহজভাবে বলা যাইতে পারে—, এখানে বাচ্যার্থ রূপান্তরিত হইয়াছে।

**অত্যন্ততিরস্কৃতবাচ্যধ্বনি**—যদি কোন বাচ্য অর্থের উপপত্তিই না হয় এবং তাহা যেন অর্থান্তর-গ্রহণের উপায়মাত্র হইয়াই পলায়ন করে বলিয়া মনে হয়, তাহা হইলে সেই বাচ্য অর্থ অত্যন্ততিরস্কৃত

তৎপ্রতিপাদনায়েদমুচ্যতে। ভবতি মূলতো দ্বিভেদত্বং কারিকাকারস্যাপি সম্মতমেবেতি ভাবঃ। সংক্রমিতমিতি ণিচা। ব্যঞ্জনাব্যাপারে যঃ সহকারিবর্গস্তস্যায়ং প্রভাব ইত্যুক্তং তিরস্কৃতশব্দেন চ। যেন বাচ্যেনাবিবক্ষিতেন সতাঽবিবক্ষিতবাচ্যো ধ্বনির্ব্যপদিশ্যতে তদ্বাচ্যং দ্বিধেতি সম্বন্ধঃ। যোঽর্থ উপপদ্যমানোঽপি তাবতৈবানুপযোগাদ্ধর্মান্তরসংবলনয়ান্যতামিব গতো লক্ষ্যমাণোঽনুগতধর্মী সূত্রন্যায়েনাস্তে

হইয়াছে বলিয়া ধরা হয়। অতএব অত্যন্ত-তিরস্কৃতবাচ্যধ্বনিতে (১) বাচ্য অর্থ থাকে (২) সেই অর্থের উপপত্তিই হয় না (৩) তাহা অর্থান্তর-গ্রহণের উপায়মাত্রই হইয়া থাকে এবং (৪) তৎক্ষণাৎই তাহা তিরোহিত হয়।

এখন ধ্বনির প্রভেদ নিরূপণ করিতে গিয়া 'বাচ্যং দ্বিধা মতম্' অর্থাৎ বাচ্যের দুইটি ভেদের কথা কেন বলা হইতেছে? ইহার উত্তরে বৃত্তিতে বলা হইয়াছে—তথাবিধাভ্যাং চ····বিশেষঃ—এখানে 'চ' শব্দ 'যেহেতু'—এই অর্থে ব্যবহৃত হইয়াছে। এখানে বাচ্যের দুইটি ভেদের কথা বলিবার কারণ এই যে, ব্যঞ্জক অর্থের এই বৈচিত্র্যের দ্বারা ব্যঙ্গ্যেরই বৈচিত্র্য হয়। এখানে ব্যঞ্জক অর্থে 'ধ্বনি' শব্দের প্রয়োগ হইয়াছে। সে কারণে কারিকায় বাচ্যের ভেদের কথা বলায় কোন দোষ হয় নাই। বস্তুতঃ বাচ্য ধ্বনিরই ব্যঞ্জক; সেই কারণে ব্যঙ্গ্যপ্রকাশকারী ধ্বনিরই এই শ্রেণীভেদ।

### মূল

২। তত্রার্থান্তর-সংক্রমিত-বাচ্য, যথা—

স্নিগ্ধ শ্যামলকান্তিলিপ্তবিয়তো বেল্লদ্‌বলাকাঘনা
বাতাঃ শীকরিণঃ পয়োদসুহৃদামানন্দকেকাঃ কলাঃ।
কামং সন্তু দৃঢ়ং কঠোরহৃদয়ো রামোঽস্মি সর্বং সহে
বৈদেহী তু কথং ভবিষ্যতি হহা হা দেবি! ধীরা ভব॥

ইত্যত্র 'রাম' শব্দঃ। অনেন হি ব্যঙ্গ্যধর্মান্তরপরিণতঃ সংজ্ঞী প্রত্যায়্যতে, ন সংজ্ঞিমাত্রম্॥

স রূপান্তরপরিণত উক্তঃ। যত্ত্বনুপপদ্যমান উপায়তামাত্রেণার্থান্তরপ্রতিপত্তিং কৃত্বা পলায়ত ইব স তিরস্কৃত ইতি। নন্থ ব্যঙ্গ্যাত্মনো যদা ধ্বনের্ভেদো নিরূপ্যতে তদা বাচ্যস্য দ্বিধেতি ভেদকথনং ন সঙ্গতমিত্যাশঙ্ক্যাহ—তথাবিধাভ্যাং চেতি। চো যস্মাদর্থে। ব্যঞ্জকবৈচিত্র্যাদ্ধি যুক্তং ব্যঙ্গ্যবৈচিত্র্যমিতি ভাবঃ।

ব্যঞ্জকে ত্বর্থে যদি ধ্বনিশব্দস্তদা ন কশ্চিদ্দোষ ইতি ভাবঃ। ১।

### অনুবাদ

**তন্মধ্যে অর্থান্তর-সংক্রমিত-বাচ্য, যেমন—**

**স্নিগ্ধশ্যামলকান্তিলিপ্ত আকাশ; মেঘসমূহে শব্দায়মান বলাকা-শ্রেণী বিচরণ করিতেছে; বাতাস জলকণায় পরিপূর্ণ; মেঘের সুহৃদ ময়ূরবৃন্দ সানন্দে মধুর কেকাধ্বনি করিতেছে; ইহারা যেমন ইচ্ছা তেমনই থাকুক; আমি অতি কঠোরহৃদয় রাম বাঁচিয়া আছি ও সমস্ত সহ্য করিতেছি; কিন্তু বৈদেহীর কি হইবে? হাহা, হা দেবি, তুমি ধৈর্য্যাবলম্বন কর।**

এখানে 'রাম'—এই শব্দ। এতদ্বারা—ব্যঙ্গ্য ধর্মান্তরের দ্বারা রূপান্তরিত সংজ্ঞীকেই বুঝাইতেছে, কেবলমাত্র সংজ্ঞীকে (রামকে নহে)।

### বাসুদেব

অবিবক্ষিতবাচ্য-ধ্বনির প্রথম প্রভেদ হইতেছে—**অর্থান্তর-সংক্রমিত-বাচ্যধ্বনি।** এখানে উদাহরণের সাহায্যে তাহা পরিস্ফুট করা হইতেছে। প্রশ্ন হইতে পারে, প্রথমে অর্থান্তরসংক্রমিত-বাচ্যের লক্ষণ না দিয়া কেন উদাহরণ দেওয়া হইল? উত্তরে বলা যায়, ভেদ-প্রতিপাদক বস্তু সার্থকনামা হইলে তদ্দ্বারা লক্ষণও সিদ্ধ হয়। উদাহরণের সাহায্যেই ভেদ-প্রতীতি হইবে বলিয়া লক্ষণের কথা বলা হয় নাই।

'বিয়ৎ—আকাশ; "বেল্লদ্‌বলকাঃ ঘনাঃ"—বেল্লন্তঃ বলাকাঃ যেষু, এবংবিধাঃ ঘনাঃ (মেঘাঃ)—শব্দায়মান ও তৎসহ উড্ডীয়মান বলাকা-সমূহ যাহাতে,—সেইরূপ মেঘাবলী। 'কলাঃ'—ষড়জ-স্বর-প্রকাশক

---

### লোচন টীকা

ভেদ-প্রতিপাদকেনৈবান্বর্থনাম্না লক্ষণমপি সিদ্ধমিত্যভিপ্রায়েনোদাহরণমেবাহ—অর্থান্তরসংক্রমিত-বাচ্যো যথেতি। অত্র শ্লোকে রাম শব্দ ইতি সঙ্গতিঃ। স্নিগ্ধয়া জলসম্বন্ধসরসয়া শ্যামলয়া দ্রবিড়বনিতোচিতাসিতাবর্ণয়া কান্ত্যা চাকচক্যেন লিপ্তমাচ্ছুরিতং বিয়দ্বভো যৈঃ। বেল্লন্ত্যো বিজৃম্ভমাণাস্তথা চলন্ত্যঃ পরভাগবশাৎ প্রহর্ষবশাচ্চ বলাকাঃ সিতপক্ষিবিশেষা যেষু ত এবংবিধা মেঘাঃ। এবং নভস্তাবদ্ দুরালোকং বর্ত্ততে। দিশোঽপি দুঃসহাঃ। যতঃ সূক্ষ্মজলকণোদ্‌গারিণো বাতা ইতি মন্দমন্দত্বমেষামনিয়তদিগাগমনং চ বহুবচনেন সূচিতম্। তর্হি গুহাসু কচিৎ প্রবিশ্যাস্যতামিত্যত আহ—পয়োদানাং যে সুহৃদস্তেষু চ সৎসু যে শোভনহৃদয়া

বলিয়া মধুর। আকাশের স্নিগ্ধ শ্যামল কান্তি, শব্দায়মান বলাকা-পরি-শোভিত মেঘসমূহ, সূক্ষ্ম জলকণাবাহী বাতাস, ময়ূরের মধুর কেকাধ্বনি—এই সব উদ্দীপনাবিভাবের দ্বারা রামচন্দ্রের বিপ্রলম্ভ-শৃঙ্গাররস উদ্বোধিত হইতেছে। শৃঙ্গাররসের স্থায়ীভাব রতি—নায়ক ও নায়িকা উভয়ের মধ্যেই বিদ্যমান; বিভাবসমূহও স্ত্রী ও পুরুষ অর্থাৎ রাম ও সীতা উভয়ের পক্ষেই সমানভাবে প্রযোজ্য। সুতরাং প্রিয়তমা সীতার কথা মনে রাখিয়াই শ্রীরামচন্দ্র এখানে নিজের কথা বলিতেছেন। **দৃঢ়ম**" অতিশয়; "**কঠোরহৃদয়ঃ**"—সর্বপ্রকার দুঃখ সহ্য করিতে সমর্থ—ইহাই এই বিশেষণের দ্যোতনা; 'রাম'—শব্দটির যাহাতে বিশেষ একটি অর্থ ব্যঞ্জিত হয়, সেই জন্যই এই বিশেষণের প্রয়োগ করা হইয়াছে; সেই বিশেষ অর্থ হইতেছে—সকল-দুঃখভাজনত্ব, রাজ্যনির্বাসনত্ব, সীতাবিরহ-ভাজনত্ব প্রভৃতি। **'অস্মি'**—আমি তো সেই রামই আছি। **ভবিষ্যতি**—'ভূ' ধাতুর সাধারণ অর্থ ধরিলে শব্দটির অর্থ হইবে—তিনি (সীতা) কি করিবেন; আর মুখ্য অর্থ ধরিলে শব্দটি অর্থ হইবে—তিনি বাঁচিয়া থাকিবেন (ভবন) কি করিয়া। এইরূপে স্মরণোদ্দীপক শব্দ ও সংশয় প্রভৃতি পরপর উদিত হওয়ায় রাম যেন মনে করিতেছেন যে, প্রিয়া সীতা তাঁহার সম্মুখে বিদ্যমান এবং বেদনায় তাঁহার হৃদয় ফাটিয়া যাইবে; সেই কারণেই তিনি তাঁহাকে ধৈর্য্যধারণ করিতে উপদেশ দিতেছেন।

এই উদাহরণে অর্থান্তর-সংক্রমিতবাচ্যধ্বনির উদাহরণ হইতেছে—**'রাম' শব্দটি।** **'অনেন'** অর্থাৎ 'রামশব্দের বুৎপত্তিগত অর্থ এখানে অনুপযোগী হওয়ায়।

---

ময়ূরাস্তেষামানন্দেন হর্ষেন কলাঃ ষড়্‌জসংবাদিন্যো মধুরাঃ কেকাঃ শব্দবিশেষাঃ তাশ্চ সর্বং পয়োদবৃত্তান্তং দুঃসহং স্মারয়ন্তি; স্বয়ং চ দুঃসহা ইতি ভাবঃ।

এবমুদ্দীপনবিভাবোদ্বোধিতবিপ্রলম্ভঃ পরস্পরাধিষ্ঠানত্বাদ্রতেঃ বিভাবানাং সাধারণতামভিমন্যমান ইত এব প্রভৃতি প্রিয়তমাং হৃদয়ে নিধায়ৈব স্বাত্মবৃত্তান্তং তাবদাহ—কামং সন্তিতি। দৃঢ়মিতি সাতিশয়ম্ কঠোরহৃদয় ইতি। রাম-শব্দার্থধ্বনিবিশেষাবকাশদানায় কঠোরহৃদয়পদম্। যথা, 'তদ্‌গেহং' ইত্যুক্তে-

"**ব্যঙ্গ্যধর্মান্তরপরিণতঃ সংজ্ঞী প্রত্যায়্যতে**"—এখানে 'সংজ্ঞী' রাম-শব্দ নির্বাসন প্রভৃতি অসংখ্য প্রয়োজনকে আশ্রয় করিয়া নূতন ধর্ম গ্রহণ করিতেছে। শব্দের এই ধর্মান্তরই এখানে ব্যঙ্গ্য ; এতদ্বারা সংজ্ঞী 'রাম' নূতন রূপে পরিণতি লাভ করিয়াছেন। এই ব্যঙ্গ্যের জন্য আবশ্যক প্রয়োজনসমূহ অসংখ্য হওয়ায়, তাহারা কেবল অভিধালভ্য নহে ; অভিধার দ্বারা এই অর্থসমূহ একটির পর একটি পাওয়া গেলেও সেগুলি যুগপৎ বুদ্ধিগ্রাহ্য না হওয়ায়, সেগুলির বিচিত্র চর্বণা ও তজ্জাত চারুত্বাতিশয়ের উপলব্ধি হয় না। অথচ পানকরসের ন্যায় বিচিত্র চর্বণাই প্রতীয়মানের বৈশিষ্ট্য এবং এই চর্বণার জন্যই প্রতীয়মানের দ্বারা প্রয়োজন উৎকর্ষলাভ করে। এখানেও তাহাই হইয়াছে।

"**সংজ্ঞিমাত্রম্**"—এখানে 'মাত্র' শব্দের দ্বারা বুঝান হইয়াছে যে সংজ্ঞী 'রাম' শব্দ 'তিরস্কৃত' বা আচ্ছন্ন হয় নাই।

**মূল**

৩। যথা চ মমৈব বিষমবাণলীলায়াম্—

তালা জাঅন্তি গুণা জালা দে সহিঅএহিং ঘেপ্পন্তি।
রইকিরণানুগ্গহিআইঁ হোন্তি কমলাইঁ ॥

---

হপি 'নতভিত্তি' ইতি। অন্যথা রামপদং দশরথকুলোদ্ভবত্ব-কৌশল্যাস্নেহপাত্রত্ব-বাল্যচরিত-জানকীলাভাদি-ধর্ম্মান্তর-পরিণতমর্থং কথং ন ধ্বনেদিতি। অস্মীতি। স এবাহং ভবামীত্যর্থঃ। ভবিষ্যতীতি ক্রিয়াসামান্যম্। তেন কিং করিষ্যতীত্যর্থঃ। অথ চ ভবনমেবাস্য অসম্ভাব্যমিতি। উক্তপ্রকারেণ হৃদয়নিহিতাং প্রিয়াং স্মরণ-শব্দবিকল্পপরম্পরয়া প্রত্যক্ষীভাবিতাং হৃদয়স্ফোটনোন্মুখীং সসংভ্রমমাহ—হহা হেতি। দেবীতি। যুক্তং ধৈর্য্যমিত্যর্থঃ। অনেনেতি। রামশব্দেনানুপযুজ্যমানার্থেনেতি ভাবঃ। ব্যঙ্গ্যং ধর্মান্তরং প্রয়োজনরূপং রাজ্যনির্বাসনাদ্যসংখ্যেয়ম্। তচ্চাসংখ্যত্বাদভিধাব্যাপারেণাশক্যসমর্পণম্। ক্রমেণার্প্যমাণমপ্যেকধী-বিষয়ভাবাভাবান্ন চিত্রচর্বণাপদমিতি ন চারুত্বাতিশয়কৃৎ। প্রতীয়মানং তু তদসংখ্য-মপ্যস্তিরবিশেষত্বেনৈব কিং কিং রূপং ন সহত ইতি চিত্রপানকরসাপূপগুড়মোদক-স্থানীয়বিচিত্রচর্বণাপদং ভবতি। যথোক্তম্—উক্ত্যন্তরেণাশক্যং যৎ। এষ এব সর্বত্র প্রয়োজনস্য।

প্রতীয়মানত্বেনোৎকর্ষহেতুর্মন্তব্যঃ। মাত্রগ্রহণেন সংজ্ঞী নাত্রতিরস্কৃত ইত্যাহ। ২।

[ সং—তদা জায়ন্তে গুণা যদা তে সহৃদয়ৈ র্গৃহ্যন্তে।
রবিকিরণানুগৃহীতানি ভবন্তি কমলানি কমলানি ॥
ইত্যত্র দ্বিতীয় কমলশব্দঃ ॥

## অনুবাদ

এবং যেমন আমারই বিষমবাণলীলায়—

**যখন সহৃদয় ব্যক্তিগণ গ্রহণ করেন, তখনই গুণসমূহ গুণ হইয়া থাকে ; সূর্য্যকিরণের দ্বারা অনুগৃহীত হইয়াই কমল কমলপদবাচ্য হয়।**

## বাসুদেব

'তালা'—তদা, তখন ; জালা—যদা, যখন। ধেপ্পন্তি—গৃহীত হয়। এই শ্লোকে দ্বিতীয় 'কমল' শব্দ সৌন্দর্য, সৌকুমার্য, সৌরভ প্রভৃতি বহুধর্মযুক্ত হইয়া যে রূপান্তর ও বৈচিত্র্য লাভ করিয়াছে—তাহাই ধ্বনিত করিতেছে। এখানে কমল শব্দের মুখ্য অর্থে বাধা হওয়ায় লক্ষণার সাহায্যে ব্যঙ্গ্য অর্থের প্রতীতি হইতেছে। বিশুদ্ধ বাচ্য অর্থ এখানে বিবক্ষিত না হওয়ায়, ইহা যে অবিবক্ষিতবাচ্য—তাহা প্রদর্শিত হইল। আবার বাচ্য অর্থের যে বিশিষ্ট ধর্মীরূপ, এখানে তাহাও তিরস্কৃত হয় নাই। কারণ লক্ষণা-ব্যঞ্জনার দ্বারা প্রাপ্ত অর্থ বাচ্য অর্থের সহিত সংযুক্ত হইয়াই রহিয়াছে।

শ্লোকটি লাটানুপ্রাসের উদাহরণ ; কারণ এখানে 'কমল' এই একই

## লোচন টীকা

**যথা** চেত্যাদি। তালা—তদা। জালা—যদা। ধেপ্পন্তি—গৃহ্যন্তে।অর্থান্তরন্যা-সমাহ রবিকিরণেতি। কমলশব্দ ইতি। লক্ষ্মীপাত্রত্বাদি-ধর্মান্তর-শতচিত্র-তাপরিণতং সংজ্ঞিনমাহেত্যর্থঃ। তেন শুদ্ধেঽর্থে মুখ্যে বাধানিমিত্তং তত্রার্থে তদ্ধর্মসমবায়ঃ। তেন নিমিত্তেন রামশব্দো ধর্মান্তরপরিণতমর্থং লক্ষয়তি। ব্যঙ্গ্যান্যসাধারণান্যশব্দবাচ্যানি ধর্মান্তরাণি। এবং কমলশব্দঃ। গুণশব্দস্তু সংজ্ঞিমাত্রমাহেতি। তত্র—যদ্বলাৎ কৈশ্চিদারোপিতং তদপ্রাতীতিকম্। অনুপ-যোগবাধিতো হ্যর্থোঽস্য ধ্বনের্বিষয়ো লক্ষণা মূলং হ্যস্য। ৩।

শব্দ দুইবার উচ্চারিত হইলেও তাৎপর্য্যভেদবশতঃ পৌনরুক্ত্যদোষে দুষ্ট হয় নাই। শ্লোকটির দ্বিতীয় পংক্তিতে অর্থান্তরন্যাস অলংকার আছে।

### মূল

৪। অত্যন্ততিরস্কৃতবাচ্যো যথাদিকবের্বাল্মীকেঃ—

রবিসংক্রান্ত-সৌভাগ্যস্তুষারাবৃতমণ্ডলঃ।
নিঃশ্বাসান্ধ ইবাদর্শশ্চন্দ্রমা ন প্রকাশতে॥ ইতি।

অত্রান্ধশব্দঃ।

### অনুবাদ

অত্যন্ত-তিরস্কৃতবাচ্যধ্বনি, যেমন—আদিকবি বাল্মীকির—(এই শ্লোকে)—

**যাহার সৌভাগ্য সূর্য্যে সংক্রমিত হইয়াছে, যাহার মুখমণ্ডল তুষারের দ্বারা আবৃত, সেই চন্দ্র নিঃশ্বাসান্ধ দর্পণের মত প্রকাশিত হইতেছে না।**

এখানে 'অন্ধ' শব্দ।

### বাসুদেব

অতঃপর অত্যন্ততিরস্কৃতবাচ্য ধ্বনির উদাহরণ দেওয়া হইতেছে। উদ্ধৃত শ্লোকটি বাল্মীকি-রামায়ণে হেমন্তবর্ণনায় পঞ্চবটীতে রামের উক্তি।

উদ্ধৃত উদাহরণে আদর্শ বা দর্পণকে 'অন্ধ' বলা হইয়াছে। এই 'অন্ধ' শব্দ 'দর্পণে' কোন ক্রমেই প্রযুক্ত হইতে পারে না; এমনকি আরোপের দ্বারাও নহে। সুতরাং অন্ধব্যক্তির দৃষ্টিনাশকে নিমিত্ত করিয়া লক্ষণার সাহায্যে অন্ধ শব্দের অর্থ করিতে হইতেছে ও এইভাবে ইহা

---

### লোচন টীকা

যত্তু হৃদয়দর্পণ উক্তম্—'হহা হেতি সংরম্ভার্থোঽয়ং চমৎকার' ইতি। তত্রাপি সংরম্ভ আবেগো বিপ্রলম্ভব্যভিচারীতি রসধ্বনিস্তাবদুপগতঃ। ন চ রামশব্দাভিব্যক্তার্থসাহায়কেন বিনা সংরম্ভোল্লাসোঽপি। অহং সহে তস্যাঃ কিং বর্ত্তত ইত্যেবমাত্মা হি সংরম্ভঃ। কমলপদে চ কঃ সংরম্ভঃ ইত্যাস্তাং তাবৎ। অনুপযোগাত্মিকা চ মুখ্যার্থবাধাত্রাস্তীতি লক্ষণামূলত্বাদবিবক্ষিতবাচ্যভেদতা স্বতোপপন্নৈব শুদ্ধার্থস্যাবিবক্ষণাৎ। ন চ তিরস্কৃতত্বং ধর্মিরূপেণ, তস্যাপি তাবত্যনুগমাৎ।

দর্পণের সহিত যুক্ত হইয়াছে। এইভাবে শব্দের ব্যঞ্জনা দর্পণের শোভাহীনতা, অনুপযোগিতা প্রভৃতি ধর্মান্তরসম্ভূত বহুপ্রকারের প্রয়োজন প্রকাশ করিতেছে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—ভট্টনায়কের মতে এখানে 'ইব' শব্দ যুক্ত হওয়ায় গৌণ অর্থ মোটেই হয় নাই। 'ইব' শব্দ এখানে 'নিঃশ্বাসান্ধঃ' শব্দের সহিত যুক্ত করিয়া অর্থ করিতে হইবে। অভিনবগুপ্তাচার্য্যের মতে—'ইব' শব্দ দর্পণ ও চন্দ্রের মধ্যে সাদৃশ্যকেই ব্যঞ্জিত করিতেছে। ভট্টনায়কের মতানুসারে 'ইব' শব্দটি 'নিঃশ্বাসান্ধ' শব্দের সহিত যুক্ত করিলে উদাহরণটির অর্থ হইবে—দর্পণই চন্দ্র। এইভাবে 'ইব'শব্দের যোজনা হইলে তাহা কষ্টকল্পনা করা হইবে। সে ক্ষেত্রে অর্থ হইবে নিঃশ্বাসের দ্বারা যেন অন্ধ, এরূপ যে আদর্শ ও তাহারই মত চন্দ্রমা। অভিনবগুপ্তপাদ মনে করেন—এরূপ কল্পনা অসঙ্গত; ইহা মীমাংসাদর্শনে প্রযোজ্য হইলেও কাব্যে প্রযোজ্য নহে।

অত্যন্ততিরস্কৃতবাচ্যধ্বনি জহৎস্বার্থ-লক্ষণা বা লক্ষণলক্ষণাকে আশ্রয় করিয়া থাকে; কারণ এখানে স্বার্থ অর্থাৎ স্ব বা নিজের অর্থ সম্পূর্ণরূপে পরিত্যক্ত হয়।

অতএব চ পরিণতবাচোযুক্ত্যা ব্যবহৃতম্—আদিকবে-রিতি। ধ্বনের্লক্ষ্য-প্রসিদ্ধতামাহ—রবীতি। হেমন্তবর্ণনে পঞ্চবট্যাং রামস্যোক্তিরিয়ম। অন্ধ ইতি চোপহতদৃষ্টিঃ। জাত্যন্ধস্যাপি গর্ভে দৃষ্ট্যুপঘাতাৎ। অন্ধোঽয়ং পুরোঽপি ন পশ্যতীতি তিরস্কারোঽন্ধার্থস্য ন ত্বত্যন্তম্। ইহ ত্বাদর্শস্যান্ধত্বমারোপ্যমাণমপি ন সহমিতি। অন্ধশব্দোঽত্র পদার্থস্ফুটীকরণাশক্তত্বং নষ্টদৃষ্টিগতং নিমিত্তীকৃত্যাদর্শং লক্ষয়া প্রতিপাদয়তি। অসাধারণ-বিচ্ছায়ত্বানুপযোগিত্বাদিধর্মজাতমসংখ্যং প্রয়োজনং ব্যনক্তি। ভট্টনায়কেন তু যদুক্তম্—'ইব শব্দযোগাদ্ গৌণতাপ্যত্র ন কাচিৎ, ইতি তৎ প্রোক্তার্থমপরামৃশ্য। আদর্শচন্দ্রমসোহি সাদৃশ্যমিবশব্দো দ্যোতয়তি। নিশ্বাসান্ধ ইতি চাদর্শবিশেষণম্। ইবশব্দস্যান্ধার্থেন যোজনে আদর্শশ্চন্দ্রমা ইত্যুদাহরণং ভবেৎ। যোজনং চৈতদিবশব্দস্য ক্লিষ্টম্। ন চ নিঃশ্বাসেনান্ধ ইবাদর্শঃ স ইব চন্দ্র ইতি কল্পনা যুক্তা। জৈমিনীয়সূত্রে হ্যেবং যোজ্যতে, ন কাব্যেঽপীত্যলম্। ৪।

### মূল

৫। গঅণং চ মত্তমেহং ধারালুলিঅজ্জুণাইঁ অ বনাইঁ।
নিরহঙ্কারমিঅঙ্কা হরন্তি নীলাও বি ণিসাও ॥

[ সং—গগনং চ মত্তমেঘং ধারালুলিতার্জুনানি চ বনানি।
নিরহঙ্কারমৃগাঙ্কা হরন্তি নীলা অপি নিশাঃ ॥ ]

অত্র-'মত্ত-নিরহংকার'-শব্দৌ ॥

### অনুবাদ

গগন মত্তমেঘে পরিপূর্ণ; বনানীর অর্জুনবৃক্ষসমূহ বৃষ্টিধারায় কম্পিত; মৃগাঙ্কের অহংকার বিনষ্ট; কৃষ্ণবর্ণ হইলেও এরূপ রাত্রিসমূহ মনোহরণ করিতেছে।

এখানে—'মত্ত' এবং 'নিরহংকার' শব্দ দুইটি।

### বাসুদেব

এখানে শ্লোকস্থ 'চ' শব্দ 'তথাপি' অর্থে ব্যবহৃত হইয়াছে। শ্লোকটির অর্থ হইতেছে, তারকাখচিত না হইয়া কৃষ্ণা রজনীতে যদি গগন মত্ত মেঘে আচ্ছন্নও হয়, মলয়বায়ুর দ্বারা আম্রবৃক্ষের আন্দোলনের পরিবর্তে যদি এইরূপ রাত্রিতে বনসমূহের অর্জুনবৃক্ষগুলি প্রবল বৃষ্টিতে কম্পিত হইয়াও উঠে, এইরূপ কৃষ্ণবর্ণ রজনীতে যদি চন্দ্রের

### লোচন টীকা

গগনং চ মত্তমেঘং ধারালুলিতার্জুনানি চ বনানি
নিরহঙ্কারমৃগাঙ্কা হরন্তি নীলা অপি নিশাঃ ॥

ইতি-চ্ছায়া। চ শব্দোঽপিশব্দার্থে। গগনং মত্তমেঘমপি, ন কেবলং তারকিতম্। ধারালুলিতার্জুনবৃক্ষাণ্যপি বনানি, ন কেবলং মলয়মারুতান্দোলিত-সহকারাণি। নিরহঙ্কারমৃগাঙ্কা নীলা অপি নিশা ন কেবলং সিতকরকর-ধবলিতাঃ। হরন্তি উৎসুকয়ন্তীত্যর্থঃ। মত্তশব্দেন সর্বথৈবেহাসম্ভবৎস্বার্থেন বাধিতমস্তোপ-যোগক্ষীবাত্মকমুখ্যার্থেন সাদৃশ্যান্মেঘাল্লক্ষয়তাসামঞ্জসকারিত্বদুর্নিবারত্বাদিধর্ম-সহস্রং ধ্বন্যতে। নিরহঙ্কারশব্দেনাপি চন্দ্রং লক্ষয়তা তৎপারতন্ত্র্যবিচ্ছায়ত্বোজ্জি-গমিষারূপজিগীষাত্যাগপ্রভৃতিঃ ॥ ৫ ।

অহংকার বিনষ্টও হয়, তাহা হইলেও—এইরূপ রাত্রি কৃষ্ণা হওয়া সত্ত্বেও—মনকে আনন্দে উৎসুক করিয়া তোলে।

এখানে 'মত্ত' ও 'নিরহংকার' শব্দ দুইটি অত্যন্ততিরস্কৃতবাচ্য ধ্বনির উদাহরণ। পূর্বেই বলা হইয়াছে 'এই শ্রেণীর ধ্বনি—জহৎস্বার্থ-লক্ষণামূলা'; শব্দ এখানে মুখ্যার্থ পরিত্যাগ করে। 'মত্ত' শব্দের অর্থ হইতেছে 'মদ্যপান হেতু উন্মত্ত'। অপ্রাণিবাচক 'মেঘ' শব্দে এই 'মত্ত' শব্দের মুখ্যার্থে প্রয়োগ অসম্ভব। সুতরাং এই অর্থের সহিত সাদৃশ্য-বশতঃ মেঘকে লক্ষিত করিয়া 'মত্ত'শব্দ—অসংযম,দুর্নিবারত্ব প্রভৃতি অন্য সহস্র অর্থ ধ্বনিত করিতেছে

অনুরূপভাবে 'নিরহঙ্কার' শব্দ মুখ্যার্থে অপ্রাণিবাচক 'চন্দ্র' শব্দে অপ্রযোজ্য হওয়ায় চন্দ্রকে লক্ষিত করিয়া তাহার মলিনতা,শোভাহীনতা জিগীষাত্যাগ প্রভৃতি দ্যোতিত করিতেছে।

## মূল

৬। অসংলক্ষ্যক্রমোদ্দ্যোতঃ ক্রমেন দ্যোতিতঃ পরঃ।
বিবক্ষিতাভিধেয়স্য ধ্বনেরাত্মা দ্বিধা মতঃ ॥ ২

মুখ্যতয়া প্রকাশমানো ব্যঙ্গ্যোঽর্থো ধ্বনেরাত্মা। স চ বাচ্যার্থাপেক্ষয়া কশ্চিদলক্ষ্যক্রমতয়া প্রকাশতে, কশ্চিৎ ক্রমেণেতি দ্বিধা মতঃ ।।

## অনুবাদ

বিবক্ষিতবাচ্যধ্বনির আত্মা দুই প্রকারের—ইহাই সুসম্মত; একটি হইতেছে—অসংলক্ষ্যক্রমোদ্দ্যোত অর্থাৎ যেখানে ক্রমের উদ্দ্যোত বা প্রকাশ সম্যকরূপে লক্ষ্য করা যায় না ও অপরটি হইতেছে—ক্রমানুসারে দ্যোতিত বা প্রকাশিত। (অর্থাৎ অসংলক্ষ্যক্রম ও সংলক্ষ্যক্রম—ইহাই হইতেছে বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির দুই প্রভেদ)। ধ্বনির আত্মা হইতেছে—মুখ্যভাবে প্রকাশমান ব্যঙ্গ্য অর্থ। ইহা বাচ্য অর্থের অপেক্ষা রাখে বলিয়া কখনও কখনও অলক্ষ্যক্রম রূপে প্রকাশিত হয়, কখনও ক্রমসহকারে প্রকাশিত হয়; এইভাবে ইহা যে দুই প্রকারের—ইহা সুসম্মত।

## বাসুদেব

পূর্ববর্তী অনুচ্ছেদসমূহে অবিবক্ষিত-বাচ্যধ্বনির অবান্তরভেদ প্রদর্শন করিয়া গ্রন্থকার এখন বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির বিভিন্ন প্রভেদের কথা বলিতেছেন। প্রশ্ন করা যাইতে পারে—পূর্ববর্তী অনুচ্ছেদসমূহে অবিবক্ষিতবাচ্যধ্বনির দুই ভেদের কথা বলিয়া কেবল তাহাদের উদাহরণ দেওয়া হইয়াছে। এতদ্দ্বারা কিভাবে বিবক্ষিতান্যপরবাচ্য ধ্বনির সহিত অবিবক্ষিতবাচ্যের পার্থক্য সিদ্ধ হইল ? তদুত্তরে বলা হইয়াছে যে এই পার্থক্য দেখাইবার জন্য বর্ত্তমান কারিকাটি দেওয়া হইয়াছে। এটি হইতেছে বিবক্ষিত-বাচ্য ও পূর্বেরটি ছিল অবিবক্ষিত-বাচ্য ; অবিবক্ষা ও বিবক্ষার মধ্যেই বিরোধ রহিয়াছে। কাজেই বিবক্ষিতবাচ্যের ভেদ বুঝাইলে অবিবক্ষিতবাচ্যের পার্থক্য সিদ্ধ হইবে। ইহাকে বিবক্ষিতান্যপরবাচ্য বলিবার কারণ এই যে, ধ্বনি-শব্দের নিকট থাকায় বাচ্যার্থের বিবক্ষার দ্বারা অন্যপরত্ব এখানে আক্ষিপ্ত হইতেছে। সেকারণে গ্রন্থকার নিজে স্পষ্ট করিয়া অন্যপরত্বের কথা বলেন নাই।

"মুখ্যতয়া....আত্মা"—পূর্বশ্লোকে বলা হইয়াছে যে বাচ্যের দ্বারা ব্যঙ্গ্যের ভেদ হয় ; এখানে বলা হইতেছে যে ব্যঞ্জনা ব্যাপারকে অবলম্বন করিয়া ব্যঙ্গ্যের ভেদ হইয়া থাকে। এইরূপ মুখ্যভাবে প্রকাশমান

## লোচন টীকা

অবিবক্ষিতবাচ্যস্য প্রভিন্নত্বম্ ইতি যদুক্তং তৎকুতঃ ? ন হি স্বরূপাদেব ভেদো ভবতীত্যাশঙ্ক্য বিবক্ষিতবাচ্যাদেবাস্য ভেদো ভবতি, বিবক্ষাতদভাবয়োর্বিরোধাদি-ত্যভিপ্রায়েণ আহ অসংলক্ষ্যেতি। সম্যঙ্ ন লক্ষয়িতুং শক্যঃ ক্রমো যস্য তাদৃশ উদ্দ্যোত্ত উদ্দোতনব্যাপারোঽস্যেতি বহুব্রীহিঃ। ধ্বনিশব্দসান্নিধ্যাদ্বিবক্ষিতা-ভিধেয়ত্বেনান্যপরত্বমত্রাক্ষিপ্তমিতি স্বকণ্ঠেন নোক্তম্। ধ্বনেরিতি। ব্যঙ্গ্য-স্যেত্যর্থঃ। আত্মেতি। পূর্বশ্লোকেন ব্যঙ্গ্যস্য বাচ্যমুখেন ভেদ উক্তঃ। ইদানীং তু দ্যোতনব্যাপারমুখেন দ্যোত্যস্য স্বাত্মনিষ্ঠ এবেত্যর্থঃ। ব্যঙ্গ্যস্য ধ্বনের্দ্যোতনে স্বাত্মনি কঃ ক্রম ইত্যাশঙ্ক্যাহ—বাচ্যার্থাপেক্ষয়েতি। বাচ্যোঽর্থো বিভাবাদিঃ ॥ ৬।

ব্যঙ্গ্যার্থ ধ্বনির আত্মা অর্থাৎ ইহা আত্মনিষ্ঠ বা নিজের মধ্যেই পরিসমাপ্তি লাভ করে।

'বাচ্যার্থাপেক্ষয়া'—এখানে ব্যঙ্গ্যার্থ বাচ্যার্থের অপেক্ষা করে।

'স চ কশ্চিদ....মতঃ'—বাচ্যার্থ ও ব্যঙ্গ্যার্থের ক্রম কোথাও লক্ষিত হয় না—সেখানে ধ্বনি হইতেছে অসংলক্ষ্যক্রম ; কোথাও কোথাও লক্ষিত হয় ; সেখানে ধ্বনি হইতেছে সংলক্ষ্যক্রম। রস, ভাব, রসাভাস, ভাবাভাস, ভাবোদয় ভাবশান্তি, ভাবশবলতা প্রভৃতি—প্রথম শ্রেণীতে পড়ে। দ্বিতীয় শ্রেণীর মধ্যে পড়ে—বস্তু-ধ্বনি ও অলংকার ধ্বনি।

### মূল

৭। তত্র

রস-ভাব-তদাভাস-তৎ-প্রশান্ত্যাদিরক্রমঃ।
ধ্বনেরাত্মাঙ্গিভাবেন ভাসমানো ব্যবস্থিতঃ ॥৩

রসাদিরর্থো হি সহেব বাচ্যেনাবভাসতে। স চাঙ্গিত্বেনাবভাসমানো ধ্বনেরাত্মা ॥

### অনুবাদ

তন্মধ্যে—

**রস, ভাব, তাহাদের আভাস ও প্রশান্তি প্রভৃতি—ইহারা হইতেছে অক্রম। ইহারা যদি অঙ্গীভাবে ভাসমান হয়, তাহা হইলে ধ্বনির আত্মারূপে ব্যবস্থিত হয়।**

**রসাদি অর্থ যেন বাচ্যের সহিতই ( অর্থাৎ একসঙ্গেই ) অবভাসিত হয়। এবং অঙ্গীরূপে ভাসমান হইলে তাহা ধ্বনির আত্মা হয়।**

---

### লোচন টীকা

তত্রেতি! তয়োর্মধ্যাদিত্যর্থঃ। যো রসাদিরর্থঃ স এবাক্রমো ধ্বনেরাত্মা। ন ত্বক্রম এব সঃ। ক্রমত্বমপি হি তস্য কদাচিদ্ ভবতি। তদা চার্থশক্ত্যুদ্ভবানুস্বানরূপভেদতেতি বক্ষ্যতে। আত্মশব্দঃ স্বভাববচনঃ প্রকারমাহ। তেন রসাদির্যোঽর্থঃ স ধ্বনেরক্রমো নাম ভেদঃ। অসংলক্ষ্যক্রম ইতি যাবৎ।

নন্থ কিং সর্বদৈব রসাদিরর্থো ধ্বনেঃ প্রকারঃ ? নেত্যাহ কিন্তু যদাঙ্গিত্বেনাবভাসমানঃ। এতচ্চ সামান্যলক্ষণে 'গুণীকৃতস্বার্থৌ' বিত্যত্র যদ্যপি নিরূপিতম্,

বাসুদেব

অতঃপর অসংলক্ষ্য-ক্রমধ্বনির প্রধান প্রধান ভেদের বিষয় আলোচিত হইতেছে। 'অত্র'—শব্দের অর্থ হইতেছে—সেই দুইটির মধ্যে—অসংলক্ষ্যক্রম ও সংলক্ষ্যক্রম ধ্বনির মধ্যে।

**"রস-ভাব··· প্রশান্ত্যাদি"**—রস, ভাব, রসাভাস, রসশান্তি, ভাবশান্তি ইত্যাদি; 'ইত্যাদি' শব্দের দ্বারা ভাবোদয়, ভাবসন্ধি, ভাবশবলতাকে বুঝাইতেছে।

**রসধ্বনি**—কাব্যপ্রকাশ-কার বলেন—"ব্যক্তঃ স তৈর্বিভাবাদ্যৈঃ স্থায়ী ভাবো রসঃ স্মৃতঃ"—স্থায়ী-ভাব হইতেই রসধ্বনি হয়।

**ভাবধ্বনিঃ**—পণ্ডিতরাজ জগন্নাথ বলেন—"বিভাবাদিব্যজ্যমান-হর্ষাদ্যন্যতমত্বং তত্ত্বম্" অর্থাৎ ভাবধ্বনিত্বম্; অর্থাৎ বিভাবাদির দ্বারা হর্ষ প্রভৃতি সঞ্চারিভাবের ব্যঞ্জনা হইলে ভাবধ্বনি হয়।

ভাব কাহাকে বলে, সে সম্বন্ধে সাহিত্যদর্পণকার বলেন—

> সঞ্চারিণঃ প্রধানানি দেবাদিবিষয়া রতিঃ।
> উদ্বুদ্ধমাত্র স্থায়ী চ ভাব ইত্যভিধীয়তে॥

অর্থাৎ প্রধান প্রধান সঞ্চারীভাব, দেবাদিবিষয়ক রতি এবং উদ্বুদ্ধমাত্র স্থায়ীভাবকে ভাব বলা হইয়া থাকে।

**রসাভাস ও ভাবাভাস**—এবিষয়ে সাহিত্যদর্পণকার বলেন—

> অনৌচিত্য-প্রবৃত্তত্বে আভাসো রসভাবয়োঃ॥

অর্থাৎ অনৌচিত্য সত্ত্বেও রস ও ভাব বর্ত্তমান থাকিলে, রস ও ভাবের আভাস হয়।

---

তথাপি রসবদাদ্যলঙ্কারপ্রকাশনাবকাশদানায়ানূদিতম্। স চ রসাদির্ধ্বনিব্যবস্থিত এব; নহি তচ্ছূন্যং কাব্যং কিঞ্চিদস্তি। যদ্যপি চ রসেনৈব সর্বং জীবতি কাব্যম্, তথাপি তস্য রসস্যৈকঘনচমৎকারাত্মনোঽপি কুতশ্চিদংশাৎ প্রযোজকীভূতা-দধিকোঽসৌ চমৎকারো ভবতি। যদা কশ্চিদুদ্রিক্তাবস্থাং প্রতিপন্নো ব্যভিচারী চমৎকারাতিশয়-প্রযোজকো ভবতি, তদা ভাবধ্বনিঃ। যথা

> তিষ্ঠেৎ কোপবশাৎ প্রভাবপিহিতা দীর্ঘং সা কুপ্যতি
> স্বর্গায়োৎপতিতা ভবেন্ময়ি পুনর্ভাবার্দ্রমস্যা মনঃ॥
> তাং হর্ত্তুং বিবুধদ্বিষোঽপি ন চ মে শক্তাঃ পুরোবর্তিনাম্
> সা চাত্যন্তমগোচরং নয়নয়োর্যাতেতি কোঽয়ং বিধিঃ॥

ভাবশান্তি, ভাবোদয়, ভাবসন্ধি ও ভাবশবলতা—এগুলির সম্বন্ধে সাহিত্যদর্পণকার বলেন

ভাবস্য শান্তাবুদয়ে সন্ধিমিশ্রিতয়োঃ ক্রমাৎ।
ভাবস্য শান্তিরুদয়ঃ সন্ধিঃ শবলতা মতা॥

অর্থাৎ ভাবের উপশম, উদয়, সন্ধি ও মিশ্রণ হইলে যথাক্রমে ভাব-শান্তি, ভাবোদয়, ভাবসন্ধি ও ভাবশবলতা হয়।

বিভাবাদির দ্বারা এই সব বিষয়ের ব্যঞ্জনা হইলে তত্তৎবিষয়ক ধ্বনি হইবে।

**"অক্রমঃ ধ্বনেরাত্মা"**—পূর্বোক্ত রসাদি, যাহা ধ্বনির বিষয়, তাহা ক্রমশূন্য হইয়াই ধ্বনির আত্মা হয়। এখানে 'আত্মা' শব্দ ধ্বনির শ্রেণী নির্দ্দেশ করিতেছে। এই কারিকায় বলা হইয়াছে—রস-ভাবাদি বিষয়সমূহ অক্রম বা অসংলক্ষ্যক্রমধ্বনির বিষয়। সুতরাং বুঝা যাইতেছে যে রস প্রভৃতি শুধু ক্রমবিহীন হয় তাহা নহে, কখন কখন ক্রমযুক্তও হয়। তখন ইহা অর্থশক্ত্যুদ্ভব-ধ্বনিরূপে প্রকাশিত হয়। তখন তাহা সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য হয়: 'অক্রমঃ—ন ক্রমঃ—ঈষৎক্রমঃ; এখানে ঈষদর্থে নঞের' ব্যবহার হইয়াছে।

**'ভাসমানো ব্যবস্থিতঃ"**—এখানে এই শব্দ দুইটি প্রয়োগের কারণ হইতেছে যে রসাদি বিষয় সর্বক্ষেত্রেই ধ্বনির প্রকার হয় না। যেখানে এগুলি অঙ্গিভাবে অর্থাৎ প্রধানরূপে ভাসমান হয়, সেখানেই তাহা অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যের দৃষ্টান্ত হইয়া থাকে। প্রথম উদ্দ্যোতে ১।১৩ কারিকায় ইহা বলা হইয়াছে।

---

অত্র হি বিপ্রলম্ভরসসদ্ভাবেঽপীয়তি বিতর্ক্যাখ্যব্যভিচারিচমৎক্রিয়াপ্রযুক্ত আস্বাদাতিশয়ঃ। ব্যভিচারিণ উদয়স্থিত্যপায়ত্রিকধর্মকাঃ। যদাহ—বিবিধ-মাভিমুখ্যেণ চরন্তীতি ব্যভিচারিণ ইতি। তত্রোদয়াবস্থাপ্রযুক্তঃ কদাচিৎ।

যথা—
যাতে গোত্রবিপর্য্যয়ে শ্রুতিপথং শয্যামনুপ্রাপ্তয়া
নির্ধ্যাতং পরিবর্ত্তনং পুনরপি প্রারব্ধমঙ্গীকৃতম্॥
ভূয়স্তৎ প্রকৃতং কৃতঞ্চ শিথিলক্ষিপ্তৈকদোর্লেখয়া
তম্বঙ্গ্যা নতু পারিতঃ স্তনভরঃ ক্রষ্টুং প্রিয়স্যোরসঃ॥

"রসভাব....প্রশান্ত্যাদিঃ"—শ্রীমদভিনবগুপ্তপাদ নানা উদাহরণের সাহায্যে এইগুলিকে বিশদ করিয়াছেন। আচার্য্য বলেন—

সকল কাব্যেই রস প্রভৃতি থাকে, রসাদিশূন্য কোন কাব্যই হইতে পারে না। । রসই কাব্যের প্রাণ ও ইহা একঘনচমৎকারাত্মা। তথাপি দেখা যায়, কোন কোন কাব্যে রসের প্রযোজক কোন অংশ হইতে অধিক চমৎকার উৎপন্ন হয়। যেখানে ব্যাভিচারিভাব অতিরিক্ত পুষ্ট হইয়া (শবলতালাভ করিয়া) চমৎকারাতিশয্য সৃষ্টি করে, সেক্ষেত্রে ভাবধ্বনি হয়ঃ যেমন—লোচনটীকায় উদ্ধৃত 'তিষ্ঠেৎ কোপবশাৎ' ইত্যাদি শ্লোকে (বিক্রমোর্বশী হইতে উদ্ধৃত); এখানে রস হইতেছে বিপ্রলম্ভ শৃঙ্গার, কিন্তু চমৎকৃতি ও স্বাদাধিক্যের কারণ হইতেছে বিতর্ক নামক ব্যভিচারী ভাব। এখানে ভাবের স্থিতি আস্বাদ্যতা লাভ করিয়াছে।

ব্যভিচারী ভাবের তিন প্রকারের ধর্ম—উদয়, স্থিতি ও নাশ। ব্যভিচারী ভাবের উদয় হইলে ভাবোদয় ও উপশম হইলে ভাবশান্তি হয়। লোচনটীকায় উদ্ধৃত "যাতে গোত্রবিপর্য্যয়ে শ্রুতিপথম্" ইত্যাদি শ্লোকটি ভাবোদয়ের দৃষ্টান্ত; এখানে প্রণয়কোপ উদ্গত না হইয়া উন্মুখী অবস্থায় অবস্থান করায় ইহা শ্লোকটির আস্বাদ্যমানতার প্রাণস্বরূপ হইয়াছে। "একস্মিন্ শয়নে পরাঙ্মুখতয়া" নামক যে শ্লোকটি প্রথম উদ্দ্যোতের ১।৪ শ্লোকের টীকায় উদ্ধৃত হইয়াছে, তাহা হইতেছে ভাবপ্রশান্তির উদাহরণ। লোচনটীকায় উদ্ধৃত "ও হুরু হুভিট....তেণ"

অত্র হি প্রণয়কোপস্যোজ্জিগমিষৈব যদবস্থানং ন তু পারিত ইত্যাদয়াবকাশনিরাকরণাত্তদেবাস্বাদজীবিতম্। স্থিতিঃ পুনরুদাহৃতা—"তিষ্ঠেৎ কোপবশাৎ" ইত্যাদিনা। ক্বচিত্তু ব্যভিচারিণঃ প্রশমাবস্থয়া প্রযুক্তশ্চমৎকারঃ। যথোদাহৃতং প্রাক্—'একস্মিন্ শয়নে পরাঙ্মুখতয়া ইতি। অয়ং তৎপ্রশম ইত্যুক্তঃ। অত্র চের্ষ্যাবিপ্রলম্ভস্য রসস্যাপি প্রশম ইতি শক্যং যোজয়িতুম্।

ক্বচিত্তু ব্যভিচারিণঃ সন্ধিরেব চর্বণাস্পদম্। যথা—

ওহুরু হুভিট আইং মুহ চুম্বিউ জেণ।
অমিঅরসঘোণ্টাণং পড়িজাণিউ তেণ॥

এই শ্লোকটি ভাবসন্ধির নিদর্শন ; এখানে চমৎকারের বিষয় হইতেছে—ঈর্ষ্যায় আরক্তিমবদন রোদন-পরা নায়িকার মুখচুম্বন-জনিত প্রসন্নতার ধ্বনি। কোথাও এক ব্যভিচারীর সহিত অন্য ব্যভিচারীর শবলতাই (মিশ্রণ) চর্বণার বিশ্রান্তিস্থান ; সেখানে হয় ভাবশবলতা ; যেমন—"ক্বাকার্য্যং শশলক্ষ্মণঃ—" ইত্যাদি শ্লোকে ; এখানে বিতর্ক, ঔৎসুক্য, স্মরণ, শঙ্কা, দৈন্য, ধৃতি ও চিন্তা একত্র অবস্থিত হইয়া পরস্পরের প্রতি বাধ্যবাধকভাবে মিলিত হইয়াছে ; শেষে চিন্তা প্রাধান্য লাভ করায় তাহাই পরম আস্বাদস্থান হইয়াছে।

এখন, আপত্তি হইতে পারে যে, বিভাব ও অনুভাবকেই তো ধ্বনি বলা উচিত ; কারণ বিভাব ও অনুভাবের সাহায্যেই চমৎকারাধিক্যের আস্বাদ হয়। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—ইহা হইতে পরে না ; কারণ বিভাব ও অনুভাব প্রত্যক্ষভাবে স্বশব্দ-বাচ্য ; চিত্তবৃত্তিসমূহের মধ্যেই তাহাদের চর্বণা পর্য্যবসিত হয় ; সেকারণে তাহারা রস ও ভাব হইতে অধিক চর্বণীয় হয় না। তাছাড়া বিভাব ও অনুভাব হইতে রতির আভাসের উদয় হইলে, বিভাবানুভাবের আভাস চর্বণারও আভাস হইবে ও তাহা হইবে রসাভাসের বিষয়।

উপর্য্যুক্ত আলোচনা হইতে দেখা গেল যে, ভাবধ্বনি প্রভৃতি রসধ্বনি হইতেই নিষ্যন্দিত হইয়া আস্বাদব্যাপারের মুখ্য প্রযোজক অংশরূপে

---

ইত্যত্র প্রত্যুক্তে তু কোপে কোপকষায়গদ্গদমন্দরুদিতায়া যেন মুখং চুম্বিতং তেনামৃতরসনিগরণবিশ্রান্তিপরম্পরাণাং তৃপ্তির্জ্ঞাতেতি কোপপ্রসাদ-সন্ধিশ্চমৎকারস্থানম্।

ক্বচিদ্ব্যভিচার্যন্তরশবলতৈব বিশ্রান্তিপদম্। যথা—

কাকার্য্যং শশলক্ষ্মণঃ ক চ কুলং ভূয়োঽপি দৃশ্যেত সা।
দোষাণাং প্রশমায় মে শ্রুতমহো কোপেঽপি কান্তং মুখম্॥
কিং বক্ষ্যন্ত্যপকল্মষাঃ কৃতধিয়ঃ স্বপ্নেঽপি সা দুর্লভা
চেতঃ স্বাস্থ্যমুপৈহি কঃ খলু যুবা ধন্যোঽধরং ধাস্যতি॥

অত্র হি বিতর্কৌৎসুক্যে, মতিস্মরণে, শঙ্কাদৈন্যে, ধৃতিচিন্তনে পরস্পরং বাধ্য-বাধকভাবেন দ্বন্দ্বশো ভবন্তী, পর্য্যন্তে তু চিন্তায়া এব প্রধানতাং দদতী পরমাস্বাদ-

পৃথকভাবে ব্যবস্থাপিত হয়। বিভাব, অনুভাব ও ব্যভিচারীভাবের সম্মিলনে স্থায়ী ভাবের উদয় হইলে আস্বাদনকারী সহৃদয় স্থায়ী অংশের চর্বণা করিয়া আস্বাদাতিশয্য উপলব্ধি করেন ; এই আস্বাদের উৎকর্ষই হইতেছে রসধ্বনি ; ইহা হইতেই ভাবধ্বনি প্রভৃতি নিষ্যন্দিত হয়।

"**রসাদিরর্থঃ**"—রসাদির অর্থ বা বিষয় যাহা, অর্থাৎ ধ্বনি।

"**বাচ্যেন**"—বিভাব ও অনুভাবের দ্বারা।

'**ইব**'—শব্দের অর্থ হইতেছে—ধ্বনি যেন ক্রম থাকিলেও অলক্ষিত হইয়া দ্যোতিত হয়। পূর্বে '**অক্রমঃ**' শব্দের ব্যাখ্যাস্থলে বলা হইয়াছে—এখানে ক্রম ঈষৎ থাকে।

"**স চ অঙ্গিত্বেন....আত্মা**"—ধ্বনির আত্মা বা বিষয়রূপে তখনই স্বীকৃত হইবে, যখন তাহা অঙ্গিরূপে অবভাসিত হইবে। অর্থাৎ যখন রসাদি বিষয় অঙ্গিরূপে দ্যোতিত হয়, তখনই তাহা অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য-ধ্বনি হইয়া থাকে।

## মূল

৮। ইদানীং রসবদলংকারাদলক্ষ্যক্রমদ্যোতনাত্মনো ধ্বনে র্বিভক্তো বিষয় ইতি প্রদর্শ্যতে—

> বাচ্য-বাচক-চারুত্ব-হেতূনাং বিবিধাত্মনাম্।
> রসাদিপরতা যত্র স ধ্বনের্বিষয়ো মতঃ ॥ ৪

রস-ভাব-তদাভাস-তৎপ্রশমলক্ষণং মুখ্যমর্থমনুবর্তমানা যত্র শব্দার্থালঙ্কারা গুণাশ্চ পরস্পরং ধ্বন্যপেক্ষয়া বিভিন্নরূপা ব্যবস্থিতাস্তত্র কাব্যে ধ্বনিরিতি ব্যপদেশঃ ॥

স্থানম্। এবমন্যদপ্যুৎপ্রেক্ষ্যম্। এতানি চোদয়সন্ধিশবলত্বাদিকানি কারিকায়ামাদিগ্রহণেন গৃহীতানি!

নন্বেবং বিভাবানুভাবমুখেনাপ্যধিকশ্চমৎকারো দৃশ্যত ইতি বিভাবধ্বনিরনুভাবধ্বনিশ্চ বক্তব্যঃ। নৈবম্; বিভাবানুভাবৌ তাবৎ স্বশব্দবাচ্যাবেব। তচ্চর্বণাপি চিত্তবৃত্তিষ্বেব পর্যবস্যতীতি রসভাবেভ্যো নাধিকং চর্বণীয়ম্। যদা তু বিভাবানুভাবাবপি ব্যঙ্গ্যৌ ভবতস্তদা বস্তুধ্বনিরপি কিং ন সহ্যতে?

অনুবাদ

এখন দেখানো হইতেছে যে রসবদলংকার হইতে অসংলক্ষ্যক্রম-ধ্বনির বিষয় বিভিন্ন—

যেখানে (যে কাব্যে) বাচ্য-বাচকের চারুত্বের বিভিন্ন হেতু-সমূহের রসাদিনির্ভরতা আছে, সেখানে তাহা (সেই কাব্য) ধ্বনির বিষয় হয়—ইহাই আলংকারিকগণের অভিমত।

যেখানে, রস, ভাব এবং তাহাদের আভাস ও প্রশান্তিরূপ লক্ষণ-সমন্বিত মুখ্য অর্থকে অনুসরণ করিয়া শব্দালংকার, অর্থালংকার এবং গুণসমূহ পরম্পর ধ্বনির উপর নির্ভর করার জন্য বিভিন্নরূপে ব্যবস্থিত থাকে, সেই কাব্যের 'ধ্বনি' নামে ব্যপদেশ হয় (সেই কাব্য ধ্বনিকাব্য বলিয়া অভিহিত হয়)।

বাসুদেব

শ্রীমদভিনবগুপ্তপাদ তাঁহার লোচন টীকায় বলিয়াছেন যে, যদিও ধ্বন্যালোকের প্রথম উদ্দ্যোতে ১।১৩ কারিকায় ধ্বনির সাধারণ লক্ষণ নির্দ্দেশকালে 'উপসর্জনী-কৃতস্বার্থৌ' বলা হইয়াছে, তথাপি এই গ্রন্থের দ্বিতীয় উদ্দ্যোতের ২।৩ ও ২।৪ কারিকায় পুনরায় তাহা সুস্পষ্টরূপে বলা হইতেছে ; তাহার কারণ—রসাদি ধ্বনি হইতে রসবদাদি অলংকার-সমূহের পার্থক্য প্রদর্শন। ২।৪ কারিকার বৃত্তিতে সে কথা স্পষ্টভাবে বলা হইয়াছে।

"ইদানীং....প্রদর্শ্যতে"—পূর্ব কারিকায় বলা হইয়াছে—রস, ভাব, তাহাদের আভাস, তাহাদের প্রশান্তি প্রভৃতি অঙ্গিভাবে,ভাসমান হইলে তবে ধ্বনির বিষয় হয়। প্রশ্ন হইতে পারে, তাহা হইলে কি রস-ভাবাদি অঙ্গরূপেও কাব্যে থাকে ? তদুত্তরে বলা হইতেছে—রসবদাদি অলংকারে রস, ভাব ইত্যাদি অঙ্গরূপে থাকে বলিয়া তাহাদের বিষয় ও ধ্বনির বিষয়

---

যদা তু বিভাবাভাসাদ্রত্যাভাসোদয়স্তদা বিভাবানুভাসাচ্চর্বণাভস ইতি রসাভাসস্য বিষয়ঃ। যথা রাবণকাব্যাকর্ণনে শৃঙ্গারাভাসঃ। যদ্যপি 'শৃঙ্গারানু-কৃতির্যা তু স হাস্যঃ', ইতি মুনিনা নিরূপিতং, তথাপ্যৌত্তরকালিকং তত্র হাস্য-রসত্বম্।

স্বতন্ত্র। রসবদাদি অলংকারসমূহ হইতেছে—রসবৎ, প্রেয়ঃ উর্জস্বি ও সমাহিত। তন্মধ্যে—

**গুণীভূতো রসঃ রসবৎ; গুণীভূতো ভাবঃ প্রেয়ঃ; গুণীভূতৌ রসভাবাভাসৌ—উর্জস্বি, গুণীভূতা ভাবশান্তিঃ—সমাহিতঃ।**

সাহিত্যদর্পণকারও বলেন—

"রসভাবৌ তদাভাসৌ ভাবস্য প্রশমস্তথা।
গুণীভূতত্বমায়ান্তি যদালংকৃতয়স্তদা।
রসবৎ-প্রেয়-উর্জস্বি-সমাহিতমিতিক্রমাৎ ॥ ১০।৯৫

অর্থাৎ যখন রস, ভাব, রসাভাস, ভাবাভাস ও ভাবের প্রশম গুণীভূতত্ব অর্থাৎ অঙ্গত্ব লাভ করে, তখন তাহারা অলংকার হয়; ক্রমানুসারে ইহা রসবৎ, প্রেয়, উর্জস্বি ও সমাহিত অলংকার হয়।

রসবদাদি কেন ধ্বনি হয় না,—কেবল অলংকাররূপে গণ্য হয়, তাহার কারণ স্বরূপ বলা হইয়াছে যে ইহারা কাব্যে অঙ্গিরূপ থাকে না, থাকে অঙ্গরূপে। পূর্বেই দেখানো হইয়াছে—এই একই কারণে সমাসোক্তি প্রভৃতিতেও বস্তুধ্বনি হয় না।

দূরাকর্ষণমোহমন্ত্র ইব মে তন্নাম্নি যাতে শ্রুতিম্
চেতঃ কালকলামপি প্রকুরুতে নাবস্থিতিং তাং বিনা ॥

ইত্যত্র তু ন হাস্তরসচর্বণাবসরঃ। নন্থ নাত্র রতিঃ স্থায়িভাবোঽস্তি। পরস্পরাস্থাবন্ধাভাবাৎ। কেনৈতদুক্তং রতিরিতি। রত্যাভাসো হি সঃ। অতশ্চাভাসতা যেনাস্থ সীতা ময্যপেক্ষিকা দ্বিষ্টা বেত্তি প্রতিপত্তির্হৃদয়ং ন স্পৃশত্যেব। তৎস্পর্শে হি তস্যাপ্যভিলাষো বিলীয়তে। ন চ মদ্বিষয়মনুরক্তেত্যপি নিশ্চয়েন কৃতং, কামকৃতান্মোহাৎ। অতএব তদাভাসত্বং বস্তুতস্ত্রাবস্থাপ্যতে শুক্তৌ রজতাভাসবৎ। এতচ্চ শৃঙ্গারানুকৃতিশব্দং প্রযুঞ্জানো মুনিরপি সূচিতবান্। অনুকৃতিরমুখ্যতা আভাস ইতি হ্যেকোঽর্থঃ। অতএবাভিলাষে একতরনিষ্ঠেঽপি শৃঙ্গারশব্দেন তত্র তত্র ব্যবহারস্তদাভাসতয়া মন্তব্যঃ। শৃঙ্গারেণ বীরাদীনামপ্যাভাসরূপতোপলক্ষিতৈব। এবং রসধ্বনেরেবামী ভাবধ্বনিপ্রভৃতয়ো নিষ্যন্দা আস্বাদে প্রধানং প্রযোজকমেবমংশং বিভজ্য পৃথগ্ব্যবস্থাপ্যন্তে। যথা গন্ধযুক্তিজ্ঞৈরেকরসসংমূর্ছিতামোদোপভোগেঽপি শুদ্ধমাংস্যাদিপ্রযুক্তমিদং সৌরভমিতি। রসধ্বনিস্তু স এব যোঽত্র মুখ্যতয়া বিভাবানুভাবব্যভিচারি-

'বাচ্য-বাচক-চারুত্বহেতূনাম্'—দ্বন্দ্বসমাস—বাচ্য, বাচক ও তাহাদের চারুত্বের হেতুসমূহ। বৃত্তিতে প্রযুক্ত শব্দার্থালংকারাঃ পদটিও শব্দ, অর্থ ও অলংকার—এইভাবে দ্বন্দ্বসমাসনিষ্পন্ন হইবে।

কারিকায় উল্লিখিত "মতঃ" শব্দটির ব্যাখ্যায় শ্রীমদভিনবগুপ্তপাদ রসোৎপত্তির বিভিন্ন মতবাদের—ভট্টলোল্লট-কৃত উৎপত্তিবাদ, ভট্টশংকুক-কৃত অনুমিতিবাদ এবং আচার্য্য ভট্টনায়ককৃত ভুক্তিবাদের সুদীর্ঘ বিচার, বিশ্লেষণ করিয়া স্বীয় মত অভিব্যক্তিবাদের প্রতিষ্ঠা পূর্বক বলিয়াছেন—প্রতীয়মান অর্থই হইতেছে রস এবং বিশিষ্ট প্রকারের আস্বাদই হইতেছে প্রতীতি। ইহা অলৌকিক হইলেও কাব্যে এই প্রতীতি লৌকিক শব্দের উপর নির্ভরশীল। এই প্রতীতিতে কিন্তু অভিধার অতিরিক্ত ব্যঞ্জনা থাকে। ভট্টনায়ক-কথিত ভোগীকরণব্যাপার প্রকৃতপক্ষে কাব্যাত্মক রসের বিষয় ও ধ্বননাত্মক। সমুচিত গুণালংকারের গ্রহণ ভাবকত্বব্যাপারেরও মূলে। ব্যঞ্জনা ব্যাপারের দ্বারা সমুচিতগুণালংকারের সহযোগিতায় কাব্য ভাবকত্ব প্রাপ্ত হয় ও রসভাবনা আনে। রসভাবিত হইলে তাহার ভোগ বা আস্বাদ হয়; সুতরাং রসভাবনার তিনটি অংশ—অভিধা, সমুচিত গুণালংকারের সহকারিতা ও ব্যঞ্জনাব্যাপার—থাকিলেও, ইহার করণঅংশে অর্থাৎ প্রধান সাহায্যকারীরূপে ধ্বনন বা ব্যঞ্জনাই থাকে। অতএব রসের

---

সংযোজনোদিত-স্থায়ি-প্রতিপত্তিকস্য প্রতিপত্তুঃ স্থায্যংশচর্বণাপ্রযুক্ত এবাস্বাদ-প্রকর্ষঃ। যথা—

ক্লচ্ছ্রেণোরুযুগং ব্যতীত্য সুচিরং ভ্রান্ত্বা নিতম্বস্থলে
মধ্যেঽস্যাস্ত্রিবলীতরঙ্গবিষমে নিঃস্পন্দতামাগতা॥
মদ্দৃষ্টিস্তৃষিতেব সম্প্রতি শনৈরারুহ্য তুঙ্গৌ স্তনৌ
সাকাঙ্ক্ষং মুহুরীক্ষতে জললব-প্রস্যন্দিনী লোচনে॥

অত্র হি নায়িকাকারানুবর্ণ্যমানস্বাত্মপ্রতিকৃতিপবিত্রিত-চিত্রফলকাবলোকনাদ্বৎ-সরাজস্য পরম্পরাস্থাবদ্ধরূপো রতিস্থায়িভাবো বিভাবানুভাবসংযোজনবশেন চর্বণারূঢ় ইতি। তদলং বহুনা। স্থিতমেতৎ—রসাদিরর্থোঽঙ্গিত্বেন ভাস-মানোঽসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্য ধ্বনেঃ প্রকার ইতি। সহৈবেতি। ইবশব্দেনাসংলক্ষ্যতা বিদ্যমানত্বেঽপি ক্রমস্য ব্যঙ্গতা। বাচ্যেনেতি। বিভাবানুভাবাদিনা। (৭)

ভোগীকরণ তখনই সিদ্ধ হয়, যখন রসের ধ্বননীয়ত্ব সিদ্ধ হয়; যাহা রস্যমান বা আস্বাদ্যমান, তাহা হইতে উদিত হয় যে চমৎকৃতি—তাহাই ভোগ; ইহা চিত্তের দ্রুতি, বিস্তার ও বিকাশাত্মক। সুতরাং দেখা যাইতেছে যে প্রতীতির দ্বারাই রস অভিব্যক্ত ও রস্যমান হয়।

এখন এই অভিব্যক্তি—প্রধান ও অপ্রধান—এই দুইভাবে হইতে পারে; প্রধানভাবে ভাসমান হইলে হইবে—ধ্বনি ও অপ্রধানভাবে ভাসমান হইলে হইবে—রসবদাদি অলংকারসমূহ।

"রসভাস....ব্যবস্থিতা"—এই অংশে করিকার 'রসাদিপরতা যত্র' এই অংশের ব্যাখ্যা করা হইয়াছে। এখানে শব্দ, অর্থ ও অলংকার মুখ্য অর্থকে অনুসরণ করিলেও "ধন্যপেক্ষয়া বিভিন্নরূপাঃ ব্যবস্থিতাঃ" অর্থাৎ তাহাদের অপেক্ষা বা নির্ভরতা থাকে ধ্বনির উপর; অর্থাৎ ধ্বনি এখানে শব্দ, অর্থ ও অলংকারকে গৌণ করিয়া মুখ্যভাবে দ্যোতিত হয় ও এই ধ্বনিকে অবভাসিত করিবার জন্যই শব্দ, অর্থ ও অলংকার কাব্যে বিভিন্নরূপে ব্যবস্থিত হয়।

## মূল

৯। প্রধানেঽন্যত্র বাক্যার্থে যত্রাঙ্গং তু রসাদয়ঃ।
কাব্যে তস্মিন্নলংকারো রসাদিরিতি মে মতিঃ ॥৫

যদ্যপি রসবদলংকারস্যান্যৈর্দর্শিতো বিষয়স্তথাপি যস্মিন্ কাব্যে প্রধানতয়ান্যোঽর্থো বাচ্যার্থীভূতস্তস্য চাঙ্গভূতা যে রসাদয়স্তে রসাদেরলংকারস্য বিষয়া ইতি মামকীনঃ পক্ষঃ। তদ্ যথা চাটুষু প্রেয়োঽলংকারস্য বাক্যার্থত্বেঽপি রসাদয়োঽঙ্গভূতা দৃশ্যন্তে।

---

## লোচন টীকা

নত্বঙ্গিত্বেনাবভাসমান ইত্যুচ্যতে তত্রাঙ্গত্বমপি কিমস্তি রসাদের্যো ন তন্নিরাকরণাদৈতদ্বিশেষণমিত্যভিপ্রায়েণোপক্রমতে—ইদানীমিত্যাদিনা। অঙ্গত্বমস্তি রসাদীনাং রসবৎপ্রেয়ঊর্জস্বিসমাহিতালঙ্কাররূপতায়ামিতি ভাবঃ। অনয়া চ ভঙ্গ্যা রসবদাদিষ্বলঙ্কারেষু রসাদি-ধ্বনের্নান্তর্ভাব ইতি সূচয়তি। পূর্বং সমাসোক্ত্যাদিষু বস্তুধ্বনের্নান্তর্ভাব ইতি দর্শিতম্। বাচ্যং চ বাচকং চ তচ্চারুত্বহেতবশ্চেতি বহুঃ।

## অনুবাদ

বাক্যের প্রধান অর্থ যেখানে অন্যত্র থাকে, কিন্তু রসাদি যেখানে অঙ্গরূপে থাকে, সেই কাব্যে রসাদি অলংকার হয়—ইহা আমার অভিমত।

যদিও অপর আলংকারিকগণ রসবৎ অলংকারের বিষয় দেখাইয়াছেন, তথাপি যে কাব্যে অন্য অর্থ প্রধান ভাবে বাচ্যার্থীভূত হইয়াছে এবং রসাদি অঙ্গভূত হইয়াছে, সেখানে সেগুলি (সেই রসাদি) অলংকারের বিষয় হয়—ইহা হইতেছে আমার অভিমত। তাহা (অঙ্গত্ব) যেমন—চাটুবাক্যসমূহে প্রেয়ঃ অলংকার বাক্যার্থত্ব লাভ করিলেও, (সেখানে) রসাদি অঙ্গভূত হইয়াছে দেখা যায়।

## বাসুদেব

রসবৎ প্রভৃতি যে ধ্বনি নয়, অলংকার—এই কারিকায় ও বৃত্তিতে তাহা বলিতেছেন। প্রাচীন আচার্য্যগণ যেভাবে রসবদাদি অলংকারের ব্যাখ্যা করিয়াছেন—তাহাতে এইগুলিও ধ্বনির অন্তর্গত বলিয়া মনে হইবে। ধ্বনিকার সেই অভিমত গ্রহণ না করিয়া—কেন রসবৎ প্রভৃতি ধ্বনি নয়—সে বিষয়ে নিজস্ব অভিমত ব্যক্ত করিতেছেন।

'অন্যত্র'—অভিনগুপ্তবাদ এই শব্দের অর্থ করিয়াছেন—"রসস্বরূপেণ বস্তুমাত্রেঽলংকারবোগ্যে বা; অর্থাৎ রসস্বরূপে, বস্তুমাত্রে বা অলংকারাদিতে।

---

বৃত্তাবপি শব্দাশ্চালঙ্কারাশ্চার্থালঙ্কারাশ্চেতি দ্বন্দ্বঃ। মত ইতি। পূর্বমেবৈতদুক্তমিত্যর্থঃ।

নন্বুক্তং ভট্টনায়কেন—'রসো যদা পরগততয়া প্রতীয়তে তর্হি তাটস্থ্যমেব স্যাৎ। ন চ স্বগতত্বেন রামাদিচরিতময়াৎ কাব্যাদসৌ প্রতীয়তে। স্বাত্মগতত্বেন চ প্রতীতৌ স্বাত্মনি রসস্যোৎপত্তিরেবাভ্যুপগতা স্যাৎ। সা চাযুক্তা সীতায়াঃ। সামাজিকং প্রত্যবিভাবত্বাৎ! কান্তাত্বং সাধারণং বাসনাবিকাসহেতুবিভাবতায়াং প্রযোজকমিতি চেৎ—দেবতাবর্ণনাদৌ তদপি কথম্? ন চ স্বকান্তাস্মরণং মধ্যে সংবেদ্যতে। অলোকসামান্যানাং চ রামাদীনাং যে সমুদ্রসেতুবন্ধাদয়ো বিভাবাস্তে কথং সাধারণ্যং ভজেয়ুঃ? নচোৎসাহাদিমান্ রামঃ স্মর্য্যতে। অননুভূতত্বাৎ। শব্দাদপি তৎপ্রতিপত্তৌ ন রসোপজনঃ। প্রত্যক্ষাদিব নায়ক-

"যদ্যপি রসবদলংকারস্যান্যৈর্দর্শিতো বিষয়ঃ"—যদিও ভামহ, উদ্ভট, দণ্ডী প্রভৃতি আচার্যগণ রসবৎ অলংকারের বিষয় কি তাহা দেখাইয়াছেন।

তথাপি....মামকীনঃ পক্ষঃ—শ্রীমদভিনগুপ্ত বলেন—বাক্যটি সঙ্গতি-হীন হওয়ায় এইভাবে এটি সংযোজিত করিতে হইবে—যস্মিন কাব্যে তে পূর্বোক্তা রসাদয়োঽঙ্গভূতা, বাক্যার্থীভূতশ্চান্যোঽর্থঃ, তস্য কাব্যস্য যে রসাদয়োঽঙ্গভূতাস্তে রসাদেরলংকারস্য বিষয়াঃ; অর্থাৎ যে কাব্যে পূর্বকথিত রসাদি অঙ্গরূপে অবস্থান করে, কিন্তু অন্য অর্থ অর্থাৎ অন্য রস, বস্তু বা অলঙ্কার বাক্যে প্রধানরূপে ব্যবস্থিত থাকে, সেই কাব্যের সহিত যুক্ত যে রসাদি অঙ্গভূত অবস্থায় থাকে, সেগুলিই হইতেছে রসাদি অলংকারের বিষয়।

অর্থাৎ রসাদি অঙ্গীরূপে ব্যবস্থিত না হইয়া যদি অঙ্গরূপে থাকে ও প্রধান অর্থ কাব্যের অন্যত্র থাকে, তাহা হইলে তাহারা রসাদিধ্বনি হইবে না—হইবে রসাদি অলংকার। কারণ যাহা অঙ্গভূত তাহাই অলংকারশব্দবাচ্য; যাহা অঙ্গী, তাহা অলংকারশব্দবাচ্য নহে। ইহা হইতেছে গ্রন্থকারের পক্ষ বা সিদ্ধান্ত। শ্রীমৎ প্রতীহারেন্দুরাজ তৎ-কৃত উদ্ভটাচার্য্যের কাব্যালংকারসারসংগ্রহ গ্রন্থের টীকায় এ বিষয়ে আলোচনা করিয়া বলিয়াছেন—

"ন খলু কাব্যস্য রসানাং চ অলঙ্কার্য্যালংকারভাবঃ, কিন্তু আত্মশরীরভাবঃ। রসা হি কাব্যস্যাত্মত্বেনাবস্থিতাঃ, শব্দার্থৌ চ শরীররূপতয়া।

যথা হি আত্মাধিষ্ঠিতং শরীরং জীবতীতি ব্যপদিশ্যতে, তথা রসাধিষ্ঠিতস্য কাব্যস্য জীবদ্রূপতয়া ব্যপদেশঃ ক্রিয়তে। তস্মাদ্ রসানাং কাব্যশরীরভূতশব্দার্থ-বিষয়তয়া আত্মত্বেনাবস্থানং, ন তু অলংকারতয়া।"

---

মিথুন-প্রতিপত্তৌ উৎপত্তিপক্ষে চ করুণস্যোৎপাদাদ্ দুঃখিত্বে করুণাপ্রেক্ষাসু পুনরপ্রবৃত্তিঃ স্যাৎ। তন্ন উৎপত্তিরপি, নাপ্যভিব্যক্তিঃ, শক্তিরূপস্য হি শৃঙ্গারস্যা-ভিব্যক্তৌ বিষয়ার্জনতারতম্যপ্রতীতিঃ স্যাৎ। তত্রাপি কিং স্বগতোঽভিব্যজ্যতে রসঃ পরগতো বেতি পূর্ববদেব দোষঃ। তেন ন প্রতীয়তে, নোৎপদ্যতে নাভি-ব্যজ্যতে কাব্যেন রসঃ। কিন্তন্যশব্দবৈলক্ষণ্যং কাব্যাত্মনঃ শব্দস্য ত্র্যংশতা-প্রসাদাৎ। তত্রাভিধায়কত্বং বাচ্যবিষয়ম্, ভাবকত্বং রসাদিবিষয়ম্, ভোগ-

'তদ্ যথা'—এখানে 'তৎ' শব্দের অর্থ হইতেছে অন্যত্র। 'যথা' শব্দের অর্থ হইতেছে—যে উদাহরণ দেখানো হইতেছে সেইখানেও যেমন, অন্যত্রও তেমন।

'চাটুষু....দৃশ্যন্তেঃ'—ভামহের মতে—যদি "চাটুষু....দৃশ্যন্তে" এটিকে একবাক্য ধরা হয়, তাহা হইলে বাক্যটির অর্থ হইবে—চাটুবচনস্থলে প্রেয় অলংকারই বাক্যের মূল অর্থ হওয়ায়, এখানে রসাদি অঙ্গভূত হইয়াছে। ভামহ বলেন—'গুরু-দেব-নৃপতি-পুত্র-বিষয়-প্রীতিবর্ণনম্' হইতেছে প্রেয়োলংকার। অভিনবগুপ্তপাদ বলেন—এখানে (ভামহের উক্তিতে) প্রেয়োলংকারের সমাস বাক্য হইবে—প্রেয় অলংকার যেখানে; তাহা হইলে প্রেয়ঃ শব্দের দ্বারা দ্বারা অলংকরণীয় অন্য কিছু বুঝাইতেছে। সুতরাং একথা বলা সঙ্গত নহে যে এখানে অলংকারই বাক্যের মূল অর্থ।

অথবা এখানে বাক্যার্থত্ব বলিতে 'প্রধানত্ব' বা 'চমৎকারিত্ব' বুঝিতে হইবে।

উদ্ভট-মতানুসারিগণ এই বাক্যটিকে দুইভাগে ভাগ করিয়া অর্থ করেন; যথা—"চাটুষু বাক্যার্থত্বেঽপি প্রেয়োলংকারস্য বিষয়ঃ" এবং রসাদয়োঽঙ্গভূতা দৃশ্যন্তে",। 'চাটুষু বাক্যার্থত্বে প্রেয়োঽলংকারস্যাপি বিষয়ঃ—এইভাবে যোজনা করিতে হইবে। অর্থাৎ সেক্ষেত্রে অর্থ হইবে—চাটু উক্তিসমূহের মধ্যে বাক্যের অর্থ থাকিলে তাহা প্রেয় অলংকারেরও বিষয় হইবে। উদ্ভটের মতে ভাবালংকারই প্রেয়

কৃত্বং সহৃদয়বিষয়মিতি ত্রয়োঽংশভূতা ব্যাপারাঃ। তত্রাভিধাভাগো যদি শুদ্ধঃ স্যাত্ত-ত্তন্ত্রাদিভ্য শাস্ত্রন্যায়েভ্যঃ শ্লেষাদ্যলঙ্কারাণাং কো ভেদঃ? বৃত্তিভেদবৈচিত্র্যং চাকিঞ্চিৎকরম্। শ্রুতিদুষ্টাদিবর্জনং চ কিমর্থম্? তেন রসভাবনাখ্যো দ্বিতীয়ো ব্যাপারঃ। যদ্বশাদভিধাবিলক্ষণৈব তচ্চৈতদ্ভাবকত্বং নাম রসান্ প্রতি যৎ-কাব্যস্য তদ্বিভাবাদীনাং সাধারণত্বাপাদনং নাম। ভাবিতে চ রসে তস্য ভোগঃ যোঽনুভবস্মরণপ্রতিপত্তিভ্যো বিলক্ষণ এব দ্রুতি-বিস্তরবিকাসাত্মা রজস্তমো-বৈচিত্র্যানুবিদ্ধসত্ত্বময়নিজচিৎস্বভাবনির্বৃত্তি-বিশ্রান্তিলক্ষণঃ পরব্রহ্মাস্বাদসবিধঃ। স এব চ প্রধানভূতোঽংশঃ সিদ্ধরূপো ইতি। ব্যুৎপত্তির্নামাপ্রধানমেবেতি।

অলংকার ; কারণ প্রেমের দ্বারা সকল ভাবই উপলক্ষিত হয়। এইভাবে ধরিলে বৃত্তিতে প্রযুক্ত 'অপি' শব্দের অর্থ হইতেছে—কেবল রসবদলংকারেরই বিষয় নহে, প্রেয়ঃ অলংকারেরও বিষয়। 'রসবৎ' ও 'প্রেয়ঃ' শব্দের দ্বারা রসবদাদি সকল অলংকারই উপলক্ষিত হইল। সেইজন্যই বৃত্তিতে বলা হইয়াছে—"রসাদয়োঽঙ্গভূতা দৃশ্যন্তে"।

## মূল

১০। স চ রসাদিরলংকারঃ শুদ্ধঃ সংকীর্ণো বা। তত্রাদ্যো যথা—

কিং হাস্যেন ন মে প্রযাস্যসি পুনঃ প্রাপ্তশ্চিরাদ্ দর্শনং
কেয়ং নিষ্করুণ! প্রবাসরুচিতা কেনাসি দূরীকৃতঃ।
স্বপ্নান্তেষ্বিতি তে বদন্ প্রিয়তমব্যাসক্ত-কণ্ঠগ্রহো
বুদ্ধ্যা রোদিতি রিক্তবাহুবলয়স্তারং রিপুস্ত্রীজনঃ॥

ইত্যত্র করুণরসস্য শুদ্ধস্যাঙ্গভাবাৎ স্পষ্টমেব রসবদলংকারত্বম্। এবমেবংবিধে বিষয়ে রসান্তরানাং স্পষ্ট এবাঙ্গভাবঃ॥

সংকীর্ণো রসাদিরঙ্গভূতো, যথা—

ক্ষিপ্তো হস্তাবলগ্নঃ প্রসভমভিহতোঽপ্যাদদানোঽংশুকান্তং
গৃহ্ণন্ কেশেষপাস্তশ্চরণনিপতিতো নেক্ষিতঃ সংভ্রমেণ।
আলিঙ্গন্ যোঽবধূতস্ত্রিপুরযুবতিভিঃ সাশ্রুনেত্রোৎপলাভিঃ
কামীবার্দ্রাপরাধঃ স দহতু দুরিতং শাম্ভবো বঃ শরাগ্নিঃ॥

## লোচন টীকা

অত্রোচ্যতে—রসস্বরূপ এব তাবদ্বিপ্রতিপত্তয়ঃ প্রতিবাদিনাম্। তথাহি—পূর্বাবস্থায়াম্ যঃ স্থায়ী স এব ব্যভিচারিসম্পাতাদিনা প্রাপ্তপরিপোষোঽনুকার্য্যগত এব রসঃ। নাট্যে তু প্রযুজ্যমানত্বান্নাট্যরস ইতি কেচিৎ। প্রবাহধর্মিত্বাৎ চিত্তবৃত্তৌ চিত্তবৃত্তেঃ চিত্তবৃত্ত্যন্তরেণ কঃ পরিপোষার্থঃ। বিস্ময়শোকক্রোধাদেশ্চ ক্রমেন তাবন্ন পরিপোষ ইতি নানুকার্য্যে রসঃ। অনুকর্ত্তরি চ তদ্ভাবে লয়াদ্যননুসরণং স্যাৎ। সামাজিকগতে বা কশ্চমৎকারঃ। প্রত্যুত করুণাদৌ দুঃখপ্রাপ্তিঃ।

ইত্যত্র ত্রিপুররিপুপ্রভাবাতিশয়স্য বাক্যার্থত্বে ঈর্ষ্যাবিপ্রলম্ভস্য শ্লেষসহিতস্যাঙ্গভাব ইতি। এবংবিধ এব রসবদাদ্যলংকারস্য ন্যায্যো বিষয়। অতএব চ ঈর্ষ্যাবিপ্রলম্ভকরুণয়োরঙ্গত্বেন ব্যবস্থানাৎ সমাবেশো ন দোষঃ। যত্র হি রসস্য বাক্যার্থীভাবস্তত্র কথমলংকারত্বম্। অলংকারো হি চারুত্বহেতুঃ প্রসিদ্ধঃ। ন ত্বসাবাত্মৈবাত্মনশ্চারুত্বহেতুঃ।

অনুবাদ

এবং সেই রসাদি অলংকার শুদ্ধ বা সংকীর্ণ (মিশ্রিত) (হইতে পারে)। তন্মধ্যে প্রথম, যথা—

"হাস্যের দ্বারা কি হইবে? বহুদিন পরে তোমার দর্শন পাইয়াছি, আর আমার নিকট হইতে চলিয়া যাইতে পারিবে না। হে নিষ্করুণ! প্রবাসে থাকিবার জন্য কেমন এই রুচি! কেন তুমি আমার নিকট হইতে দূরে গিয়াছ?"—এই কথা বলিয়া প্রিয়তমের কণ্ঠে নিবিড়বাহু-বন্ধনবদ্ধ রিপুস্ত্রীবৃন্দ নিদ্রাভঙ্গে বুঝিতে পারিয়া শূন্যবাহুবলয় হইয়া উচ্চৈঃস্বরে ক্রন্দন করে।

এখানে শুদ্ধ করুণরসের অঙ্গভাব হওয়ায়, ইহা স্পষ্টতঃই রসবদলং-কারের বিষয়। এইভাবে অনুরূপ বিষয়ে অন্যান্য রসের স্পষ্টই অঙ্গভাব হইয়া থাকে।

মিশ্রণের ক্ষেত্রে রসাদি অঙ্গভূত হয়; যেমন—যাহা সাশ্রুনেত্রা ত্রিপুরযুবতীগণকে স্পর্শ করিলে, তাহাদের দ্বারা দূরে নিক্ষিপ্ত হয়, তাহাদের বস্ত্রান্তভাগ গ্রহণ করিলে সজোরে বিতাড়িত হয়, কেশ

---

তস্মাদয়ং পক্ষঃ। কস্তর্হি? ইহানন্ত্যান্নিয়তস্যানুকারো ন শক্যঃ, নিষ্প্রয়োজনশ্চ বিশিষ্টতাপ্রতীতৌ তাটস্থ্যেন ব্যুৎপত্ত্যভাবাৎ।

তস্মাদনিয়তাবস্থাত্মকং স্থায়িনমুদ্দিশ্য বিভাবানুভাবব্যভিচারিভিঃ সংযুজ্যমানৈ রয়ং রামঃ সুখীতি স্মৃতিবিলক্ষণা স্থায়িনি প্রতীতিগোচরতয়া স্বাদরূপা প্রতিপত্তি-রনুকর্ত্রালম্বনা নাট্যৈকগামিনী রসঃ। স চ ন ব্যতিরিক্তমাধারমপেক্ষতে। কিন্ত্বনুকার্য্যাভিন্নাভিমতে নর্তকে আস্বাদয়িতা সামাজিক ইত্যেতাবন্মাত্রমদঃ। তেন নাট্য এব রসঃ নানুকার্য্যাদিষ্বিতি কেচিৎ।

স্পর্শ করিলে দূরীভূত হয়, চরণে পতিত হইলে সম্ভ্রমবশতঃ লক্ষিত হয় না, এবং আলিঙ্গন করিতে উদ্যত হইলে ঘৃণাসহকারে প্রত্যাখ্যাত হয়,—সম্প্রতি কৃতাপরাধ কামুক প্রণয়ীর ন্যায় শম্ভুর সেই শরাগ্নি তোমাদের পাপ দগ্ধ করুক।

এই উদাহরণে ত্রিপুররিপুর প্রভাবাতিশয্য বাক্যার্থ হওয়ায় শ্লেষ-সমন্বিত ঈর্ষ্যাবিপ্রলম্ভরসের অঙ্গভাব হইয়াছে। এইরূপ উদাহরণই রসবদলংকারের ন্যায্য বিষয়। অতএব, ঈর্ষ্যাবিপ্রলম্ভ ও করুণরসের সমাবেশ যে অঙ্গরূপে ব্যবস্থিত হইল—তাহা দোষের নহে। যেখানে রসের বাক্যার্থীভাব হইয়াছে (অর্থাৎ রস বাক্যের মূল অর্থ হইয়াছে), সেখানে রস কি করিয়া অলংকার হইবে? ইহা তো প্রসিদ্ধ যে অলংকার হইতেছে চারুত্বের হেতু। কিন্তু উহা তো নিজেই নিজের চারুত্বের হেতু হইতে পারে না।

### বাসুদেব

নবম অনুচ্ছেদে বলা হইয়াছে—রসবৎ প্রভৃতি ধ্বনি নয়, অলংকার। এখানে রসাদি অলংকারের বিভিন্ন ভেদের কথা বলিয়া উদাহরণ-সংযোগে দেখানো হইতেছে যে এগুলি অলংকারই বটে।

'শুদ্ধঃ'—অবিমিশ্র, যাহা অন্য রস বা অলংকারের সহিত মিশ্রিত নহে।

সংকীর্ণঃ—ঈষৎ মিশ্রিত।

"কিং হাস্যেন"—ইত্যাদি শ্লোকটি শুদ্ধ রসবৎ অলংকারের উদাহরণরূপে উপস্থাপিত হইয়াছে। এটি হইতেছে একটি চাটু উক্তি; কবি রাজার শৌর্য্যবীর্য্যের প্রশংসা করিয়া এই শ্লোক রচনা করিয়াছেন।

অন্যে তু অনুকর্তরি যঃ স্থায্যবভাসোঽভিনয়াদিসামগ্র্যাদিকৃতো ভিত্তাবিব হরিতালাদিনা অশ্বাবভাসঃ, স এব লোকাতীতাস্বাদাপর সংজ্ঞয়া প্রতীত্যা রস্যমানো রস ইতি নাট্যাদ্রসা নাট্যরসাঃ। অপরে পুনর্বিভাবানুভাবমাত্রমেব বিশিষ্টসামগ্র্যা সমর্প্যমাণং তদ্বিভাবনীয়ানুভাবনীয়-স্থায়িরূপ-চিত্তবৃত্ত্যুচিত-বাসনানুষক্তং স্বনির্বৃতিচর্বণাবিশিষ্টমেব রসঃ। তন্নাট্যমেব রসাঃ। অন্যে তু শুদ্ধং বিভাবম্, অপরে শুদ্ধমনুভাবম্, কেচিত্তু স্থায়িমাত্রম্, ইতরে ব্যভিচারিণম্, অন্যে

করুণরস এখানে অঙ্গভূত হইয়াছে। স্বপ্নদর্শনের দ্বারা প্রথমতঃ শোক উদ্দীপ্ত হইয়াছে ; এই স্থায়ীভাব শোক আস্বাদ্যমান হইয়া করুণরসের প্রতীতি জন্মাইয়াছে ; এই করুণরসই চারুত্ব লাভ করিয়া রাজার শৌর্য্যাতিশয় প্রকাশ করিতেছে। অতএব এখানে করুণরস 'শুদ্ধ অলংকার' হইয়াছে। এখানে করুণরসের দ্বারাই বাক্যের অর্থ অতিশয় সুন্দর হইয়াছে। যেমন উপমার দ্বারা প্রস্তাবিত অর্থ অলংকৃত হয়, এখানেও তেমনি রসের দ্বারাও প্রস্তাবিত অর্থ সরস করা হইয়াছে। এখানে প্রস্তাবিত অর্থই হইতেছে অলংকার্য্য। অতএব রসের অলংকারত্ব সিদ্ধিতে কোন আপত্তির অবকাশ নাই।

**"ইত্যত্র····রসবদলংকারত্বম্"**—উপরের উদাহরণে শুদ্ধ করুণরস অঙ্গভূত হওয়ায় এটি স্পষ্টতঃই রসবদলংকার হইয়াছে।

**'এবম্'**—এইভাবে অর্থাৎ রাজা প্রভৃতির প্রভাবাতিশয্য যেমনভাবে দেখানো হয়, সেইভাবে।

**"ক্ষিপ্তো····শরাগ্নিঃ"**—এখানে কবির উদ্দেশ্য হইতেছে ত্রিপুরহর শিবের শক্তি ও মহিমা খ্যাপন। কিন্তু এই শ্লোকে করুণ ও শৃঙ্গাররসের ব্যবহারও করা হইয়াছে। করুণরস এখানে অঙ্গভূত, তাহার সহিত সংযুক্ত হইয়াছে শ্লেষোপমা ; **"সাশ্রুনেত্রোৎপলাভিঃ"**—এই পদে করুণরস ও **"কামীবার্দ্রাপরাধঃ**—এই পদে উপমা ব্যবহৃত হইয়াছে। শ্লোকে ব্যবহৃত বিভিন্ন বিশেষণসমূহ শ্লিষ্ট হইয়া "শরাগ্নি ও 'কামী' উভয়কেই বুঝাইতেছে। অতএব করুণরসের সহিত

তৎ সংযোগম্ ; একেঽনুকার্য্যম্, কেচন সকলমেব সমুদায়ং রসমাহুরিত্যলং বহুনা।

কাব্যেঽপি চ লোকনাট্যধর্মিস্থানীয়েন স্বভাবোক্তি-বক্রোক্তি-প্রকারদ্বয়েনালৌকিক-প্রসন্নমধুরৌজস্বি-শব্দ-সমর্প্যমাণ-বিভাবাদিযোগাদিয়মেব রসবার্ত্তা। অস্তু বাত্র নাট্যাদ্বিচিত্ররূপা রসপ্রতীতিঃ, উপায়বৈলক্ষণ্যাদিয়মেব তাবদত্র সরণিঃ। এবং স্থিতে প্রথম পক্ষ এবৈতানি দূষণানি, প্রতীতেঃ স্বপরগতত্বাদিবিকল্পেন। সর্বপক্ষেষু চ প্রতীতিরপরিহার্য্যা রসস্য। অপ্রতীতং হি পিশাচবদ্ব্যবহার্য্যং স্যাৎ। কিন্তু যথা প্রতীতিমাত্রত্বেনাবিশিষ্টত্বেঽপি প্রাত্যক্ষিকী, আনুমানিকী, আগমোত্থা

শ্লেষোপমা মিশ্রিত হওয়ায় শ্লোকটি সংকীর্ণ রসবৎ অলংকারের দৃষ্টান্ত হইয়াছে। শ্লোকে ব্যবহৃত বিভিন্ন শ্লিষ্ট পদের অর্থ এইরূপ হইবেঃ—

| শ্লিষ্টপদ | অর্থ ( কামীপক্ষে ) | অর্থ ( অগ্নি পক্ষে ) |
|---|---|---|
| ক্ষিপ্তঃ | অনাদৃত | যাহা ঝাড়িয়া ফেলা হইয়াছে। |
| অভিহতঃ | তাড়াইয়া দিল | জোরে সরাইয়া দিল। |
| অপাস্তঃ | অনাদর পূর্বক দূর করিয়া দিল | দূরীভূত করিল। |
| নেক্ষিতঃ | তাচ্ছিল্য সহকারে দেখিল না | লক্ষ্য করিল না। |
| অবধূতঃ | পরিত্যক্ত, দূরীভূত, | সর্বাঙ্গ কম্পনের দ্বারা বিস্তারিত। |
| সাশ্রুনেত্রত্ব | ঈর্ষ্যাবশতঃ সাশ্রুনেত্রা | নৈরাশ্যবশতঃ ক্রন্দনময়ী |

'কামীব'—এই উপমানের সাহায্যে আকৃষ্ট শ্লেষোপমাযুক্ত ঈর্ষ্যা-বিপ্রলম্ভরসই এখানে অঙ্গভূত হইয়াছে, কেবল রস অঙ্গত্বলাভ করে নাই। এখানে করুণ রস থাকিলেও তাহা সৌন্দর্য্য-প্রতীতি পর্যান্ত পৌঁছায় না বলিয়া বৃত্তিতে বলা হইয়াছে—'ঈর্ষ্যাবিপ্রলম্ভস্য শ্লেষসহিতস্য অঙ্গভাব ইতি'; "করুণরসযুক্তস্য ঈর্ষ্যাবিপ্রলম্ভস্য"—এই ভাবে বলা হয় নাই।

"এবংবিধ····বিষয়ঃ"—নিজ বক্তব্য দৃঢ় করিয়া বলার জন্যই এই উক্তি।

"অতএব'····'অতএব'-শব্দের অর্থ হইতেছে—বিপ্রলম্ভশৃঙ্গাররস মুল অর্থ না হইয়া অলংকার হওয়ায়।

"ঈর্ষ্যাবিপ্রলম্ভ····ন দোষঃ—আপত্তি হইতে পারে যে শৃঙ্গার ও করুণ রস পরস্পরবিরোধী ; তাহারা একত্র অঙ্গভাবে কিরূপে থাকিতে পারে ? কারণ উভয়ের একত্র অবস্থানকে আলংকারিকগণ দোষরূপে

---

প্রতিভানকৃতা যোগিপ্রত্যক্ষজা চ প্রতীতিরুপায়বৈলক্ষণ্যাদন্যৈব, তদ্বদিয়মপি প্রতীতিশ্চর্বণাস্বাদনা-ভোগাপরনামা ভবতু। তন্নিদানভূতায়া হৃদয়সংবাদাদ্যুপ-কৃতায়া বিভাবাদিসামগ্র্যা লোকোত্তররূপত্বাৎ। রসাঃ প্রতীয়ন্ত ইতি তু ওদনং পচতীতিবদ্ব্যবহারঃ, প্রতীয়মান এব হি রসঃ। প্রতীতিরেব বিশিষ্টা রসনা। সা চ নাট্যে লৌকিকানুমানপ্রতীতে র্বিলক্ষণা; তাং চ প্রমুখে উপায়তয়া সন্দধানা। এবং কাব্যে অন্যশব্দপ্রতীতের্বিলক্ষণা, তাং চ প্রমুখে উপায়তয়া পেক্ষমাণা।

গণ্য করেন। তদুত্তরে আনন্দবর্ধন বলেন—উভয়ে রসরূপে একত্র অবস্থান করিলে তাহা দোষের হইত; কিন্তু এখানে বিপ্রলম্ভশৃঙ্গার বা করুণ কেহই রসরূপে প্রধানভাবে ব্যবস্থাপিত হয় নাই; উভয়েই অলংকাররূপে অঙ্গভূত হইয়াছে; সে কারণে উভয়ের একত্র অবস্থানে কোন দোষ হয় নাই। যদি কোন একটি রস প্রধান হইত, তাহা হইলে আর একটি রসের সমাবেশ হইত না। উদাহৃত শ্লোকে প্রধান অর্থ হইতেছে—ত্রিপুরহরশিবের প্রভাবাতিশয়-বর্ণনা; করুণ রস ও বিপ্রলম্ভশৃঙ্গার রস সেই প্রধান অর্থের অঙ্গভূত হইয়া তাহার চারুত্ব সম্পাদন করিয়াছে। এই কারণে এখানে করুণ ও শৃঙ্গাররসের একত্রাবস্থান দোষের হয় নাই।

**'যত্র····মলংকারত্বম্'**—রস যেখানে উদ্দিষ্ট প্রধান বস্তু, সেখানে রস অলংকার হইতে পারেনা। অলংকারের প্রয়োজন অলংকার্য্য বস্তুর। রস যেখানে অলংকার্য্য, সেখানে রস আবার নিজেই অলংকার হইতে পারে না। যাহা চারুত্বের হেতু, তাহাই চারুত্ব হইতে পারে না। এই কথাই সুস্পষ্ট ভাবে বলা হইয়াছে বৃত্তির **"ন ত্বসা····হেতুঃ'**—এই অংশে;—রস নিজের চারুত্বের হেতু হইতে পারে না। শ্রীমদভিনবগুপ্ত-পাদ এই অংশের ব্যাখ্যায় বলিয়াছেন—

যত্র হীতি—সর্বাসামুপমাদীনাম্। অয়ং ভাবঃ—উপমাদীনামলংকারত্বে যাদৃশী বার্ত্তা তাদৃশ্যেব রসাদীনাম্। তদবশ্যমন্যেনালংকার্য্যেন ভবিতব্যম্। তচ্চ যদ্যপি বস্তুমাত্রমপি ভবতি, তথাপি তস্য পুনরপি বিভাবাদিরূপতাৎপর্য্য-বসানাদ্ রসাদিতাৎপর্য্যমেবেতি সর্বত্র রসধ্বনেরাত্মভাবঃ।"

অর্থাৎ (ভাবার্থ হইতেছে এইরূপ)—উপমা প্রভৃতি অলংকাররূপে ব্যবহৃত হইলে তাহারা যেমন হয়, রসাদিও সেইরূপই হইয়া থাকে।

---

## লোচন টীকা

তস্মাদনুত্থানোপহতঃ পূর্বপক্ষঃ। রামাদিচরিতং তু ন সর্বস্য হৃদয়-সংবাদীতি মহৎ সাহসম্। চিত্রবাসনাবিশিষ্টত্বাচ্চেতসঃ। যদাহ—"তাসামনাদিত্বম্ আশিষো নিত্যত্বাৎ, জাতিদেশকালব্যবহিতানামপ্যানন্তর্য্যং স্মৃতি-সংস্কারয়োরেক-রূপত্বাৎ" ইতি। তেন প্রতীতিস্তাবদ্রসস্য সিদ্ধা। স চ রসনারূপা প্রতীতিরুৎ-

অতএব অন্য কোন অলংকার্য্যকে অবশ্যই থাকিতে হইবে। সেই অলংকার্য্য বিষয় যদি কোন বস্তুমাত্র হয়, তাহা বিভাবাদিরূপ তাৎপর্য্যে পরিসমাপ্ত হয় বলিয়া প্রকৃত পক্ষে রসাদিরই তাৎপর্য্য হয়। সুতরাং সর্বত্র রসধ্বনিই আত্মাস্বরূপ।

মূল

১১। তথা চায়মত্র সংক্ষেপ ঃ—

রসভাবাদিতাৎপর্যমাশ্রিত্য বিনিবেশনম্।
অলংকৃতীনাং সর্বাসামলংকারত্বসাধনম্ ॥

তস্মাদ্ যত্র রসাদয়ো বাক্যার্থীভূতাঃ স সর্বঃ ন রসাদেরলংকারস্য বিষয়ঃ; স ধ্বনেঃ প্রভেদঃ, তস্যোপমাদয়োঽলংকারাঃ। যত্র তু প্রাধান্যেনার্থান্তরস্য বাক্যার্থীভাবে রসাদিভিশ্চারুত্বনিষ্পত্তিঃ ক্রিয়তে, স রসাদেরলংকারতায়া বিষয়ঃ॥

অনুবাদ

এবং সেই কারণে, এখানে ইহা সংক্ষেপ-শ্লোক—

রস-ভাবাদি-তাৎপর্যকে আশ্রয় করিয়া অলংকারের সন্নিবেশ করা হইলে, সব অলংকারের অলংকারত্ব সাধন হইয়া থাকে।

পশ্যতে বাচ্যবাচকয়োস্তত্রাভিধাদিবিবিক্তো ব্যঞ্জনাত্মা ধ্বননব্যাপার এব। ভোগীকরণব্যাপারশ্চ কাব্যস্য রসবিষয়ো ধ্বননাত্মৈব নান্যৎ কিঞ্চিৎ। ভাবকত্বমপি সমুচিতগুণালঙ্কারপরিগ্রহাত্মকমস্মাভিরেব বিতত্য বক্ষ্যতে। কিমেতদপূর্বম্ কাব্যং চ রসান্ প্রতি ভাবকমিতি যদুচ্যতে, তত্র ভবতৈব ভাবনাদুৎপত্তিপক্ষ এব প্রত্যুজ্জীবিতঃ।

ন চ কাব্যশব্দানাং কেবলানাং ভাবকত্বম্, অর্থাপরিজ্ঞানে তদভাবাৎ। ন চ কেবলানামর্থানাম্, শব্দান্তরেণার্প্যমাণত্বে তদযোগাৎ। দ্বয়োস্তু ভাবকত্বমস্মাভিরেবোক্তম্—'যত্রার্থঃ শব্দো বা তমর্থং ব্যঙক্তঃ—ইত্যত্র। তস্মাদ্ব্যঞ্জকত্বাখ্যেন ব্যাপারেণ গুণালঙ্কারৌচিত্যাদিকয়েতি কর্তব্যতয়া কাব্যং ভাবকং রসান্ ভাবয়তি, ইতি ত্র্যংশায়ামপি ভাবনায়াং করণাংশে ধ্বননমেব নিপততি। ভোগোঽপি ন কাব্যশব্দেন ক্রিয়তে, অপিতু ঘনমোহান্ধ্যসঙ্কটতানিবৃত্তিদ্বারেণাস্বাদাপরনাম্নি অলৌকিকে দ্রুতিবিস্তারবিকাসাত্মনি ভোগে কর্তব্যে লোকোত্তরে ধ্বননব্যাপার

**অতএব যেখানে রস প্রভৃতি বাক্যের প্রধান অর্থ হয়, সেখানে রসবদাদি অলংকারের বিষয় হয় না। তাহা হইতেছে ধ্বনির প্রভেদ; উপমাদি হইতেছে তাহার অলংকার। কিন্তু যেখানে অন্য বিষয় মুখ্যভাবে বাক্যের অর্থ হয়, এবং রস প্রভৃতির দ্বারা তাহার সৌন্দর্য্য-সিদ্ধি ঘটে, সেখানে তাহা রসবদাদি অলংকারের বিষয় হইয়া থাকে।**

**বাসুদেব**

এই অনুচ্ছেদে পূর্ববর্ত্তী যুক্তিসমূহ ও বক্তব্য পুনরায় সংক্ষেপে বলা হইতেছে। অলংকারসমূহের অলংকারত্ব সাধনের মূল কথা হইতেছে—রস, ভাব প্রভৃতি তাৎপর্য্যকে পরিস্ফুট করা। সেই উদ্দেশ্যেই অলংকারের সন্নিবেশ হইয়া থাকে। রসাস্বাদকে পরিস্ফুট ও পরিপুষ্ট করাই ইহাদের একমাত্র উদ্দেশ্য; সেই উদ্দেশ্যসিদ্ধির উপযোগী করিয়া অলংকারসমূহের সন্নিবেশ ঘটিলেই, তাহাদের অলংকারত্ব সিদ্ধ হয়।

তাহা হইলে অলংকারসমূহের অলংকরণ তাহাই, যাহা ব্যঙ্গ্যার্থকে অভিব্যক্ত করার সামর্থ্যদান করে, অর্থাৎ ধ্বনিকেই অভিব্যক্ত করে। তাহা হইলে ধ্বনিই হইতেছে অলংকরণীয়, সুতরাং ধ্বনিই কাব্যের আত্মা; অলংকার কাব্যের আত্মা ধ্বনিকেই অভিব্যক্ত করে ও তাহার শোভা সম্পাদন করে।

---

এব মূর্ধাভিষিক্তঃ। তচ্চেদং ভোগকৃত্বং রসস্য ধ্বননীয়ত্বে সিদ্ধে দৈবসিদ্ধম্। রস্যমানতোদিতচমৎকারানতিরিক্তত্বাদ্ভোগস্যেতি। সত্ত্বাদীনাং চাঙ্গাঙ্গিভাববৈচিত্র্যস্যানন্ত্যাদ্ দ্রুত্যাদিত্বেনাস্বাদগণনা ন যুক্তা। পরব্রহ্মাস্বাদসব্রহ্মচারিত্বং চাস্বস্তু রসাস্বাদস্য। ব্যুৎপাদনং চ শাসনপ্রতিপাদনাভ্যাং শাস্ত্রেতিহাসকৃতাভ্যাং বিলক্ষণম্। যথারামস্তথাহমিত্যুপমানাদতিরিক্তাং রসাস্বাদোপায়স্বপ্রতিভাবিজৃম্ভারূপাং ব্যুৎপত্তিমন্তে করোতীতি কমুপালভামহে। তস্মাৎ স্থিতমেতৎ—অভিব্যজ্যন্তে রসাঃ প্রতীত্যৈব চ রস্যন্ত ইতি।

তত্রাভিব্যক্তিঃ প্রধানতয়া ভবত্বন্যথা বা। প্রধানত্বে ধ্বনিঃ অন্যথা রসাদ্যলঙ্কারাঃ। তদাহ—মুখ্যার্থমিতি। ব্যবস্থিতা ইতি। পূর্বোক্তযুক্তিভির্বিভাগেন ব্যবস্থাপিতত্বাদিতি ভাবঃ। ৮।

কিন্তু বাহ্যতঃ দেখা যায়—অলংকার দেহের শোভা সম্পাদন করিয়া থাকে, আত্মার সৌন্দর্য্যসাধন করে না। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—একটু অভিনিবেশসহকারে বিচার করিলেই দেখা যাইবে যে ব্যবহারিক অলংকারও প্রকৃতপক্ষে আত্মারই সৌন্দর্য্যসাধন করে। অলংকার ব্যবহারের প্রধান নিয়ম হইতেছে আত্মগত চিত্তবৃত্তিবিশেষের ঔচিত্য। সেই ঔচিত্য অনুসারেই অলংকারের ব্যবহার হয়। দেহের নিজের কোন ঔচিত্য বা অনৌচিত্য নাই। অচেতন শব দেহে অলংকার সংযোগ করিলে তাহা শোভা পায় না ; কারণ সেখানে অলংকার্য্য চেতন বস্তু নাই। আবার যতির শরীর অলংকারসংযুক্ত হইলে, তাহা

---

## লোচন টীকা

অন্যত্রেতি। রসস্বরূপে বস্তুমাত্রেঽলঙ্কারতাযোগ্যে বা। যে মতিরিত্যন্ত-পক্ষং দূষ্যত্বেন হৃদি নিধায়াভীষ্টত্বাং স্বপক্ষং পূর্বং দর্শয়তি—তথাপীতি। স হি পর-দর্শিতো বিষয়ো ভাবিনীত্যা নোপপন্ন ইতি ভাবঃ। যস্মিন্ কাব্যে ইতি। স্পষ্টত্বেনাসঙ্গতং বাক্যমিথং যোজনীয়ম্—যস্মিন্ কাব্যে তে পূর্বোক্তা রসা-দয়োঽঙ্গভূতা বাক্যার্থীভূতশ্চান্যোঽর্থঃ, চ-শব্দস্তু শব্দার্থে। যস্য কাব্যস্য সম্বন্ধিনো যে রসাদয়োঽঙ্গভূতাস্তে রসাদেরলঙ্কারস্য রসবদাদ্যলঙ্কারশব্দস্য বিষয়াঃ, স এবা-লঙ্কারঃ শব্দবাচ্যো ভবতি যোঽঙ্গভূতঃ ; ন ত্বন্য ইতি যাবৎ। অত্রোদাহরণমাহ—তথেতি। তদিত্যঙ্গত্বম্। যথাত্র বক্ষ্যমাণোদাহরণে, তথান্যত্রাপীত্যর্থঃ। ভামহাভিপ্রায়েণ—চাটুষু প্রেয়োলঙ্কারস্য বাক্যার্থত্বেঽপি রসাদয়োঽঙ্গভূতা দৃশ্যন্ত ইতীদমেকং বাক্যম্। ভামহেন হি গুরুদেবনৃপতিপুত্রবিষয়-প্রীতিবর্ণনং প্রেয়ো-লঙ্কার ইত্যুক্তম্। তত্র প্রেয়ানলংকারো যত্র স প্রেয়োলংকারোঽলঙ্করণীয় ইহোক্তঃ। ন ত্বলঙ্কারস্য বাক্যার্থত্বং যুক্তম্। যদি বা বাক্যার্থত্বং প্রধানত্বম্। চমৎকারকারিতেতি যাবৎ।

উদ্ভটমতানুসারিণস্তু ভঙ্‌ক্ত্বা ব্যাচক্ষতে—চাটুষু চাটুবিষয়ে বাক্যার্থত্বে প্রেয়োঽলঙ্কারস্যাপি বিষয় ইতি পূর্বেণ সম্বন্ধঃ। উদ্ভটমতে হি ভাবালঙ্কার এব প্রেয় ইত্যুক্তঃ, প্রেয়া ভাবানামুপলক্ষণাৎ। ন কেবলং রসবদলঙ্কারস্য বিষয়ঃ যাবৎ প্রেয়ঃপ্রভৃতেরপীত্যপিশব্দার্থঃ। রসবচ্ছব্দেন প্রেয়ঃশব্দেন চ সর্ব এব রসবদাদ্যলঙ্কারা উপলক্ষিতাঃ, তদেবাহ—রসাদয়োঽঙ্গভূতা দৃশ্যন্ত ইতি উক্তবিষয় ইতি শেষঃ। ৯

হাস্যাস্পদ হয় ; কারণ সেখানে অলংকার্য্যের অনৌচিত্য রহিয়াছে। সুতরাং দেখা যাইতেছে—দেহ অলংকার্য্য নহে—আত্মাই অলংকার্য্য ; কাব্যের ক্ষেত্রেও প্রকৃতপক্ষে অলংকার্য্য হইতেছে—কাব্যের আত্মা ধ্বনি।

**"তস্মাদ্‌....লংকারাঃ"**—এখানে রসাদি অলংকার হইতে ধ্বনির প্রভেদ দেখানো হইয়াছে। রসাদি যেখানে বাক্যের অর্থীভূত, অর্থাৎ প্রধান-বিষয়রূপে প্রকাশিত, সেখানে ধ্বনিই হয়, রসাদি অলংকার হয় না। সেখানে উপমা প্রভৃতি সেই প্রধান বা আত্মভূত বিষয়ের অলংকার হইয়া থাকে।

**"যত্র তু....বিষয়ঃ"**—আর যেখানে অন্য বিষয় প্রধান হইয়া বাক্যের অর্থ হয় এবং এই অন্য বিষয় রস প্রভৃতির দ্বারা সৌন্দর্য্যসম্পন্ন হইয়া থাকে, সেখানে রসাদি অলংকারই হইয়া থাকে। কারণ এখানে প্রধান অর্থান্তরটিই অলংকার্য্য ও রসাদি ইহাকে অলংকৃত করে বলিয়া, ইহারা অলংকার হয়।

## মূল

**১২। এবং ধ্বনেরুপমাদীনাং রসবদলংকারস্য চ বিভক্তবিষয়তা ভবতি। যদি তু চেতনানাং বাচ্যার্থীভাবো রসাদ্যলংকারস্য বিষয় ইত্যুচ্যতে, তর্হি উপমাদীনাং প্রবিরলবিষয়তা**

---

## লোচন টীকা

**শুদ্ধ ইতি।** রসান্তরেণাঙ্গভূতেনালঙ্কারান্তরেণ বা ন মিশ্রঃ, আমিশ্রস্তু সঙ্কীর্ণঃ। স্বপ্নজ্ঞাতানুভূতসদৃশত্বেন ভবনমিতি হসন্নেব প্রিয়তমঃ স্বপ্নেঽবলোকিতঃ। ন মে প্রযাস্যসি পুনরিতি। ইদানীং ত্বাং বিদিতশঠভাবং বহুপাশবন্ধান্নাত্র মোক্ষ্যামি। অতএব রিক্তবাহুবলয় ইতি। স্বীকৃতস্য চোপালম্ভো যুক্ত ইত্যাহ 'কেয়ং নিষ্করুণে'তি। কেনাগসীতি। গোত্রস্খলনাদাবপি ন ময়া কদাচিৎ খেদিতোঽসি। স্বপ্নান্তেষু স্বপ্নায়িতেষু সুপ্তপ্রলপিতেষু পুনঃ পুনরুদ্ভূততয়া বহুষ্বিতি বদন্ যুষ্মাকং সম্বন্ধী রিপুস্ত্রীজনঃ প্রিয়তমে বিশেষেণাসক্তঃ কণ্ঠগ্রহো যেন তাদৃশ এব সন্ মুক্তা শৃঙ্খলয়াকারী-কৃতবাহুপাশঃ সন্ তারং মুক্তকণ্ঠং রোদিতীতি। অত্র শোকস্থায়িভাবেন স্বপ্নদর্শনোদ্দীপিতেন করুণরসেন চর্ব্যমাণেন সুন্দরীভূতো নরপতিপ্রভাবো ভাতীতি করুণঃ শুদ্ধ এবালঙ্কারঃ।

নির্বিষয়তা বাভিহিতা স্যাৎ। যস্মাদচেতনবস্তুবৃত্তে বাক্যার্থীভূতে পুনশ্চেতনবস্তুবৃত্তান্তযোজনয়া যথাকথঞ্চিদ্ ভবিতব্যম্। অথ সত্যামপি তস্যাং যত্রাচেতনানাং বাক্যার্থীভাবো নাসৌ রসবদলংকারস্য বিষয় ইত্যুচ্যতে, তন্মহতঃ কাব্যপ্রবন্ধস্য রসনিধানভূতস্য নীরসত্বমভিহিতং স্যাৎ। যথা—

তরঙ্গ-ভ্রূভঙ্গা ক্ষুভিতবিহগশ্রেণি-রসনা
বিকর্ষন্তী ফেনং বসনমিব সংরম্ভশিথিলম্।
যথাবিদ্ধং যাতি স্খলিতমভিসন্ধায় বহুশো
নদীরূপেণেয়ং ধ্রুবমসহনা সা পরিণতা॥

যথা বা,—

তন্বী মেঘজলার্দ্রপল্লবতয়া ধৌতাধরেবাশ্রুভিঃ
শূন্যেবাভরণৈঃ স্বকালবিরহাদ্ বিশ্রান্তপুষ্পোদ্গমা।
চিন্তামৌনমিবাশ্রিতা মধুকৃতাং শব্দৈর্বিনা লক্ষ্যতে
চণ্ডী মামবধূয় পাদপতিতং জাতানুতাপেব সা॥

যথা বা,—

তেষাং গোপবধূবিলাসসুহৃদাং রাধারহঃসাক্ষিণাং
ক্ষেমং ভদ্র কলিন্দশৈলতনয়াতীরে লতাবেশ্মনাম্।
বিচ্ছিন্নে স্মরতল্পকল্পনমৃদুচ্ছেদোপযোগেঽধুনা
তে জানে জরঠীভবন্তি বিগলন্নীলত্বিষঃ পল্লবাঃ॥

---

নহি ত্বয়া রিপবো হতা ইতি যাদৃগনলঙ্কৃতোঽয়ং বাক্যার্থস্তাদৃগয়ম্, অপি তু সুন্দরীতরীভূতোঽত্র বাক্যার্থঃ। সৌন্দর্য্যং চ করুণরসকৃতমেবেতি। চন্দ্রাদিনা বস্তুনা যথা বস্ত্বন্তরং বদনাদ্যলঙ্ক্রিয়তে তদুপমিতত্বেন চারুতয়াবভাসাৎ। তথা রসেনাপি বস্তু বা রসান্তরং বোপস্কৃতং সুন্দরং ভাতি ইতি রসস্যাপি বস্তুন এবালঙ্কারত্বে কো বিরোধঃ। নন্বু রসেন কিং কুর্বতা প্রকৃতোঽর্থোঽলঙ্ক্রিয়তে? তর্হি উপময়াপি কিং কুর্বত্যালঙ্ক্রিয়েত। নন্বু তয়োপমীয়তে প্রস্তুতোঽর্থঃ। রসেনাপি তর্হি সরসীক্রিয়তে সোঽর্থ ইতি স্বসংবেদ্যমেতৎ। তেন যৎকেচিদ্‌চূচুদন্—'অত্র রসেন বিভাবাদীনাং মধ্যে কিমলঙ্ক্রিয়তে' তদনভ্যুপগমপরাহতম্, প্রস্তুতার্থস্যালঙ্কার্য্যত্বেনাভিধানাৎ। অস্যার্থস্য ভূয়সা লক্ষ্যে সদ্ভাব ইতি দর্শয়তি-এবমিতি। অত্র রাজাদেঃ প্রভাবখ্যাপনং তাদৃশ ইত্যর্থঃ।

ইত্যেবমাদৌ বিষয়েঽচেতনানাং বাক্যার্থীভাবেঽপি চেতনবস্তুবৃত্তান্ত-যোজনাস্ত্যেব। অথ যত্র চেতনবস্তুবৃত্তান্তযোজনাস্তি তত্র রসাদিলংকারঃ। তদেবং সতি উপমাদয়ো নির্বিষয়াঃ প্রবিরলবিষয়া বা স্যুঃ। যস্মান্নাস্ত্যেবাসৌ অচেতনবস্তুবৃত্তান্তো যত্র চেতনবস্তুবৃত্তান্ত-যোজনা নাস্তি, অন্ততো বিভাবত্বেন। তস্মাদঙ্গত্বেন চ রসাদীনামলংকারতা। যঃ পুনরঙ্গী রসো ভাবো বা সর্বাকারমলংকার্যঃ, স ধ্বনেরাত্মেতি।

**অনুবাদ**

এই ভাবে—ধ্বনি, উপমা প্রভৃতি এবং রসবদলংকারের বিষয়-বিভাগ হইয়া থাকে। কিন্তু যদি বলা হয় যে, চেতনাযুক্ত প্রাণীসমূহের কথা কাব্যের প্রধান অর্থ হইলে রসাদি অলংকারের বিষয় হয়, তাহা হইলে উপমা প্রভৃতির বিষয় খুব বিরল হইবে কিংবা একবারেই থাকিবে না বলিতে হয়। কারণ অচেতন বস্তুর কথা বাক্যের প্রধান অর্থ হইলে

ক্ষিপ্ত ইতি। কামিজনপক্ষেঽনাদৃতঃ ইতরত্র ধূতঃ। অবধূত ইতি ন প্রতীপ্সিতঃ প্রত্যালিঙ্গনেন, ইতরত্র সর্বাঙ্গধূননেন বিশরারুকৃতঃ। সাশ্রুত্বমেকত্রের্ষ্যায়া অপরত্র নিষ্প্রত্যাশতয়া। কামীবেত্যনেনোপমানেন শ্লেষানুগৃহীতের্ষ্যাবিপ্রলম্ভো য আকৃষ্টস্তস্য শ্লেষোপমাসহিতস্যাঙ্গত্বং, ন কেবলস্য। যদ্যপ্যত্র করুণো রসো বাস্তবোঽস্ত্যপি, তথাপি স তচ্চারুত্ব-প্রতীত্যৈ ন ব্যাপ্রিয়ত ইত্যনেনাভিপ্রায়েণ শ্লেষসহিতস্যেত্যেতাবদেবাবোচৎ ন তু করুণসহিতস্যেত্যপি।

এতমর্থমপূর্বতয়োৎপ্রেক্ষিতং দ্রঢ়ীকর্তুমাহ—এবংবিধ এবেতি। যতোঽত্র বিপ্রলম্ভস্যালঙ্কারত্বং ন তু বাক্যার্থতা অতো হেতোরিত্যর্থঃ। ন দোষ ইতি। যদি হ্যন্যতরস্য রসস্য প্রাধান্যমভবিষ্যন্ন দ্বিতীয়ো রসঃ সমাবিশেৎ। রতিস্থায়িভাবত্বেন তু সাপেক্ষভাবো বিপ্রলম্ভঃ। স চ শোকস্থায়িভাবত্বেন নিরপেক্ষভাবস্য করুণস্য বিরুদ্ধ এব।

এবমলঙ্কারশব্দপ্রসঙ্গেন সমাবেশং প্রসাধ্য এবংবিধ এবেতি যদুক্তং তত্রৈবকারস্যাভিপ্রায়ং ব্যাচষ্টে—যত্র হীতি। সর্বাসামুপমাদীনাম্। অয়ং ভাবঃ—উপমাদীনামলঙ্কারত্বে যাদৃশী বার্তা তাদৃশ্যেব রসাদীনাম্। তদবশ্যমন্যেনালঙ্কার্যেণ ভবিতব্যম্। তচ্চ যদ্যপি বস্তুমাত্রমপি ভবতি, তথাপি তস্য পুনরপি বিভাবাদিরূপতাৎপর্যাবসানাদ্রসাদিতাৎপর্যমেবেতি সর্বত্র রসধ্বনেরাত্মভাবঃ ॥১০

আবার, কোন না কোন প্রকারে (তাহার সহিত) সচেতন বস্তুর বৃত্তান্ত যুক্ত হইবে। আবার তাহা হইলেও (সচেতন প্রাণীর বৃত্তান্ত সংযুক্ত হইলেও), যেখানে অচেতনের বৃত্তান্তই কাব্যের প্রধান অর্থ, (সেখানে) তাহা রসবদলংকারের বিষয় নহে—ইহা বলা হয়। তাহা হইলে রসের আধারভূত কাব্যপ্রবন্ধ নীরস বলিয়া অভিহিত হইবে।

যেমন—

আমি বহুবার যে সব অপরাধ করিয়াছি, সেগুলিকে হৃদয়ে একত্র ধারণ করিয়া সেই অভিমানিনী নারী কুটিল গতিতে চলিয়া যাইতেছে ; অথচ সে আমার বিরহজ্বালা সহ্য করিতে না পারিয়া নিশ্চয়ই নদীরূপে পরিণত হইয়াছে—তরঙ্গ তাহার ভ্রূকুটি, চঞ্চল বিহগপংক্তি তাহার মেখলা ; ব্যস্ততার জন্য শিথিল বস্ত্রের ন্যায় ফেনাকে সে আকর্ষণ করিতেছে।

কিংবা যেমন—

এই লতা (যেন) কোপনা রমণী—ইহা তন্বী (তনুদেহযুক্ত); মেঘজলে ইহার পল্লব আর্দ্র হওয়ায় মনে হইতেছে যেন ইহার অধর অশ্রুজলে ধৌত হইয়াছে; ইহা আভরণশূন্য ; আপনার কাল অতীত

## লোচন টীকা

তদুক্তং—রসভাবাদিতাৎপর্য্যমিতি। তস্যেতি প্রধানস্যাত্মভূতস্য। এতদুক্তং ভবতি—উপময়া যদ্যপি বাচ্যোঽর্থোঽলঙ্ক্রিয়তে, তথাপি তস্য তদেবালঙ্করণং, যদ্ব্যঙ্গ্যার্থাভিব্যঞ্জনসামর্থ্যাধানমিতি বস্তুতো ধ্বন্যাত্মৈবালঙ্কার্যঃ। কটকেয়ূরাদিভিরপি শরীর-সমবায়িভিশ্চেতন আত্মৈব তত্তচ্চিত্তবৃত্তিবিশেষৌচিত্যসূচনাত্মতয়ালঙ্ক্রিয়তে .তথাহি অচেতনং শবশরীরং কুণ্ডলাদ্যুপেতমপি ন ভাতি, অলঙ্কার্য্যস্যাভাবাৎ। যতি-শরীরং কটকাদিযুক্তং হাস্যাবহং ভবতি, অলঙ্কার্য্যস্যানৌচিত্যাৎ। নহি দেহস্য কিঞ্চিদনৌচিত্যমিতি বস্তুত আত্মৈবালঙ্কার্য্যঃ, অহমলঙ্কৃত—ইত্যভিধানাৎ।

রসাদেরলঙ্কারতায়া ইতি ব্যধিকরণষষ্ঠ্যৌ। রসাদের্যালঙ্কারতা তস্যাঃ য এব বিষয়ঃ। এতদনুসারেণৈব 'পূর্বত্রাপি বাক্যে যোজ্যম্। রসাদিকর্তৃকস্যালঙ্করণ-ক্রিয়াত্মনো বিষয় ইতি ।১১।

হওয়ায় ইহার পুষ্পোদ্গম হইতেছে না; মধুকরসমূহের শব্দ না থাকায় ইহাকে চিন্তায় মৌনযুক্ত বলিয়া দেখাইতেছে। পাদপতিত আমাকে অবহেলা করিয়া যেন সে অনুতপ্ত হইয়াছে।

কিংবা যেমন—

হে ভদ্র! কলিন্দ-পর্বত-তনয়াতীরস্থ যে লতাকুঞ্জসমূহ গোপবধূগণের বিলাসসুহৃদ ও রাধার গোপন লীলার সাক্ষী—সেগুলির কুশল তো! মদন-শয্যারচনার উদ্দেশ্যে যে সব পল্লবকে মৃদুভাবে ছেদন করা হইত, এখন তাহাদের প্রয়োজন শেষ হওয়ায়, সেই পল্লবসমূহের নীল কান্তি যে ম্লান হইয়াছে ও সেগুলি যে জীর্ণ হইতেছে, তাহা আমি জানি।

এই সমস্ত বিষয়ে অচেতন বস্তুর বর্ণনা বাক্যের প্রধান অর্থ হইলেও ইহাতে চেতনবস্তুর বৃত্তান্ত যোজনা তো আছেই। এখন (যদি বলা হয়) যেখানে চেতনবস্তুর যোজনা আছে সেখানে রসাদি অলংকার হইবে, তাহা হইলে উপমা প্রভৃতির বিষয় থাকিবে না বা খুবই কম থাকিবে। কারণ, এমন অচেতনবস্তু-বৃত্তান্ত নাই যেখানে অন্ততঃ বিভাবক্রমে সাহায্যে চেতনবস্তুর বৃত্তান্ত যোজনা করা হয় নাই। সুতরাং অঙ্গরূপে সন্নিবেশ হইলেই রসাদির অলংকারতা হয়। আবার যে রস বা ভাব অঙ্গী ও সর্বাকারে অলংকার্য্য, তাহা ধ্বনির আত্মা।

বাসুদেব

দ্বিতীয় উদ্দ্যোতের পঞ্চম শ্লোকে রসাদি কিভাবে অলংকাররূপে গণ্য হয় তাহা বলিয়া কারিকাকার বলিয়াছেন—"ইতি মে মতিঃ"।

লোচন টীকা

এবমিতি—অস্মদুক্তেন বিষয়বিভাগেনেত্যর্থঃ। উপমাদীনামিতি। যত্র রসস্যালঙ্কার্যতা রসান্তরং চাঙ্গভূতং নাস্তি তত্র শুদ্ধা এবোপমাদয়ঃ। তেন সংসৃষ্ট্যা নোপমাদীনাং বিষয়াপহার ইতি ভাবঃ। অনেন ভাবান্তলঙ্কারা অপি প্রেয়স্বদূর্জস্বিসমাহিতা গৃহ্যন্তে। তত্র ভাবালঙ্কারস্য শুদ্ধস্যোদাহরণং, যথা—

তব শতপত্রমৃদুতাম্রতলশ্চরণশ্চলকলহংসনূপুর-
কলধ্বনিনা মুখরঃ।
মহিষমহাসুরস্য শিরসি প্রসভং নিহিতঃ কনকমহা-
মহীধ্রগুরুতাং কথমব গতঃ॥

বৃত্তিতেও কারিকার ব্যাখ্যা করিয়া বলা হইয়াছে—"ইতি মামকীনঃ পক্ষঃ"। এতদ্দ্বারা ইঙ্গিত করা হইয়াছে যে এই অভিমতের বিরুদ্ধ পক্ষ আছেন। বর্ত্তমান অনুচ্ছেদে সেই বিরুদ্ধ পক্ষের মত খণ্ডন করিয়া স্ব-মত প্রতিষ্ঠিত করা হইতেছে।

'এবম'—আমাদের নির্ধারিত নীতি অনুসারে। 'উপমাদীনাম্'—যেখানে রসের অলংকার্য্যতা আছে এবং অন্য কোন রস অঙ্গভূত হয় নাই, সেখানেই উপমা প্রভৃতি শুদ্ধ। একথা বলার উদ্দেশ্য হইতেছে—তাহা হইলে রসাবদলংকারের সহিত সংসৃষ্টি হইলেও উপমাদির বিষয়ের অপহরণ করা হইল না।

রসবদলংকারস্য চ—এতদ্দ্বারা ভাবাদি অলংকার—যেমন প্রেয়ঃ, উর্জ্জস্বি, সমাহিত প্রভৃতিও বুঝিতে হইবে॥ শ্রীমদভিনবগুপ্তপাদ লোচনটীকায় 'শুদ্ধ' ভাবালংকার, রসাভাস, ও ভাবাভাসের উদাহরণ দিয়াছেন। লোচনটীকার (১) 'তব শতপত্রপত্র'—প্রভৃতি (২) 'সমস্ত গুণসম্পদঃ'—প্রভৃতি ও (৩) 'স পাতু বো যস্য' ইত্যাদি—শ্লোকসমূহ ও তাহাদের ব্যাখ্যা দ্রষ্টব্য।

যদি তু····বাভিহিতা স্যাৎ—আনন্দবর্ধন এ যাবৎ বলিয়াছেন যে রস, ভাবাদি যেখানে অপ্রধান বা অঙ্গভাবে থাকিয়া বাক্যার্থের সৌন্দর্য্য বৃদ্ধি করে, যেখানে তাহা অলংকাররূপে গণ্য হইবে। উপমাদি

---

ইত্যত্র দেবীস্তোত্রে বাক্যার্থীভূতে বিতর্কবিস্ময়াদিভাবস্য চারুত্বহেতুতেতি তস্যাঙ্গত্বাদ্ভাবালঙ্কারস্য বিষয়ঃ। রসাভাসস্যালঙ্কারতা যথা, মমৈব স্তোত্রে—

সমস্ত গুণসম্পদঃ সমলঙ্ক্রিয়াণাং গণৈ-
র্ভবন্তি যদি ভূষণং তব তথাপি নো শোভসে।
শিবং হৃদয়বল্লভং যদি যথা তথা রঞ্জয়েঃ,
তদেব ননু বাণি তে ভবতি সর্বলোকোত্তরম্॥

অত্র হি পরমেশস্তুতিমাত্রং বাচঃ পরমোপাদেয়মিতি বাক্যার্থে শৃঙ্গারাভাসশ্চারুত্বহেতুঃ। নহ্যয়ং পূর্ণঃ শৃঙ্গারো নায়িকায়া নির্গুণত্বে নিরলঙ্কারত্বে চ ভবতি। 'উত্তমযুবপ্রকৃতিরুজ্জ্বলবেষাত্মকঃ ইতি চাভিধানাৎ। ভাবাভাসাঙ্গতা, যথা—

অলংকারও একই নীতিতে অলংকারত্ব লাভ করে। উভয়ক্ষেত্রেই অলংকার্য্য অন্য বস্তু থাকে।

কিন্তু যদি প্রাচীন আচার্য্যগণের মতানুসারে এই বিষয়-বিভাগ-নীতি স্বীকার করা না হয়, যদি রসধ্বনি ও রসবদাদি অলংকার একই বলিয়া মনে করা হয়, তাহা হইলে বৃত্তিকারের মতে—উপমাদীনাং প্রবিরলবিষয়তা নির্বিষয়তা বাভিহিতা স্যাৎ।" কারণ সেক্ষেত্রে শুদ্ধ উপমাদির অবকাশ থাকিবে না; উপমা রসাদি অলংকারের সহিত মিশ্রিত হইয়া সংকর বা সংসৃষ্টি অলংকারের সৃষ্টি করিবে।

বৃত্তির এই অংশে রসাদি অলংকার ও উপমাদির অন্যভাবে বিচার করা হইয়াছে। উপরে যে বলা হইয়াছে যে উপমা রসাদি অলংকারের সহিত মিশ্রিত হইয়া সংকর বা সংসৃষ্টি অলংকার সৃষ্টি করিবে এবং শুদ্ধ উপমাদির অবকাশ থাকিবে না—একথা প্রতিপক্ষগণ স্বীকার করেন না। রসবদাদি অলংকারের প্রয়োগ হয় সচেতন প্রাণীর ক্ষেত্রে। অচেতন বস্তুতে রসাদির অস্তিত্ব অসম্ভব, কারণ রসাদি হইতেছে চিত্তবৃত্তিস্বরূপ। সুতরাং অচেতন বস্তুর বর্ণনার ক্ষেত্রে রসাদি অলংকারের প্রয়োগের অবকাশই নাই। একক্ষেত্রে উপমাদির প্রয়োগ

---

স পাতু বো যস্য হতাবশেষাস্তত্তুল্যবর্ণাঞ্জন-রঞ্জিতেষু।
লাবণ্যযুক্তেষ্বপি বিত্রসন্তি দৈত্যাঃ স্বকান্তানয়নোৎপলেষু॥

অত্র রৌদ্রপ্রকৃতীনামনুচিতত্রাসো ভগবৎ-প্রভাবকারণকৃত ইতি ভাবাভাসঃ। এবং তৎপ্রশমস্যাঙ্গত্বমুদাহার্যম্। মে মতিরিত্যনেন যৎ পরমতং সূচিতং, তদ্দূষণমুপক্রমতে—যদীত্যাদিনা। পরস্য চায়মাশয়ঃ—অচেতনানাং চিত্তবৃত্তিরূপ-রসাদ্যসংভবাত্তদ্বর্ণনে রসবদলঙ্কারস্যানাশঙ্ক্যত্বাত্তদ্বিভক্ত এবোপমাদীনাং বিষয় ইতি। এতদ্দূষয়তি—তর্হীতি। তস্মাৎ বচনাদ্ধেতোরিত্যর্থঃ। নম্বচেতন-বর্ণনং বিষয় ইত্যুক্তমিত্যাশঙ্ক্য হেতুমাহ—যস্মাদিতি। যথাকথঞ্চিদিতি বিভ-বাদিরূপতয়া। তস্যামিতি চেতনবৃত্তান্তযোজনায়াম্। নীরসত্বমিতি। যত্র হি রসস্তত্রাবশ্যং রসবদলঙ্কার ইতি পরমতম্। ততো ন রসবদলঙ্কারশ্চেন্নূনং তত্র রসো নাস্তীতি—পরমতাভিপ্রায়ান্নীরসত্বমুক্তম্। ন ত্বস্মাকং রসবদলঙ্কারাভাবে নীরসত্বম্ অপিতু ধ্বন্যাত্মভূত-রসাভাবে, তাদৃক্ চ রসোঽত্রাস্ত্যেব।

সঙ্গতভাবেই করা যায় ও তাহা হইলে সংসৃষ্টিরও কোন আশংকা থাকে না। অচেতন ও সচেতনভেদে উপমাদি ও রসাদি অলংকারের বিষয়ের বিভিন্নতা অনায়াসেই হইতে পারে। সুতরাং ধ্বনিকার যে ভাবে অঙ্গ-অঙ্গি-ভাবে সন্নিবেশকে বিষয়ের বিভিন্নতার কারণ হিসাবে দেখাইয়াছেন তাহা গ্রহণ করার কোন প্রয়োজন নাই।

'**যস্মাদ....ভবিতব্যম্**—বৃত্তির এই অংশে উপরোক্ত বিপক্ষ মতের খণ্ডন করা হইয়াছে। অচেতন-বস্তুবৃত্ত বাক্যের প্রধান অর্থ হইলেও দেখা যাইবে 'যথাকথঞ্চিৎ'—অর্থাৎ যে কোনভাবে বিভাবাদিরূপে ইহার সহিত চেতনবস্তুর বৃত্তান্ত সংযোজিত হইয়াছে। সূক্ষ্মভাবে বিশ্লেষণ করিলে দেখা যাইবে, অচেতন বস্তুর বর্ণনা বিভাবানুভাবাদি-রূপে স্তম্ভ-পুলকাদি সচেতনতাকে আকৃষ্ট করিয়া থাকে। এক্ষেত্রে অচেতন ও সচেতন মিশ্রিত হইয়া যায় এবং উপমাদি অলংকার শুদ্ধ থাকে না; রসাদি অলংকারের সহিত মিশ্রিত হইয়া সংসৃষ্টি অলংকার উৎপাদনের অবকাশ থাকিয়া যায়। অতএব সচেতন-অচেতন-ভেদনীতি গ্রহণীয় নয়।

"**অথ সত্যামপি····মভিহিতং স্যাৎ**"—যদি এ কথা বলা হয় যে, চেতনবস্তুর বৃত্তান্ত যোজনা করিলেও, যেখানে অচেতন বস্তুর বৃত্তান্তই

তরঙ্গেতি। তরঙ্গা এব ভ্রূভঙ্গা যস্যাঃ। বিকর্ষন্তী বিলম্বমানং বলাদক্ষিপন্তী। বসনমংশুকম্ প্রিয়তমালম্বননিষেধায়েতি ভাবঃ। বহুশো যৎ স্খলিতং যেহপরাধা স্তানভিসন্ধায় হৃদয়েনৈকীকৃত্যাসহমানা মানিনীত্যর্থঃ। অথ চ মদ্-বিয়োগ-পশ্চাত্তাপাসহিষ্ণুস্তাপশান্তয়ে নদীভাবং গতেতি। তন্বীতি। বিয়োগ-কৃশাপ্যনুতপ্তা চাভরণানি ত্যজতি। স্বকালো বসন্তগ্রীষ্মপ্রায়ঃ। উপায়-চিন্তনার্থং মৌনং, কিমিতি পাদপতিতমপি দয়িতমবধূতবত্যহমিতি চ চিন্তয়া মৌনম্। চণ্ডী কোপনা। এতৌ শ্লোকৌ নদীলতাবর্ণনাপরৌ তাৎপর্য্যেণ পুরূরবস উন্মাদাক্রান্তস্যোক্তিরূপৌ।

তেষামিতি। হে ভদ্রে! তেষামিতি যে মমৈব হৃদয়ে স্থিতাস্তেষাম্। গোপবধূনাং গোপীনাং যে বিলাসসুহৃদো নর্মসচিবাস্তেষাম্ প্রচ্ছন্নানুরাগিণীনাং হি নান্যো নর্মসুহৃদ্ ভবতীতি। রাধায়াশ্চ সাতিশয়ং প্রেমস্থানমিত্যাহ—রাধা-

বাক্যের প্রধান অর্থ, সেখানে তাহা রসবদলংকারের বিষয় নয়, তাহা হইলে তো রসের আধারভূত বহু প্রকারের কাব্যপ্রবন্ধকে প্রকৃতপক্ষে নীরস বলিতে হইবে। বৃত্তিকারের যুক্তি এইরূপ—বিরুদ্ধ পক্ষ বলিতে চান—যেখানে রস, সেখানে রসবদলংকার; তাহা হইলে যেখানে রসবদলংকার নাই, সেখানে রসও নাই। ইহাদের মতে চেতনবস্তু-বৃত্তান্তযুক্ত অচেতনবস্তু-বৃত্তান্ত-বর্ণনায় রসবদলংকার নাই; সুতরাং এসব বর্ণনায় রসও নাই। তাহা হইলে তো বহু সুপরিচিত সরস কাব্যও এই নীতি অনুসারে নীরস হইয়া যাইবে।

শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—প্রত্যক্ষ উপলব্ধির বিরুদ্ধবাদী এই যুক্তি গ্রহণের আবশ্যকতা নাই। আমাদের মতে রসবদলংকারের অভাবে কাব্যের নীরসত্ব হইবে না। কাব্য নীরস হইবে ধ্বন্যাত্মভূত রসের অভাবে। উদ্ধৃত উদাহরণসমূহে দেখানো হইয়াছে যে অচেতন বস্তুর বর্ণনায় উপমাদির প্রয়োগ হইয়াছে ও ইহার সহিত চেতনবস্তুর বৃত্তান্ত যোজনা আছে। তাহাতে কিন্তু কাব্যের সরসত্ব নষ্ট হয় নাই, পরন্তু রসপ্রকর্ষে ইহা পরম আস্বাদ্য হইয়াছে। যদি বিপক্ষমত গ্রহণ করা হয়, তাহা হইলে বলিতে হইবে যে এগুলি সরস কাব্যের উদাহরণ নয়। কিন্তু এগুলি যে সরস কাব্য তাহা প্রত্যক্ষ অনুভববেদ্য ও ধ্বনিকারমতে যুক্তিসঙ্গত।

---

সম্ভোগানাং যে সাক্ষাদ্-দ্রষ্টারঃ। কলিন্দশৈলতনয়া যমুনা তস্যাস্তীরে লতাগৃহাণাং ক্ষেমং কুশলমিতি কাকা প্রশ্নঃ। এবং তং পৃষ্ট্বা গোপদর্শনপ্রবুদ্ধসংস্কার আলম্বনোদ্দীপনবিভাবস্মরণাৎ প্রবুদ্ধরতিভাবমাত্মগতমৌৎসুক্যগর্ভমাহ দ্বারকাগতো ভগবান কৃষ্ণঃ—স্মরতল্প মদনশয্যায়াঃ কল্পনার্থং মৃদু সুকুমারং কৃত্বা যচ্ছেদত্রোটনং স এবোপযোগো সাফল্যম্। অথ চ স্মরতল্পে যৎ কল্পনং ক্লৃপ্তিঃ স এব মৃদুঃ সুকুমার উৎকৃষ্টশ্ছেদোপযোগত্রোটন-ফলং তস্মিন্ বিচ্ছিন্নে। মধ্যনাসীনে কা স্মরতল্পকল্পনেতি ভাবঃ। অতএব পরস্পরানুরাগ-নিশ্চয়-গর্ভমেবাহ—তে জান ইতি। বাক্যার্থস্তাত্র কর্মত্বম্। অধুনা জরঠীভবন্তীতি। ময়ি তু সন্নিহিতে নবনবতকথিতোপযোগায়েমে জরাজীর্ণতাখিলীকারং কদাচিদাপ্নুবন্তীতি ভাবঃ। বিগলন্তী নীলা স্নিগ্ধ-যেষামিত্যনেন কতিপয়কাল-প্রোষিতত্বাপ্যৌৎসুক্য-নির্ভরত্বং ধ্বনিতম্।

**তরঙ্গ-ভ্রূভঙ্গা**—তরঙ্গ ভ্রূভঙ্গ যাহার। **বিকর্ষন্তী**—সজোরে আকর্ষণ করিতে করিতে। **ক্ষুভিত-বিহগশ্রেণী-রসনা**—চঞ্চল বিহগকুলের পংক্তি যাহার মেখলাস্বরূপ। **যথাবিদ্ধম্**—কুটিল গতিতে। **বহুশঃ**-বহুবার **স্খলিতম্**-অপরাধ; **অভিসন্ধায়**—হৃদয়ে ধারণ করিয়া; **অসহনা** অভিমানিনী।

**ঋকালবিরহাৎ**—বসন্ত ও গ্রীষ্মতুল্য সময় অতিবাহিত হইয়া যাওয়ায়; **চণ্ডী**—কোপনা!

উদাহরণের প্রথম ও দ্বিতীয় শ্লোক নদী ও লতার বর্ণনা; কিন্তু ইহাদের মধ্যে. বিরহোন্মাদ রাজা পুরুরবার উক্তি রহিয়াছে।

**রাধারহঃ-সাক্ষিনাম্**—রাধার 'রহঃ' অর্থাৎ গোপনসম্ভোগের সাক্ষী যাহারা, তাহাদের।

**স্মরতল্প**—মদন শয্যা; **জরঠীভবন্তি**—জীর্ণ হইতেছে। **বিগলন্নীলত্বিষঃ**—যাহাদের নীল কান্তি অপস্যয়মান।

**ইত্যেবমাদৌ....স্ত্যেব**—উপর্যুক্ত উদাহরণসমূহে অচেতন বস্তুর বৃত্তান্ত মূল অর্থ হইলেও এখানে চেতনবস্তুর যোজনা আছেই। এই উদাহরণ সমূহের দ্বারা পূর্বোল্লিখিত আশংকা অর্থাৎ বহু কাব্যপ্রবন্ধের রসহানি হইবে বলিয়া যাহা বলা হইয়াছিল, তাহা দেখানো হইল।

**অথ....বিভাবত্বেন**—প্রতিপক্ষগণ একথা বলিতে পারেন যে অচেতনবস্তুবৃত্তান্ত মুখ্যার্থ হইলেও যেখানে চেতনবস্তুবৃত্তান্তের যোজন আছে, সেখানে রসাদি অলংকার হইবে। কিন্তু তাহাতে সমস্যা থাকিয়াই

এবমাত্মগতেবমুক্তির্যদি বা গোপং প্রত্যেব সম্প্রধারণোক্তিঃ। বহুভিরুদাহরণৈর্মহতো ভূয়সঃ প্রবন্ধস্যেতি যদুক্তং তৎসূচিতম্

অথেত্যাদি। নীরসত্বমত্র মা ভূয়াদিত্যভিপ্রায়েণেতি শেষঃ। নন্বু যত্র চেতনবৃত্তান্ত সর্বথা নানুপ্রবেশঃ স উপমাদের্বিষয়ো ভবিষ্যতীত্যাশঙ্ক্যাহ—যত্নাদিত্যাদি। অস্তুত ইতি। স্তম্ভপুলকাশুচেতনমপি বর্ণ্যমানমনুভাবত্বাচ্চেতনমাক্ষিপত্যেব তাবৎ, কিমত্রোচ্যতে। অতিজড়োঽপি চন্দ্রোদ্যানপ্রভৃতিঃ স্ববিশ্রান্তোঽপি

যাইবে। কারণ সেখানে মিশ্রণবশতঃ সংসৃষ্টির আগমন হওয়ায় বিশুদ্ধ উপমাদির বিষয় হয় থাকিবেনা, না হয় অত্যন্ত বিরল হইবে। কারণ এমন অচেতন-বস্তু-বৃত্তান্ত নাই, যেখানে অন্ততঃ বিভাবাদিরূপেও চেতনবস্তুর বৃত্তান্ত যোজনা হয় না। শ্রীমদভিনবগুপ্তপাদ এই অংশের ব্যাখ্যায় বলেন—চন্দ্র, উদ্যান প্রভৃতি বর্ণ্যমান অচেতনবস্তু অনুভাবরূপে স্তম্ভ, পুলক প্রভৃতি সচেতনের সহিতই সংযুক্ত হয়। আর তাহারা যদি কেবলমাত্র জড় পদার্থরূপেই থাকে, তাহাদের অর্থ যদি নিজেদের মধ্যেই পরিসমাপ্ত হয় এবং তাহারা যদি চিত্তবৃত্তির বিভাব না হয়, তাহা হইলে কাব্যে তাহাদের স্থানই নাই।

**তস্মাৎ**—অপর পক্ষের নীতি দুষ্ট বলিয়া। **'রসো ভাবো বা'**—এখানে 'বা' শব্দের দ্বারা ভাবের আভাস ও প্রশম প্রভৃতি বুঝিতে হইবে। **সর্বাকারম্**-সর্বপ্রকারে। **'অলংকার্য্যঃ'**—যেখানে রস ও ভাবাদি অলংকার্য্য, সেখানে তাহা অলংকার নহে—ইহাই ভাবার্থ।

## মূল

১৩। কিঞ্চ—

তমর্থমবলম্বন্তে যেঽঙ্গিনং তে গুণাঃ স্মৃতাঃ।
অঙ্গাশ্রিতাস্ত্বলংকারা মন্তব্যাঃ কটকাদিবৎ ॥৬

**যে তমর্থং রসাদিলক্ষণমঙ্গিনং সন্তমবলম্বন্তে, তে গুণাঃ শৌর্য্যাদিবৎ। বাচ্য-বাচকলক্ষণান্যঙ্গানি যে পুনস্তদাশ্রিতা স্তেঽলংকারা মন্তব্যাঃ কটকাদিবৎ।**

---

বর্ণ্যমানোঽবস্তুং চিত্তবৃত্তিবিভাবতাং ত্যক্ত্বা কাব্যেঽনাখ্যেয় এব স্যাৎ; শাস্ত্রেতিহাসয়োরপিবা। এবং পরমতং দূষয়িত্বা স্বমতমেব প্রত্যাম্নায়েনোপসংহরতি তস্মাদিতি। যতঃ পরোক্তো বিষয়বিভাগো ন যুক্ত ইত্যর্থঃ। ভাবোবেতি—বা গ্রহণাত্তদাভাস-তৎপ্রশমাদয়ঃ। সর্বাকারমিতি-ক্রিয়াবিশেষণম্। তেন সর্বপ্রকারমিত্যর্থঃ। অলঙ্কার্য ইতি। অতএব নালঙ্কার ইতি ভাবঃ। ১২।

## অনুবাদ

**উপরন্তু,**

**যাহারা সেই অঙ্গী অর্থকে অবলম্বন করিয়া থাকে, তাহারা গুণ বলিয়া পরিচিত হয়। কিন্তু যাহারা কটকাদির মত অঙ্গকে আশ্রয় করিয়া থাকে, তাহাদিগকে অলংকার বলিয়া মনে করিতে হইবে।**

**যাহারা রসাদিলক্ষণ-সমন্বিত অঙ্গী অর্থকে অবলম্বন করে, তাহারা হইতেছে গুণ—যথা শৌর্য্যাদি। অঙ্গ হইতেছে বাচ্য-বাচকের লক্ষণ-যুক্ত; আর যাহারা তাহাকে (অর্থাৎ বাচ্য-বাচকের লক্ষণযুক্ত অঙ্গকে) আশ্রয় করিয়া থাকে, তাহাদিগকে অলংকার বলিয়া মনে করিতে হইবে—যেমন কটকাদি।**

## বাসুদেব

বর্ত্তমান অনুচ্ছেদে অলংকার ও গুণের পার্থক্য নির্দ্দেশ করা হইতেছে। অঙ্গী অর্থকে যাহা অবলম্বন করে, তাহা হইতেছে—গুণ; অর্থাৎ গুণ হইতেছে রসের আত্মভূতধর্ম এবং ইহা সমবায়-সম্বন্ধে রসে অবস্থান করে। অপর পক্ষে, অলংকার শব্দ ও অর্থকে আশ্রয় করিয়া থাকে ও সেখানে ইহার অবস্থান হইতেছে সংযোগ-সম্বন্ধে। গুণী হইতে গুণ বিভিন্ন হইলেও গুণকে অপসারিত করিলে গুণীর অস্তিত্ব থাকে না। কিন্তু অলংকার্য্য হইতে অলংকারকে অপসারিত করিলে অলংকার্য্যের কোন ক্ষতি হয় না। সেই কারণেই কারিকায় ও বৃত্তিতে গুণকে অঙ্গী অর্থের আশ্রিত ও অলংকারকে অঙ্গের আশ্রিত বলিয়া বর্ণনা করা হইয়াছে। গুণ হইতেছে রসরূপ আত্মনিষ্ঠ এবং অলংকার হইতেছে শব্দার্থযুগলরূপ শরীর-নিষ্ঠ।

---

## লোচন টীকা

অলঙ্কার্য্য-ব্যতিরিক্তশ্চালঙ্কারোঽভ্যুপগন্তব্যঃ, লোকে তথা সিদ্ধত্বাৎ, যথা গুণিব্যতিরিক্তো গুণঃ। গুণালঙ্কারব্যবহারশ্চ গুণিত্বলঙ্কার্য্যে চ সতি যুক্তঃ। স চাস্মৎপক্ষ এবোপপন্ন ইত্যভিপ্রায়দ্বয়েনাহ—কিঞ্চেত্যাদি। ন কেবলমেতাবত্যুক্তিজাতং—রসস্তাঙ্গিত্বে, যাবদন্যদপীতি সমুচ্চয়ার্থঃ। কারিকাপ্যভিপ্রায়দ্বয়েনৈব যোজ্যা। কেবলং প্রথমাভিপ্রায়ে প্রথমং কারিকার্ধং দৃষ্টান্তাভিপ্রায়েণ ব্যাখ্যেয়ম্। এবং বৃত্তিগ্রন্থোঽপি যোজ্যঃ। ১৩।

মূল

১৪। তথা চ—

শৃঙ্গার এব মধুরঃ পরঃ প্রহ্লাদনো রসঃ।
তন্ময়ং কাব্যমাশ্রিত্য মাধুর্য্যং প্রতিতিষ্ঠতি ॥ ৭ ॥

শৃঙ্গার এব রসান্তরাপেক্ষয়া মধুরঃ প্রহ্লাদহেতুত্বাৎ। তৎ-প্রকাশনপরশব্দার্থতয়া কাব্যস্য স মাধুর্য্যলক্ষণো গুণঃ। শ্রব্যত্বং পুণরোজসোঽপি সাধারণমিতি।

অনুবাদ

এবং আরো—

**শৃঙ্গারই হইতেছে—মধুর, শ্রেষ্ঠ এবং প্রকৃষ্ট আহ্লাদজনক রস। শৃঙ্গারময় কাব্যকে আশ্রয় করিয়া মাধুর্য অবস্থান করে।**

প্রকৃষ্ট আহ্লাদের হেতু বলিয়া শৃঙ্গারই অন্য রস অপেক্ষা মধুর। তাহার প্রকাশকারী শব্দ ও অর্থের জন্য কাব্যের সেই মাধুর্য্য-লক্ষণ-যুক্ত গুণ হয়। শ্রব্যত্ব কিন্তু ওজোগুণেও সমানভাবে আছে।

বাসুদেব

এই অনুচ্ছেদে পূর্ববর্ত্তী অনুচ্ছেদের বক্তব্যকেই সমর্থন করা হইয়াছে। পূর্বে বলা হইয়াছে অঙ্গী রসাদিকে আশ্রয় করিয়াই গুণ অবস্থান করে; কিন্তু গুণ-সমূহ শব্দ ও অর্থের গুণ—এইরূপ বলা হইয়া থাকে। ইহারা রসপ্রকাশকারী শব্দ ও অর্থকে আশ্রয় করিয়াই প্রকাশিত হয়। তাহা হইলে কি করিয়া বলা যাইবে যে গুণসমূহ অঙ্গী রসাদিকে আশ্রয় করিয়া থাকে! শ্রীমদভিনবগুপ্তাচার্য্য এ বিষয়ে বলেন—

আত্মভূতস্য রসস্যৈব পরমার্থতো গুণা মাধুর্য্যাদয়, উপচারেণ তু শব্দার্থয়োঃ।

অর্থাৎ মাধুর্য্যাদি গুণসমূহ পরমার্থতঃ আত্মভূত রসেরই গুণ, উপচারবশতঃ বলা হয়—এগুলি শব্দ ও অর্থের গুণ।

**পরঃ প্রহ্লাদনঃ রসঃ**—শৃঙ্গার রস মধুর কেন, এখানে তাহার কারণ বলা হইয়াছে। দেবতা, মানুষ, ইতর প্রাণী প্রভৃতি সকলেরই রতিতে

অবিচ্ছিন্ন বাস বিদ্যমান ; রতিতে হৃদয়সম্মিলন অনুভব করে না— ইহাদের মধ্যে এমন কেহই নাই। এমনকি সন্ন্যাসীরও হৃদয়সংবাদময় চমৎকারোপলব্ধি আছে। মধুর শর্করাদি রস বিবেকী, অবিবেকী, সুস্থ বা আতুর যাহারই রসনায় পতিত হউক, তৎক্ষণাৎ তাহা অভিলষণীয় হয়। এজন্যই শৃঙ্গাররসকে মধুর বলা হইয়াছে।

**'তন্ময়'**—ধ্বন্যাত্মক শৃঙ্গারসময় ; শৃঙ্গার ব্যঙ্গ্য হইলে তবেই ইহা প্রকৃতপক্ষে কাব্যের আত্মা হয়। সেইরূপ আত্মাযুক্তকে তন্ময় বলা হইয়াছে। **'কাব্যম্'**—শব্দ ও অর্থ।

**'তন্ময়ং কাব্যমাশ্রিত্য····তিষ্ঠতি'**— শৃঙ্গার-ধ্বন্যাত্মক শব্দ ও অর্থকে আশ্রয় করিয়া মাধুর্য্য গুণ প্রতিষ্ঠা লাভ করে। এখানে বক্তব্য বিষয় হইতেছে ইহা—

মাধুর্য্য হইতেছে শৃঙ্গারাদি রসেরই গুণ ; তবে মধুর রসের অভিব্যঞ্জক শব্দ ও অর্থে ইহার উপচরিত প্রয়োগ হইয়া থাকে ; এখানে শব্দ ও অর্থের মাধুর্য্য হইতেছে—মধুর শৃঙ্গার রসের অভিব্যক্তির সামর্থ্য।

**'শ্রব্যত্বং পুনঃ····সাধারণমিতি'**—এখানে ভামহের মতের দোষ দেখানো হইয়াছে। ভামহের মতে মাধুর্য্যের লক্ষণ হইতেছে—"শ্রব্যং নাতিসমস্তার্থশব্দং মধুরমিষ্যতে"—অর্থাৎ সমাসবহুল-শব্দার্থসম্পন্ন না হইয়া যদি কাব্য শ্রুতিসুখকর হয়, তাহা হইলে তাহাকে 'মধুর' বলে।

---

## লোচন টীকা

নন্বু শব্দার্থয়োর্মাধুর্য্যাদয়ো গুণাঃ, তৎকথমুক্তং রসাদিকমঙ্গিনং গুণা আশ্রিতা ইত্যাশঙ্ক্যাহ—তথা চেত্যাদি। তেন বক্ষ্যমাণেন বুদ্ধিস্থেন পরিহার-প্রকারেণোপপদ্যতে চৈতদিত্যর্থঃ।

শৃঙ্গার এবেতি। মধুর ইত্যত্র হেতুমাহ—পরঃ প্রহ্লাদন ইতি। রতৌ হি সমস্তদেবতির্যঙ্‌নরাদিজাতিষবিচ্ছিন্নৈব বাসনাস্ত ইতি ন কশ্চিত্তত্র তাদৃগ্‌ যো ন হৃদয়সংবাদময়ঃ। যতেরপি চমৎকারোঽস্ত্যেব। অতএব মধুর ইত্যুক্তম্। মধুরো হি শর্করাদিরসো বিবেকিনোঽবিবেকিনাং বা স্বস্থস্যাতুরস্য বা ঝটিতি রসনানিপতিতস্তাবদভিলষণীয় এব ভবতি। তন্ময়মিতি। স শৃঙ্গার আত্মত্বেন প্রকৃতো যত্র ব্যঙ্গ্যতয়া। কাব্যমিতি—শব্দার্থাবিত্যর্থঃ। প্রতিতিষ্ঠতীতি

আনন্দবর্ধন এই অভিমত স্বীকার না করিয়া বলিতেছেন—শ্রব্যত্ব বা শ্রুতিসুখকরতা ওজোগুণেরও লক্ষণ। শ্রব্যত্ব একটি সাধারণ লক্ষণ, কেবলমাত্র মাধুর্য্যের অসাধারণ লক্ষণ নহে ; কারণ ইহা ওজোগুণেও বিদ্যমান থাকে। এতদ্দ্বারা সকল লক্ষণই উপলক্ষিত হইল।

### মূল

১৫। শৃঙ্গারে বিপ্রলম্ভাখ্যে করুণে চ প্রকর্ষবৎ।
মাধুর্য্যমার্দ্রতাং যাতি যতস্তত্রাধিকং মনঃ ॥৮॥

বিপ্রলম্ভশৃঙ্গার-করুণয়োস্তু মাধুর্য্যমেব প্রকর্ষবৎ। সহৃদয়-হৃদয়াবর্জনাতিশয়-নিমিত্তত্বাদিতি।

### অনুবাদ

বিপ্রলম্ভশৃঙ্গারে এবং করুণরসে মাধুর্য্য (উত্তরোত্তর) উৎকর্ষলাভ করে; কারণ মন সেখানে (ক্রমে ক্রমে) অধিকতর আর্দ্রতা লাভ করে।

বিপ্রলম্ভশৃঙ্গার এবং করুণ রসে মাধুর্য্য গুণই প্রকর্ষ লাভ করে। তাহার কারণ হইতেছে—সেখানে সহৃদয়ের হৃদয় অতিরিক্ত ভাবে দ্রবীভূত হয়।

### বাসুদেব

পূর্বের কারিকায় বলা হইয়াছে, 'শৃঙ্গারঃ এব মধুরঃ' এবং 'তন্ময়ং কাব্যমাশ্রিত্য মাধুর্য্যং প্রতিতিষ্ঠতি"। এই কারিকায় বলা হইতেছে

প্রতিষ্ঠাং গচ্ছতীতি যাবৎ। এতদুক্তং ভবতি—বস্তুতো মাধুর্য্যং নাম শৃঙ্গারাদে রসস্যৈব গুণঃ। তন্মধুররসাভিব্যঞ্জকয়োঃ শব্দার্থয়োরুপচরিতং মধুরশৃঙ্গার-রসাভিব্যক্তিসমর্থতা শব্দার্থয়োর্মাধুর্য্যমিতি হি লক্ষণম্।

তস্মাদ্যদুক্তমুক্তম্ তমর্থমিত্যাদি। কারিকার্থং বৃত্ত্যাহ—শৃঙ্গার ইতি। নমু 'শ্রব্যং নাতিসমস্তার্থশব্দং মধুরমিষ্যতে' ইতি মাধুর্য্যস্য লক্ষণম্। নেত্যাহ—শ্রব্যত্বমিতি। সর্বং লক্ষণম্ উপলক্ষিতম্। ওজসোঽপীতি। 'যো যঃ শস্ত্রং' ইত্যত্র হি শ্রব্যত্বমসমস্তত্বং চাস্ত্যেবেতি ভাবঃ। ১৪।

যে যদি শৃঙ্গাররসাত্মক কাব্যকে আশ্রয় করিয়া মাধুর্য্য অবস্থান করে, তাহা হইলেও এই মাধুর্য্যের তারতম্য ঘটে বিপ্রলম্ভশৃঙ্গার ও করুণ রসকে আশ্রয় করিয়া। সম্ভোগশৃঙ্গার অপেক্ষা বিপ্রলম্ভশৃঙ্গার মধুরতর এবং করুণরস হইতেছে মধুরতম। এই যে 'তর' ও 'তমের' অভিব্যঞ্জনা, তাহা ঘটিয়া থাকে শব্দ ও অর্থের তারতমা হইতে। **'করুণে' 'চ'**—এখানে **'চ'** শব্দ ক্রমবোধক। **প্রকর্ষবৎ**—তারতম্যযোগবশতঃ উত্তরোত্তর উৎকৃষ্ট হয়।

**আর্দ্রতাং যাতি**—হৃদয় স্বভাবতঃ কঠিন; ক্রোধ প্রভৃতির দ্বারা হৃদয় দীপ্ত ও বিস্ময়-হাস্যাদির দ্বারা আকৃষ্ট হইলেও ইহা সাধারণতঃ অনাবিষ্ট থাকে; কিন্তু শব্দ ও অর্থের অভিব্যঞ্জনকৌশলে সহৃদয়ের মন সেই অনাবিষ্ট ভাব ত্যাগ করিয়া কাব্যরসে দ্রবীভূত হয়। **'অধিকম্'**—ইহাও ক্রমবোধক। করুণরসে যে চিত্ত সর্বাপেক্ষা বেশী দ্রবীভূত হয়—ইহাই এতদ্দ্বারা বলা হইয়াছে।

এখন প্রশ্ন হইতে পারে, পূর্ব কারিকায় বলা হইয়াছে যে "শৃঙ্গার এব মধুরঃ"। তাহা হইলে সেখানে এই 'এব' শব্দের প্রয়োগ কেন? তদুত্তরে শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—সেখানে 'এব' শব্দের প্রয়োগের দ্বারা অন্য রসের ব্যবচ্ছেদ হইতেছে না। সেখানে 'এব' শব্দের দ্যোতনা

## লোচন টীকা

সম্ভোগশৃঙ্গারাৎ মধুরতরো বিপ্রলম্ভঃ, ততোঽপি মধুরতমঃ করুণ ইতি তদভিব্যঞ্জনকৌশলং শব্দার্থয়োর্মধুরতরত্বং মধুরতমত্বং চেত্যভিপ্রায়েণাহ—শৃঙ্গার ইত্যাদি। করুণে চেতি চ-শব্দঃ ক্রমমাহ। প্রকর্ষবদিতি। উত্তরোত্তরং তরতমযোগেনেতি ভাবঃ। আর্দ্রতামিতি। সহৃদয়স্য চেতঃ স্বাভাবিকমনাবিষ্টত্বাত্মকং কাঠিন্যং ক্রোধাদিদীপ্তরূপত্বং বিস্ময়হাসাদিরাগিত্বং চ ত্যজতীত্যর্থঃ। অধিকমিতি। ক্রমেণেত্যাশয়ঃ। তেন করুণেঽপি সর্বথৈব চিত্তং দ্রবতীত্যুক্তং ভবতি। নমু করুণেঽপি যদি মধুরিমাস্তি তর্হি পূর্বকারিকায়াং শৃঙ্গার এবেত্যেবকারঃ কিমর্থঃ? উচ্যতে—নানেন রসান্তরং ব্যবচ্ছিদ্যতে; অপিত্বাত্মভূতস্য রসস্যৈব পরমার্থতো গুণা মাধুর্য্যাদয়ঃ; উপচারেণ তু শব্দার্থয়োরিত্যেবকারেণ দ্যোত্যতে। বৃত্ত্যার্থমাহ—বিপ্রলম্ভেতি। ১৫।

হইতেছে যে মাধুর্য্যাদি গুণ প্রকৃতপক্ষে আত্মভূত রসেরই হয়; তবে যে ইহা শব্দ ও অর্থের সম্পর্কেও প্রযুক্ত হয়, তাহা কেবল উপচারবশতঃ।

মূল

১৬। রৌদ্রাদয়ো রসা দীপ্ত্যা লক্ষ্যন্তে কাব্যবর্ত্তিনঃ।
তদ্‌ব্যক্তিহেতূ শব্দার্থাবাশ্রিত্যোজো ব্যবস্থিতম্ ॥৯॥

রৌদ্রাদয়ো হি রসাঃ পরাং দীপ্তিমুজ্জ্বলতাং জনয়ন্তীতি লক্ষণয়া ত এব দীপ্তিরিত্যুচ্যতে। তৎপ্রকাশনপরঃ শব্দো দীর্ঘসমাসরচনালংকৃতং বাক্যম্।

যথা—

চঞ্চদ্‌-ভুজভ্রমিত-চণ্ড-গদাভিঘাত-
সঞ্চূর্ণিতোরুযুগলস্য সুযোধনস্য।
স্ত্যানাববদ্ধঘনশোণিত-শোণ-পাণি
রুত্তংসয়িষ্যতি কচাংস্তব দেবি! ভীমঃ॥

তৎপ্রকাশনপরশ্চার্থোঽনপেক্ষিতদীর্ঘসমাসরচনঃ প্রসন্নবাচকাভিধেয়ঃ।

যথা—

যো যঃ শস্ত্রং বিভর্ত্তি স্বভুজগুরুমদঃ পাণ্ডবীনাং চমূনাং
যো যঃ পাঞ্চালগোত্রে শিশুরধিকবয়া গর্ভশয্যাং গতো বা।
যো যস্তৎকর্মসাক্ষী চরতি ময়ি রণে যশ্চ যশ্চ প্রতীপঃ
ক্রোধান্ধস্তস্য তস্য স্বয়মপি জগতামন্তকস্যান্তকোঽহম॥
—ইত্যাদৌ দ্বয়োরোজস্ত্বম্॥

অনুবাদ

কাব্যে অবস্থিত যে রৌদ্রাদি রস দীপ্তিগুণের দ্বারা লক্ষিত হয়, তাহাদের অভিব্যক্তির কারণ যে শব্দ ও অর্থ—ওজোগুণ তাহাদিগকে আশ্রয় করিয়া থাকে।

রৌদ্রাদি রসসমূহই পরম দীপ্তি বা উজ্জ্বলতা জন্মায়—এই ভাবে লক্ষণার দ্বারা তাহাদিগকেই দীপ্তি বলা হয়। তাহার প্রকাশনযোগ্য শব্দ হইতেছে—দীর্ঘসমাসরচনার দ্বারা অলংকৃত বাক্য।

যেমন—

হে দেবি! সবেগে আবর্তিত বাহুদ্বয়ের দ্বারা সঞ্চালিত প্রচণ্ড গদাভিঘাতে সুযোধনের উরুযুগল সঞ্চূর্ণিত করিয়া, গাঢ় শোণিতখণ্ডে হস্ত রক্তাক্ত করিয়া ভীম তোমার বেণী উচ্চ করিয়া বাঁধিয়া দিবে।

দীপ্তির অভিব্যঞ্জক অর্থ কিন্তু দীর্ঘসমাসরচনার অপেক্ষা রাখে না; তাহা প্রসন্ন বাচকের দ্বারা (প্রসাদগুণবিশিষ্ট বাচকের দ্বারা) অভিধেয় হইতে পারে। যেমন—

পাণ্ডবীয় সৈন্যবাহিনীর মধ্যে যে যে নিজ বাহুবলের গৌরবে গর্বিত হইয়া শস্ত্রধারণ করে, পাঞ্চালবংশে যে যে শিশু, বয়স্ক ব্যক্তি বা গর্ভশয্যাশায়ী আছে, যে যে সেই কার্যের সাক্ষী, আমি সংগ্রামে অবতীর্ণ হইলে যে যে আমার বিপক্ষচারী হইবে, তাহাদের মধ্যে যদি জগতের বিনাশকারীও স্বয়ং থাকেন, তাহা হইলেও ক্রোধান্ধ আমি তাহার বিনাশক হইব।

এই উদাহরণের দুইটি শ্লোকেই ওজোগুণ আছে।

বাসুদেব

বর্তমান অনুচ্ছেদে দীপ্তি-প্রকাশক শব্দ ও অর্থকে আশ্রয় করিয়া যে ওজোগুণ থাকে তাহা বলা হইয়াছে।

## লোচন টীকা

রৌদ্রেত্যাদি—আদিশব্দঃ প্রকারে। তেন বীরাদ্ভুতয়োরপি গ্রহণম্। দীপ্তিঃ প্রতিপত্তুর্হৃদয়ে বিকাসবিস্তার-প্রজ্বলনস্বভাবা। সা চ মুখ্যতয়া ওজঃশব্দবাচ্যা। তদাস্বাদময়া রৌদ্রাস্থাঃ, তয়া দীপ্ত্যা আস্বাদবিশেষাত্মিকয়া কার্য্যরূপয়া লক্ষ্যন্তে রসান্তরাৎ পৃথক্তয়া। তেন কারণে কার্য্যোপচারাৎ রৌদ্রাদিরেবৌজঃ-শব্দবাচ্যঃ।

ততো লক্ষিতলক্ষণয়া তৎপ্রকাশনপরঃ শব্দো দীর্ঘসমাসরচনাবাক্যরূপোঽপি দীপ্তিরিত্যুচ্যতে। যথা চঞ্চদিত্যাদি। তৎপ্রকাশনপরশ্চার্থঃ প্রসন্নৈর্গমকৈর্বাচকৈরভিধীয়মানঃ সমাসানপেক্ষ্যাপি দীপ্তিরিত্যুচ্যতে। যথা 'যো যঃ' ইত্যাদি।

চঞ্চদিতি। চঞ্চদ্ভ্যাং বেগাদাবর্তমানাভ্যাং ভুজাভ্যাং ভ্রমিতা যেয়ং চণ্ডা দারুণা গদা তয়া যোঽভিতঃ সর্বত উর্বোর্ঘাতস্তেন সম্যক্ চূর্ণিতং পুনরুত্থানোপহতং কৃতমূরুযুগলং যুগপদেবোরুদ্বয়ং যস্য তং সুযোধনমনাদৃত্যৈব স্থানেনাশ্বানতয়া ন তু কালান্তরগুরুতরাববদ্ধং হস্তাভ্যামবিগলদ্রূপমত্যন্তমাভ্যন্তরতয়া ঘনং ন তু রসমাত্রস্বভাবং বস্ত্যোণিতং রুধিরং তেন শোণৌ লোহিতৌ পাণী যস্য সঃ। অতএব

কাব্যে অবস্থিত রৌদ্র প্রভৃতি রস দীপ্তিগুণের দ্বারাই লক্ষিত হয়। রৌদ্র প্রভৃতি রসই দীপ্তির কারণ এবং এই দীপ্তি মুখ্যতঃ প্রকাশিত হয় ওজোগুণের দ্বারা।

কারিকায় উল্লিখিত 'আদি' শব্দ ( রৌদ্রাদয়ো ) সাদৃশ্য বুঝাইতেছে। ইহার দ্বারা বীর ও অদ্ভুত রসকেও বুঝাইবে।

'দীপ্তি'—শ্রীমদভিনবগুপ্ত বলেন—"দীপ্তিঃ প্রতিপত্তৃহৃদয়ে বিকাশ-বিস্তার-প্রজ্বলনস্বভাবা। সা চ মুখ্যতয়া ওজঃ-শব্দ-ব্যাচ্যা।" অর্থাৎ রসবেত্তার হৃদয়ে বিকাশ, বিস্তার ও প্রজ্বলন সৃষ্টি করা যাহার স্বভাব, তাহাই দীপ্তি। তাহা মুখ্যভাবে ওজঃশব্দের দ্বারা অভিহিত হয়।

"রৌদ্রোদয়ো হি⋯ত্যুচ্যতে"—দীপ্তি বা উজ্জ্বলতারূপ চিত্তবৃত্তির জনক হইতেছে রৌদ্রাদি রস। এই দীপ্তির আস্বাদবৈশিষ্ট্য-রূপ কার্য্যের দ্বারাই রৌদ্রাদি রস অন্য রস হইতে পৃথক রূপে লক্ষিত হয়।

---

স ভীমঃ কাতরত্রাসদায়ী। তবেতি। যস্যাস্তত্তদপমানজাতং কৃতং দেব্যনুচিতমপি তস্যাস্তব কচানুত্তংসয়িষ্যত্যুত্তংসবতঃ করিষ্যতি, বেণীত্বমপহরন্ করবিচ্যুতশোণিত-শকলৈর্লোহিতকুসুমাপীড়েনেব যোজয়িষ্যতীত্যুৎপ্রেক্ষা। দেবীত্যনেন কুলকলত্র-খিলীকারস্মরণকারিণা ক্রোধস্যৈবোদ্দীপনবিভাবত্বং কৃতমিতি নাত্র শৃঙ্গারশঙ্কা কর্ত্তব্যা। সুযোধনস্য চানাদরণং দ্বিতীয়গদাঘাতদানাস্তম্ভসমঃ। স চ সঞ্চূর্ণিতোরুত্বাদেব। স্ত্যানগ্রহণেন দ্রৌপদীমন্যুপ্রক্ষালনে ত্বরা সূচিতা। সমাসেন চ সমস্তবেগবহনস্বভাবাৎ তাবত্যেব মধ্যে বিশ্রান্তিমলভমানা চূর্ণিতোরুদ্বয়-সুযোধনা-নাদরণপর্য্যন্তা প্রতীতিরেকত্বেনৈব ভবতীত্যৌদ্ধত্যস্য পরং পরিপোষিকা। অন্যে তু সুযোধনস্য সংবন্ধি যৎ স্ত্যানাববদ্ধং ঘনং শোণিতং তেন শোণপাণিরিতি ব্যাচক্ষতে।

স ইতি। স্বভুজয়োর্গুরুর্মদো যস্য চমূনাং মধ্যেঽর্জুনাদিরিত্যর্থঃ। পাঞ্চাল-রাজপুত্রেণ ধৃষ্টদ্যুম্নেন দ্রোণস্য ব্যাপাদনাত্তৎ কুলং প্রত্যধিকঃ ক্রোধাবেশোঽশ্বত্থাম্নঃ। তৎকর্মসাক্ষীতি কর্ণপ্রভৃতিঃ। রণে সঙ্গ্রামে কর্ত্তব্যে যো ময়ি মদ্বিষয়ে প্রতীপং চরতি সমর-বিঘ্নমাচরতি। যদ্বা ময়ি চরতি সতি সংগ্রামে যঃ প্রতীপং প্রতিকূলং কৃত্বাস্তে স এবংবিধো যদি সকলজগদন্তকো ভবতি তস্যাপ্যহ-মন্তকঃ কিমুতান্যস্য মনুষ্যস্য দেবস্য বা। অত্র পৃথগ্ভূতৈরেব ক্রমাদ্বিমৃশ্যমানৈরর্থৈঃ পদাৎপদং ক্রোধঃ পরাং ধারামাশ্রিত ইত্যসমস্তত্বৈব দীপ্তিনিবন্ধনম্। এবং

উপচারবশতঃ কারণে কার্য্যের প্রয়োগ করিয়া রৌদ্রাদি রসই ওজস্বী রস রূপে অভিহিত হয়। আবার লক্ষিত-লক্ষণার দ্বারা রৌদ্রাদি-রস-প্রকাশকারী শব্দকেও দীপ্তি বলা হয় এবং রৌদ্রাদিরস-প্রকাশক অর্থকেও দীপ্তি বলা হয়। শ্রীমদভিনবগুপ্তপাদ এই অংশের ব্যাখ্যায় বলিয়াছেন—

**দীপ্তিঃ** প্রতিপত্তুর্হৃদয়ে বিকাশবিস্তারপ্রজ্জ্বলনস্বভাবা ; সা চ মুখ্যতয়া ওজঃ-শব্দবাচ্যা। তদাস্বাদময়া রৌদ্রাদ্যাঃ। তয়া দীপ্ত্যা আস্বাদবিশেষাত্মিকয়া কার্য্যরূপয়া লক্ষ্যন্তে রসান্তরাৎ পৃথকৃতয়া। তেন কারণে কার্য্যোপচারাদ্ রৌদ্রাদিরেব ওজঃ-শব্দবাচ্যঃ। ততো লক্ষিত-লক্ষণয়া তৎপ্রকাশনপরঃ শব্দো দীর্ঘসমাসরচনাবাক্যরূপোঽপি দীপ্তিরিত্যুচ্যতে। যথা "চঞ্চদিত্যাদি"। তৎপ্রকাশপরশ্চার্থঃ প্রসন্নৈর্গমকৈর্বাচকৈরভিধীয়মানঃ সমাসানপেক্ষ্যাপি দীপ্তি-রুচ্যতে। যথা "যো যঃ" ইত্যাদি।

[ লোচনটীকার বক্তব্যের সারাংশ উপরে বাসুদেব ব্যাখ্যায় সন্নিবিষ্ট হইয়াছে। ]

**তৎপ্রকাশনপরঃ শব্দো....বাক্যম্**—ওজোগুণপ্রকাশকারী শব্দ-সমূহকে দীর্ঘ-সমাসরচনার উপাদান হইতে হইবে। অর্থ যাহাই হউক না, এইরূপ শব্দসমাবেশ ওজোগুণের প্রকাশক হইবে। উদাহরণ-স্বরূপ "চঞ্চদ্‌ভুজ" প্রভৃতি শ্লোকটি উদ্ধৃত হইয়াছে।

"**তৎপ্রকাশনপর....ভিধেয়ঃ**"—ওজোগুণ প্রকাশক অর্থের জন্য দীর্ঘসমাস রচনার প্রয়োজন নাই। ইহা প্রসাদগুণবিশিষ্ট শব্দের সাহায্যেও প্রকাশিত হইতে পারে ; বিষয়টি ওজঃ-প্রকাশক হইলেই চলিবে। উদাহরণ হইতেছে—"যো যঃ"—ইত্যাদি শ্লোকটি। শ্রীমদভি-

মাধুর্য্যদীপ্তী পরস্পরপ্রতিদ্বন্দ্বিতয়া স্থিতে শৃঙ্গারাদিরৌদ্রাদিগতে ইতি প্রদর্শয়তা তৎসমাবেশবৈচিত্র্যং হাস্যভয়ানকবীভৎসশান্তেষু দর্শিতম্। হাস্যস্য শৃঙ্গারাঙ্গতয়া মাধুর্য্যং প্রকৃষ্টং বিকাসধর্মতয়া চৌজোঽপি প্রকৃষ্টমিতি সাম্যং দ্বয়োঃ। ভয়ানকস্য মগ্নচিত্তবৃত্তিস্বভাবত্বেঽপি বিভাবস্য দীপ্ততয়া ওজঃ প্রকৃষ্টং মাধুর্য্যমল্পম্। বীভৎ-সেঽপ্যেবম্। শান্তে তু বিভাববৈচিত্র্যাৎ কদাচিদোজঃ প্রকৃষ্টং কদাচিন্মাধুর্য্যমিতি বিভাগঃ ॥১৬

নবগুপ্ত বলেন—এখানে অর্থসমূহ পৃথকভাবে মনে আবির্ভূত হওয়ায় একটি পদ হইতে আর একটি পদে ক্রোধ ক্রমোৎকর্ষলাভ করিয়াছে। সে কারণে অল্পসমাসযুক্ত পদের দ্বারাই দীপ্তিগুণের প্রকাশ ঘটিয়াছে।

মূল

১৭। সমর্পকত্বং কাব্যস্য যত্তু সর্বরসান্ প্রতি।
স প্রসাদো গুণো জ্ঞেয়ঃ সর্বসাধারণক্রিয়ঃ ॥১০॥

প্রসাদস্তু স্বচ্ছতা শব্দার্থয়োঃ। স চ সর্বরসসাধারণো গুণঃ সর্বরচনাসাধারণশ্চ ব্যঙ্গ্যার্থাপেক্ষয়ৈব মুখ্যতয়া ব্যবস্থিতো মন্তব্যঃ॥

অনুবাদ

কাব্যের যে গুণের সকল রসকেই সহজভাবে বুঝাইবার শক্তি আছে, তাহাই হইতেছে প্রসাদ গুণ; তাহা সকল রসে সমানভাবে ক্রিয়াশীল।

প্রসাদ হইতেছে শব্দ ও অর্থের স্বচ্ছতা। এই গুণ সকল রসে ও সকল রচনায় সমভাবে থাকে; মনে রাখিতে হইবে—ইহা ব্যঙ্গ্যার্থের অপেক্ষা করিয়াই প্রধানতঃ অবস্থান করে।

বাসুদেব

অতঃপর প্রসাদগুণের কথা বলা হইতেছে। প্রসাদগুণের লক্ষণ হইল—ইহা সকল রসকেই, সকল বিষয়কেই সম্যকরূপে অর্পণ করিতে পারে অর্থাৎ রসবেত্তার হৃদয়ে কাব্যাত্মা রসকে সহজে সম্যকরূপে ছড়াইয়া দিতে পারে। শ্রীমদভিনবগুপ্ত বলেন—শুষ্ক কাষ্ঠে যেমন অগ্নি সহজে পরিব্যাপ্ত হয় বা নির্মল জল যেমন বস্ত্রে সহজেই পরিব্যাপ্ত হয়,

লোচন টীকা

সমর্পকত্বং সম্যগর্পকত্বং হৃদয়সংবাদেন প্রতিপত্তৄন্ প্রতি স্বাত্মাবেশেন ব্যাপারকত্বং ঝটিতি শুষ্ককাষ্ঠাগ্নিদৃষ্টান্তেন। অকলুষোদকদৃষ্টান্তেন চ তদকালুষ্যং প্রসন্নত্বং নাম সর্বরসানাং গুণঃ। উপচারাত্তু তথাবিধে ব্যঙ্গ্যেঽর্থে যচ্ছব্দার্থয়োঃ সমর্পকত্বং তদপি প্রসাদঃ। তমেব ব্যাচষ্টে—প্রসাদেতি।

এই গুণের জন্য কাব্যাত্মাও তেমনি সহজে রসবেত্তার হৃদয়ে পরিব্যাপ্ত হয়। প্রসাদ গুণ হইতেছে অর্থের সেই অমলিনতা, যাহা সকল রসে সমভাবে বিদ্যমান; শব্দ ও অর্থের ব্যঙ্গ্যার্থকে বুঝাইবার সহজ শক্তিকেও উপচারবশতঃ প্রসাদগুণ বলে।

প্রশ্ন হইতে পারে যে গুণ যদি রসগত হয়, তাহা হইলে প্রসাদ-গুণকে কিভাবে শব্দ ও অর্থের স্বচ্ছতা বলা যাইবে? বৃত্তিতে উল্লিখিত—'স চ সর্বরস-সাধারণো''—এই অংশে 'চ' শব্দের প্রয়োগ হইয়াছে জোর দিয়া একথা বুঝাইবার জন্য যে প্রসাদগুণ হইতেছে সর্বরস-সাধারণ। শব্দগত ও অর্থগত, সমাসবদ্ধ বা সমাসবিহীন সকল কাব্যেই এই গুণ সমানভাবে থাকে।

"ব্যঙ্গ্যার্থাপেক্ষয়ৈব····মন্তব্যঃ''—এই অংশের ব্যাখ্যায় শ্রীমদভিনব-গুপ্তপাদ বলেন—'প্রসাদগুণ ব্যঙ্গ্যার্থের অপেক্ষা করিয়াই মুখ্যভাবে অবস্থান করে''; এই কথা বলার উদ্দেশ্য হইতেছে—শব্দের নিজ নিজ অর্থ বুঝাইবার শক্তির মধ্যেও এমন কিছু অলৌকিকত্ব আছে, যাহা গুণরূপে গণ্য হইতে পারে; আর অর্থকে তো ব্যঙ্গ্য অর্থকেই সম্যকরূপে বুঝাইতেই হইবে, কারণ অন্যভাবে তাহার সমর্পকত্ব থাকিতে পারে না। অতএব শব্দার্থের যে স্বচ্ছতাকে প্রসাদগুণ বলে, তাহা মুখ্যতঃ ব্যঙ্গ্যার্থকেই অপেক্ষা করিয়া থাকে।

এইভাবে ধ্বনিকার ভামহের মতানুসারে মাধুর্য্য, ওজঃ এবং প্রসাদ—এই তিন গুণ গ্রহণ ও স্বীকার করিলেন।

নন্থ রসগতো গুণস্তৎকথং শব্দার্থয়োঃ স্বচ্ছতেত্যাশঙ্ক্যাহ—স চেতি। চ শব্দোঽবধারণে। সর্বরসসাধারণ এব গুণঃ। স এব চ গুণঃ এবংবিধঃ। সর্বা যেয়ং রচনা শব্দগতা চার্থগতা চ সমস্তা চাসমস্তা চ তত্র সাধারণঃ। মুখ্যতয়েতি। অর্থস্তু তাবৎ সমর্পকত্বং ব্যঙ্গ্যং প্রত্যেব সংভবতি নান্যথা। শব্দস্যাপি স্ববাচ্যার্পকত্বং নাম কিয়দলৌকিকং যেন গুণঃ স্যাদিতিভাবঃ। এবং মাধুর্যৌজঃ-প্রসাদা এব ত্রয়ো গুণা উপপন্না ভামহাভিপ্রায়েণ। তে চ প্রতিপত্ত্রাস্বাদময়া মুখ্যতয়া তত আস্বাদ্যে উপচরিতা রসে ততস্তদ্ব্যঞ্জকয়োঃ শব্দার্থয়োরিতি তাৎপর্যম্। ১৭।

মূল

১৮। শ্রুতিদুষ্টাদয়ো দোষা অনিত্যা যে চ দর্শিতাঃ।
ধ্বন্যাত্মন্যেব শৃঙ্গারে তে হেয়া ইত্যুদাহৃতাঃ ॥১১॥

অনিত্যা-দোষাশ্চ যে শ্রুতিদুষ্টাদয়ঃ সূচিতা তেঽপি ন বাচ্যে অর্থমাত্রে, ন চ ব্যঙ্গ্যে শৃঙ্গারব্যতিরেকিণি শৃঙ্গারে বা ধ্বনেরনাত্মভূতে। কিং তর্হি? ধ্বন্যাত্মন্যেব শৃঙ্গারেঽঙ্গিতয়া ব্যঙ্গ্যে তে হেয়া ইত্যুদাহৃতাঃ। অন্যথা হি তেষামনিত্যদোষতৈব ন স্যাৎ। এবময়মসংলক্ষ্যক্রমোদ্দ্যোতো ধ্বনেরাত্মা প্রদর্শিতঃ সামান্যেন।

অনুবাদ

শ্রুতিদুষ্টতা প্রভৃতি যে সকল অনিত্যদোষ প্রদর্শিত হইয়াছে, তাহা ধ্বন্যাত্মক শৃঙ্গারে বর্জন করিতে হইবে—এইরূপ নির্দেশ দেওয়া হইয়াছে।

শ্রুতিদুষ্টতা প্রভৃতি যে সব অনিত্যদোষ সূচিত হইয়াছে, তাহারাও কেবলমাত্র বাচ্য অর্থ বুঝাইলে বা শৃঙ্গারব্যতিরিক্ত অন্য রস ব্যঙ্গ্য হইলে বা শৃঙ্গার ধ্বনির আত্মভূত না হইলে (বর্জনীয় নহে)। তাহা হইলে কি? ধ্বন্যাত্মক শৃঙ্গার যদি অঙ্গিরূপে ব্যবস্থিত হয়, তাহা হইলে তাহারা পরিত্যজ্য—এইরূপ বলা হইয়াছে। তাহা না হইলে, তাহাদের অনিত্যতা দোষই হইত না। এইরূপে সাধারণভাবে অসংলক্ষ্যক্রমপ্রকাশক ধ্বনির আত্মা প্রদর্শিত হইল।

বাসুদেব

গুণ ও অলংকারের বিভাগ করিয়া অতঃপর গ্রন্থকার দোষবিভাগ করিতেছেন। ধ্বনিকারের মতে দোষেরও দুই বিভাগ—নিত্য দোষ ও

লোচন টীকা

এবমস্মৎপক্ষে এব গুণালঙ্কারব্যবহারো বিভাগেনোপপদ্যতে ইতি প্রদর্শ্য নিত্যানিত্য-দোষবিভাগোঽপ্যস্মৎপক্ষ এব সঙ্গচ্ছত ইতি দর্শয়িতুমাহ—শ্রুতিদুষ্টাদয় ইত্যাদি। বান্তাদয়োঽসভ্যাস্মৃতিহেতবঃ। শ্রুতিদুষ্টাঃ, অর্থদুষ্টা বাক্যার্থবলাদশ্লীলার্থপ্রতিপত্তিকারিণঃ। যথা 'ছিদ্রান্বেষী মহাঁস্তব্ধো ঘাতায়ৈবোপ-

অনিত্য দোষ। ইহা দেখাইবার জন্য বর্ত্তমান কারিকা ও বৃত্তি রচিত হইয়াছে।

"শ্রুতিদুষ্টাদয়ো দোষাঃ"—শ্রীমদভিনবগুপ্ত লোচন টীকায় যে চারি প্রকার দোষের উল্লেখ করিয়াছেন, তাহা ভামহের মতানুযায়ী করা হইয়াছে। ভামহের মতে—

শ্রুতিদুষ্টার্থদুষ্টে চ কল্পনাদুষ্টমিত্যপি।
শ্রুতিকষ্টং তথৈবাহুর্বাচাং দোষং চতুর্বিধম্॥ ১।৪৭

যাহা অসভ্য স্মৃতির হেতু (যেমন 'বান্ত' প্রভৃতি শব্দ) ও যেখানে বাক্যার্থের বলে অশ্লীল অর্থের বোধ হয় (যেমন, ছিদ্রান্বেষী ইত্যাদি উদাহরণে) সেখানে শ্রুতিদোষ ও অর্থ-দোষ ঘটে। যেখানে দুইটি পদের কল্পনা করিতে হয়, (যেমন, 'কুরু রুচিম্'—এই দুইটি শব্দের ক্রম উল্টাইলে), সেখানে কল্পনাদোষ হয়। শ্রুতি-কটুতাদোষ হয়—অধাক্ষীৎ অক্ষোৎসীৎ, তৃণেঢ়ি—ইত্যাদি শব্দের প্রয়োগে।

ধ্বনিকারের মতে চ্যুতসংস্কার, ক্লিষ্টত্ব প্রভৃতি হইতেছে নিত্যদোষ এবং দুঃশ্রবত্ব, অপ্রতীতত্ব, পুনরুক্তত্ব প্রভৃতি হইতেছে অনিত্যদোষ। এই কারিকায় ও বৃত্তিতে বলা হইয়াছে যে শ্রুতিদুষ্টতা প্রভৃতি দোষ শৃঙ্গার রসে বর্জন করিতে হইবে। "শৃঙ্গারে তে হেয়াঃ"—এই বাক্যের দ্বারা ইহারা যে শুধু শৃঙ্গার রসেই বর্জনীয়, তাহা বলা হয় নাই। যেখানে শৃঙ্গারই অঙ্গী রস, সেখানে তাহার উপলক্ষণের জন্য ইহা বলা হইয়াছে। কারণ দুঃশ্রবত্ব প্রভৃতি দোষ বীর, শান্ত, অদ্ভুত রসেও বর্জ্জন করিতে হইবে।

"সূচিতাঃ"—শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এতদ্দ্বারা ইহাই সূচিত

সর্পতি' ইতি। কল্পনাদুষ্টাস্তু দ্বয়োঃ পদয়োঃ কল্পনয়া। যথা কুরু রুচিম্, ইতি—ক্রমব্যত্যাসে। শ্রুতিকষ্টন্তু অধাক্ষীৎ, অক্ষোৎসীৎ, তৃণেঢ়ি ইত্যাদি। শৃঙ্গার ইত্যুচিতরসোপলক্ষণার্থম্। বীরশান্তাদ্ভুতাদাবপি তেষাং বর্জনাৎ। সূচিতা ইতি। নন্বেষাং বিষয়বিভাগপ্রদর্শনেনানিত্যত্বং ভিন্নবৃত্তাদিদোষেভ্যো বিবিক্তং প্রদর্শিতম্। নাপি গুণেভ্যো ব্যতিরিক্তত্বম্। বীভৎসহাস্যরৌদ্রাদৌ ত্বেষামস্মা-ভিরুপগমাৎ শৃঙ্গারাদৌ চ বর্জনাদনিত্যত্বং চ দোষত্বং চ সমর্থিতমেবেতিভাবঃ। ১৮।

হইল যে ধ্বনিকারই সর্বপ্রথম এইভাবে দোষের শ্রেণীবিভাগ করিয়াছেন। ইহাদের বিষয়-বিভাগ করিয়া ইহাদের অনিত্যত্ব বা ভিন্নবৃত্ত দোষ হইতে ইহারা যে পৃথক, তাহা প্রদর্শিত হইল না ; ইহারা যে গুণ হইতে ব্যতিরিক্ত, তাহাও দেখানো হইল না। কারণ আমরা (ধ্বনিবাদিগণ) স্বীকার করি যে বীভৎস, হাস্য ও রৌদ্র রসে ইহাদের উপযোগিতা আছে। শৃঙ্গার রসে ইহাদের বর্জনের নির্দেশ দিয়া ইহাই সমর্থিত হইল যে শ্রুতিকটুতা প্রভৃতি অনিত্যও বটে এবং দোষও বটে।

নিত্যানিত্যদোষবিভাগ হইয়াছে কাব্যাত্মা রসের অনুযায়ী করিয়া। যাহা কাব্যাত্মা রসের পরিপোষক নহে, তাহাই দোষ। তবে ঔচিত্যানুসারে বিচার করিলে দেখা যাইবে, একটি দোষ বিশেষ এক রসের ক্ষেত্রে অনুপযোগী বলিয়া দোষ হইলেও অন্য রসের ক্ষেত্রে তাহার উপযোগিতা থাকে বলিয়া তাহা সেখানে দোষরূপে গণ্য হয় না। যেমন দুঃশ্রবত্ব প্রভৃতি শৃঙ্গার, বীর, শান্ত ও অদ্ভুত রসে দোষ বলিয়া গণ্য হইলেও রৌদ্র, বীর ও ভয়ানক রসে ইহাদের উপযোগিতা থাকায় সেখানে ইহারা দোষ বলিয়া গণ্য হয় না। এই কারণেই এগুলিকে অনিত্য দোষ বলা হইয়াছে।

মূল

১৯। তস্যাঙ্গানাং প্রভেদা যে প্রভেদাঃ স্বগতাশ্চ যে।
তেষামানন্ত্যমন্যোন্য-সম্বন্ধ-পরিকল্পনে ॥১২

অঙ্গিতয়া ব্যঙ্গ্যো রসাদির্বিবক্ষিতান্যপরবাচ্যস্য ধ্বনেরেক আত্মা য উক্তস্তস্যাঙ্গানাং বাচ্য-বাচকানুপাতিনামলংকারাণাং যে প্রভেদা নিরবধয়ো, যে চ স্বগতা স্তস্যাঙ্গিনোঽর্থস্য রসভাব-

লোচন টীকা

অঙ্গানামিত্যলঙ্কারাণাম্। স্বগতা ইতি। আত্মগতাঃ সম্ভোগবিপ্রলম্ভাদ্যা আত্মীয়গতা বিভাবাদিগতাস্তেষাং লোষ্ট্রপ্রস্তারেণাঙ্গাঙ্গিভাবে কা গণনেতি ভাবঃ। স্বাশ্রয়ঃ স্ত্রীপুংসপ্রকৃত্যৌচিত্যাদিঃ।

¹ পরস্পরং প্রেম্ণা দর্শনমিত্যুপলক্ষণং সম্ভাষণাদেরপি। সুরতং চাতুঃষষ্টি-কমালিঙ্গনাদি। বিহরণমুদ্যানগমনম্। আদিগ্রহণেন জলক্রীড়াপানকচন্দ্রোদয়-

তদাভাসতৎপ্রশমলক্ষণা বিভাবানুভাব-ব্যভিচারি-প্রতিপাদনসহিতা অনন্তাঃ স্বাশ্রয়াপেক্ষয়া নিঃসীমানো বিশেষাঃ তেষামন্যোন্য-সম্বন্ধ-পরিকল্পনে ক্রিয়মাণে কস্যচিদন্যতমস্যাপি রসস্য প্রকারাঃ পরিসংখ্যাতুং ন শক্যন্তে, কিমুত সর্বেষাম্। তথাহি শৃঙ্গারস্যাঙ্গিনস্তাবদাদ্যৌ দ্বৌ ভেদৌ সংভোগো বিপ্রলম্ভশ্চ, সংভোগস্য চ পরস্পরপ্রেমদর্শনসুরতবিহরণাদিলক্ষণাঃ প্রকারাঃ। বিপ্রলম্ভস্যাপি অভিলাষের্ষ্যাবিরহ-প্রবাসবিপ্রলম্ভাদয়ঃ। তেষাং চ প্রত্যেকং বিভাবানুভাব-ব্যভিচারি-ভেদঃ। তেষাং চ দেশ-কালাদ্যাশ্রয়াবস্থাভেদ ইতি স্বগতভেদাপেক্ষয়া একস্য তস্যাপরিমেয়ত্বম্, কিং পুনরঙ্গপ্রভেদকল্পনায়াম্। তে হ্যঙ্গপ্রভেদাঃ প্রত্যেকমঙ্গিপ্রভেদসম্বন্ধপরিকল্পনে ক্রিয়মাণে সত্যানন্ত্যমেবোপযান্তি।

অনুবাদ

অঙ্গীরসের যে সব প্রভেদ, তাহার অঙ্গ সমূহের যে সব প্রভেদ, এবং তাহাদের পারস্পরিক সম্বন্ধপরিকল্পনায় যে সব প্রভেদ হয়, তাহারা অনন্ত।

বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির একমাত্র আত্মা বলিয়া যাহাকে বলা হয়, অঙ্গিরূপে ব্যঙ্গ্য সেই রসাদির অঙ্গস্বরূপ বাচ্য-বাচকের অন্তর্ভুক্ত অলংকারসমূহের যে প্রভেদ, তাহার সীমা নাই; আবার সেই অঙ্গী অর্থের আত্মগত রস, ভাব, তাহাদের আভাস ও তাহাদের প্রশান্তিরূপ লক্ষণসমন্বিত, বিভাব-অনুভাব-ব্যভিচারী ভাবের প্রতিপাদনযুক্ত যে প্রভেদ—তাহাও অনন্ত; নিজ নিজ আশ্রয়ের অপেক্ষা করিয়া (অর্থাৎ স্ত্রী-পুরুষের প্রকৃতিগত ঔচিত্যের অপেক্ষা করিয়া) তাহাদের পারস্পরিক সম্বন্ধ পরিকল্পনা করিলে তাহাদের বৈশিষ্ট্যই সীমাহীন হইয়া

ক্রীড়াদি। অভিলাষবিপ্রলম্ভো দ্বয়োরপ্যন্যোন্যজীবিতসর্বস্বাভিমানাত্মিকায়াং রতাবুৎপন্নায়ামপি কুতশ্চিদ্ধেতোরপ্রাপ্তসমাগমত্বে মন্তব্যঃ। যথা 'সুখয়তীতি কিমুচ্যত' ইত্যতঃ প্রভৃতি বৎসরাজরত্নাবল্যোঃ, ন তু পূর্বং রত্নাবল্যাঃ। তদাহি রত্যভাবে কামাবস্থামাত্রং তৎ। ঈর্ষ্যাবিপ্রলম্ভঃ প্রণয়খণ্ডনাদিনা খণ্ডিতয়া সহ। বিরহবিপ্রলম্ভঃ পুনঃ খণ্ডিতয়া প্রসাদ্যমানয়াপি প্রসাদমগৃহ্নত্যা ততঃ পশ্চাত্তাপ-

**পড়ে; এইভাবে কোন একটি রসেই প্রভেদ গণনা করিতে পারা যায় না, সকল রসের কথা আর কি বলা যাইবে? যেমন, অঙ্গী শৃঙ্গাররসেরই দুই ভেদ—সম্ভোগ-শৃঙ্গার ও বিপ্রলম্ভ-শৃঙ্গার। সম্ভোগেরও পরস্পরকে প্রেমসহকারে দর্শন, সুরত, বিহরণাদি লক্ষণ-যুক্ত বিভিন্ন প্রকার আছে। বিপ্রলম্ভের—অভিলাষ, ঈর্ষ্যা, বিরহ, প্রবাস প্রভৃতি নানাপ্রকার ভেদ আছে। তাহাদের প্রত্যেকের আবার বিভাব, অনুভাব ও ব্যভিচারী ভেদ আছে, এবং তাহাদের দেশ, কালাদি, আশ্রয় ও অবস্থাভেদ আছে। এইভাবে আত্মগত-ভেদ করিলেই (অর্থাৎ একটি রসের বিচার করিলে) একটি অঙ্গী রসেরই অপরিমেয়ত্ব হয়; তাহার অঙ্গের প্রভেদ পরিকল্পনায় কি ফল? সেই অঙ্গ-প্রভেদসমূহ অনন্ত হইয়া পড়ে, যদি তাহাদের প্রত্যেকটির অঙ্গী রসের প্রভেদের সহিত সম্বন্ধ পরিকল্পনা করা হয়॥**

**বাসুদেব**

অসংলক্ষ্যক্রমব্যঙ্গের রসভাবাদির বিচার করিয়া অতঃপর অঙ্গী রস, অঙ্গ অলংকারসমূহ, বিভানুভাব-ব্যভিচারিভাব ও তাহাদের পারস্পরিক সম্বন্ধের আলোচনা করিয়া সিদ্ধান্ত করা হইতেছে যে অঙ্গী রসের আত্মগত প্রভেদ, তাহাদের অঙ্গসমূহের প্রভেদ এবং তাহাদের পারস্পরিক সম্বন্ধজাত প্রভেদ অসংখ্যেয়; সর্বপ্রকারে সম্বন্ধ বিচার করিলে একটি রসই অপরিমেয় হইয়া পড়ে।

**'অঙ্গানাম্'**—অলংকারসমূহের। **স্বগতাঃ**—আত্মগত, একটি রসের

---

পরীতত্বেন বিরহোৎকণ্ঠিতয়া সহ মন্তব্যঃ। প্রবাসবিপ্রলম্ভঃ। প্রোষিতভর্তৃকয়া সহেতি বিভাগঃ। আদিগ্রহণাৎ শাপাদিকৃতঃ। বিপ্রলম্ভ ইব চ বিপ্রলম্ভঃ। বঞ্চনায়াং হ্যভিলষিতো বিষয়ো ন লভ্যতে; এবমত্র। তেষাং চেতি। একত্র সংভোগাদীনামপরত্র বিভাবাদীনাম্ আশ্রয়ো মলয়াদিঃ মারুতাদীনাং বিভাবানামিতি যদুচ্যতে তদ্দেশশব্দেন গতার্থম্। তস্মাদাশ্রয়ঃ কারণম্। যথা মমৈব—

দয়িতয়া গ্রথিতা স্রগিয়ং ময়া হৃদয়ধামনি নিত্যনিয়োজিতা।
গলতি শুষ্কতয়াপি সুধারসং বিরহদাহরুজাং পরিহারকম্।

তস্যেতি শৃঙ্গারস্য। অঙ্গিনাং রসাদীনাংপ্রভেদঃ তৎসম্বন্ধকল্পনেত্যর্থঃ। ১৯।

নিজের মধ্যে যে প্রভেদ, তাহা ; যেমন শৃঙ্গাররসের স্বগত ভেদ হইতেছে—সম্ভোগশৃঙ্গার ও বিপ্রলম্ভশৃঙ্গার।

**'স্বাশ্রয়াপেক্ষয়া'**—স্ত্রী ও পুরুষের প্রকৃতিগত ঔচিত্য প্রভৃতির অপেক্ষা করিয়া।

**বিহরণাদি**—উদ্যানগমন প্রভৃতি ; 'আদি' শব্দের দ্বারা জলকেলি, পানকরসপান, চন্দ্রোদয় ইত্যাদি বুঝাইতেছে।

**অভিলাষ-বিপ্রলম্ভ**—যে শৃঙ্গারে নায়ক-নায়িকা দুইজনেই মনে করে যে একজনের জীবন নির্ভর করিতেছে অন্য জনের উপর ; এক্ষেত্রে রতিভাব উৎপন্ন হইয়াছে, কিন্তু মিলন হয় নাই।

**ঈর্ষ্যাবিপ্রলম্ভ**—প্রণয়খণ্ডনহেতু নায়িকা যেখানে ঈর্ষ্যাজাত বিরহ ভোগ করিতেছে।

**প্রবাসবিপ্রলম্ভ**—প্রোষিতভর্তৃকার বিরহকে প্রবাস-বিপ্রলম্ভ বলা হয়।

**'আদি'**—শব্দে শাপাদিকৃত বিপ্রলম্ভ বুঝাইতেছে।

**'তেষাম্'**—সম্ভোগাদির ও বিভাবাদির। 'আশ্রয়' শব্দের অর্থ 'দেশ' শব্দের দ্বারাই বুঝানো হইয়াছে। তস্য—এক শৃঙ্গাররসের।

**অঙ্গি-প্রভেদ-সম্বন্ধ-পরিকল্পনে**—অঙ্গী রসাদির যে প্রভেদ আছে তৎসম্বন্ধী পরিকল্পনায়।

### মূল

২০। দিঙ্‌মাত্রং তূচ্যতে যেন ব্যুৎপন্নানাং সচেতসাম্।
বুদ্ধিরাসাদিতালোকা সর্বত্রৈব ভবিষ্যতি ॥ ১৩ ॥

দিঙ্‌মাত্রকথনেন হি ব্যুৎপন্নানাং সহৃদয়ানামেকত্রাপি রসভেদে সহালংকারৈরঙ্গাঙ্গিভাবপরিজ্ঞানাদ্ আসাদিতালোকা বুদ্ধিঃ সর্বত্রৈব ভবিষ্যতি। তত্র—

শৃঙ্গারস্যাঙ্গিনো যত্নাদেকরূপানুবন্ধবান্।
সর্বেষ্বেব প্রভেদেষু নানুপ্রাসঃ প্রকাশকঃ ॥ ১৪ ॥

অঙ্গিনো হি শৃঙ্গারস্য যে উক্তাঃ প্রভেদাস্তেষু সর্বেষু এক-

প্রকারানুবন্ধিতয়া প্রবন্ধেন প্রবৃত্তোঽনুপ্রাসো ন ব্যঞ্জকঃ। অঙ্গিন ইত্যনেন অঙ্গভূতস্য শৃঙ্গারস্য একরূপানুবন্ধ্যনুপ্রাসনিবন্ধনে কামচারমাহ ॥

অনুবাদ

যাহাতে ব্যুৎপন্ন সহৃদয়গণের বুদ্ধি সর্বত্রই আলোকপ্রাপ্ত হইতে পারে, সেজন্য এ বিষয়ে দিঙ্‌মাত্র বলা হইল।

অংশমাত্রের কথা বলাতেই যদি বুদ্ধিমান সহৃদয়গণ একটিমাত্র রসভেদে অলংকারসমূহের সহিত অঙ্গাঙ্গিভাব জানিতে পারেন, তাহা হইলে তাঁহাদের বুদ্ধি সর্বত্রই আলোকপ্রাপ্ত হইবে।

অঙ্গী শৃঙ্গাররসের সমস্ত প্রকার প্রভেদে যদি একই প্রকার অনুপ্রাসের অনুবন্ধ হয়, তাহা হইলে সেই অনুপ্রাস ব্যঞ্জক হয় না, কারণ তাহাতে বিশেষ যত্নের আবশ্যকতা হয়।

অঙ্গী শৃঙ্গারের যে সকল প্রভেদের কথা বলা হইয়াছে, তাহাদের সবগুলিতেই যদি একই প্রকার অনুবন্ধের দ্বারা অনুপ্রাস রচিত হয়, তাহা হইলে সেই অনুপ্রাস ব্যঞ্জক হয় না। "অঙ্গিন" শব্দের দ্বারা ইহাই বলা হইতেছে যে, শৃঙ্গাররস অঙ্গ হইলে ইচ্ছামত একপ্রকারের অনুপ্রাস রচনা করা যাইতে পারে ॥

বাসুদেব

এই অনুচ্ছেদে দেখানো হইয়াছে কিভাবে ঔচিত্যানুসারে অঙ্গী রসের সহিত অন্যান্য অলংকারের সন্নিবেশ করা যাইতে পারে। এখানে অংশমাত্রের দ্বারা এই অঙ্গাঙ্গিভাব সূচিত হইয়াছে—অর্থাৎ একটি অঙ্গী রসের সহিত তাহার অঙ্গভূত অলংকারসমূহের কিরূপ সম্বন্ধ হইবে তাহা দেখানো হইয়াছে এবং আশা প্রকাশ করা হইয়াছে যে যাঁহারা বুদ্ধিমান এবং মহাকবিত্ব ও সহৃদয়ত্ব লাভ করিতে ইচ্ছুক এবং সকল রসে যাঁহারা সম্যক ব্যুৎপত্তি লাভ করিয়াছেন, তাঁহারা এই অংশমাত্র

লোচন টীকা

যেনেতি। দিঙমাত্রোক্তেনেত্যর্থঃ। সচেতসামিতি। মহাকবিত্বং সহৃদয়ত্বং চ প্রেপ্সূনামিতি ভাবঃ। সর্বত্রেতি। সর্বেষু রসাদিষ্বাসাদিত আলোকো ঽবগমঃ সম্যগব্যুৎপত্তির্যৈরেতি সম্বন্ধঃ। ২০।

কথনের দ্বারাই সকল রসেই কি ভাবে অঙ্গ অলংকারসমূহের সন্নিবেশ করিতে হইবে—তাহা বুঝিতে পারিবেন।

উদাহরণ হিসাবে, চতুর্দ্দশ কারিকায় একটি মাত্র রসের—শৃঙ্গার রসের—কথা বলা হইয়াছে। সমস্ত প্রকারের শৃঙ্গারেই ( সম্ভোগশৃঙ্গার ও চতুর্বিধ বিপ্রলম্ভশৃঙ্গার—মোট পাঁচ প্রকারের শৃঙ্গারেই ) একই প্রকারের অনুপ্রাস রচনা করা চলিবে না ; কারণ তাহা যত্নকৃত হয় বলিয়া সেই অনুপ্রাস শৃঙ্গাররসের অভিব্যঞ্জক হয় না। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এক্ষেত্রে এক প্রকারের অনুপ্রাস রচনা না করিয়া যদি বিচিত্র অনু-প্রাসের সন্নিবেশ করা হয়, তাহা হইলে তাহা দোষের হইবে না। বৃত্তিতে এই কথাই পরিস্ফুট করা হইয়াছে।

'অঙ্গিন........কামচারমাহ'—কারিকায় 'অঙ্গিনঃ' শব্দ প্রয়োগ করার উদ্দেশ্য হইল এই কথা বলা যে উপরোক্ত নিষেধ অঙ্গী শৃঙ্গার-রসের ক্ষেত্রেই প্রযোজ্য ; শৃঙ্গার রস অঙ্গ হইলে ইচ্ছানুসারে একই প্রকারের অনুপ্রাসের সন্নিবেশ করা যাইতে পারে।

### মূল

২১। ধ্বন্যাত্মভূতে শৃঙ্গারে যমকাদি-নিবন্ধনম্।
শক্তাবপি প্রমাদিত্বং বিপ্রলম্ভে বিশেষতঃ ॥১৫॥

ধ্বনেরাত্মভূতঃ শৃঙ্গারস্তাৎপর্য্যেন বাচ্য-বাচকাভ্যাং প্রকাশ্য-মানস্তস্মিন্ যমকাদীনাং যমক-প্রকারাণাং নিবন্ধনং দুষ্কর-শব্দ-ভঙ্গশ্লেষাদীনাং শক্তাবপি প্রমাদিত্বম্। প্রমাদিত্বমিত্যনেনৈতদ্ দর্শ্যতে—কাকতালীয়েন কদাচিৎ কস্যচিদেকস্য যমকাদের্নি-ষ্পত্ত্যাবপি ভূম্নালংকারান্তরবদ্ রসাঙ্গত্বেন নিবন্ধো ন কর্ত্তব্য ইতি। 'বিপ্রলম্ভে বিশেষতঃ'—ইত্যনেন বিপ্রলম্ভে সৌকুমার্য্যা-তিশয়ঃ খ্যাপ্যতে। তস্মিন্ দ্যোত্যে যমকাদেরঙ্গস্য নিবন্ধো নিয়মান্ন কর্ত্তব্য ইতি।

### অনুবাদ

ধ্বনির আত্মভূত শৃঙ্গার রসের ক্ষেত্রে যমকাদি রচনা সম্ভব হইলেও তাহাতে প্রমাদই ঘটিয়া থাকে—বিশেষতঃ বিপ্রলম্ভ শৃঙ্গারের ক্ষেত্রে।

যাহার তাৎপর্য বাচ্যবাচকের দ্বারা প্রকাশ্যমান, সেই ধ্বনির আত্মভূত শৃঙ্গারে, দুষ্কর-শব্দভঙ্গ-শ্লেষাদি যমক-প্রকারের নিবন্ধন সম্ভব হইলেও তাহা প্রমাদের হেতু হয়। 'প্রমাদিত্বম'—এই পদের দ্বারা ইহাই দেখানো যাইতেছে যে কাকতালীয়ভাবে কখনও কোন একটি যমকের দ্বারা রসনিষ্পত্তি ঘটিলেও অন্যান্য অলংকারের মত রসের অঙ্গরূপে যমক রচনা করা উচিত নয়। 'বিপ্রলম্ভে বিশেষতঃ'—এতদ্দ্বারা বিপ্রলম্ভশৃঙ্গারে যে সৌকুমার্য্যাতিশয় আছে তাহা বলা হইতেছে। যদি সেই রস দ্যোতনীয় হয়, তাহা হইলে নিয়মানুসারে অঙ্গরূপে যমকাদির প্রয়োগ করা কর্ত্তব্য নহে।

বাসুদেব

পূর্ব অনুচ্ছেদে শৃঙ্গার রসের ক্ষেত্রে অনুপ্রাস-ব্যবহার সম্বন্ধে নিয়মের কথা বলা হইয়াছে। বর্ত্তমান অনুচ্ছেদে একই রসে যমকাদির ব্যবহার নিষেধ করা হইয়াছে। বিশেষতঃ বিপ্রলম্ভ-শৃঙ্গারের ক্ষেত্রে যে যমকাদির ব্যবহার কোন ক্রমেই করা উচিত নয়—তাহা জোর দিয়া বলা হইয়াছে।

যমকাদি'—এখানে 'আদি' শব্দে দ্বারা 'প্রকার' বুঝাইতেছে। 'দুষ্কর'—শব্দে মুরজ, চক্রবন্ধ প্রভৃতি রচনা করা বুঝাইতেছে ; 'শব্দভঙ্গ-'শ্লেষ'—এতদ্দারা বলা হইল যে অর্থশ্লেষ রচনা করিলে তাহা দোষের হইবে না। যেমন 'রক্তস্ত্বম্' এই উদাহরণে'। শব্দভঙ্গশ্লেষ কষ্ট-কল্পনা-প্রসূত হইলে, দুষ্ট হইবে।

মূল

২২। অত্র যুক্তিরভিধীয়তে—

রসাক্ষিপ্ততয়া যস্য বন্ধঃ শক্যক্রিয়ো ভবেৎ।
অপৃথগ্‌যত্ননির্বর্ত্যঃ সোঽলংকারো ধ্বনৌ মতঃ ॥১৬

লোচন টীকা

ধ্বন্যেতি। বক্তব্যো দিঙমাত্রে সভীত্যর্থঃ। বন্ধাদিতি। বস্তুতঃ ক্রিয়মাণত্বাদিতি-হেত্বর্থোঽভিপ্রেতঃ। একরূপং ত্বনুবন্ধং ত্যক্ত্বা বিচিত্রোঽনুপ্রাসো নিবদ্ধমানো। ন দোষায়েত্যেকরূপগ্রহণম্। ২১।

নিষ্পত্তৌ আশ্চর্য্যভূতোঽপি যস্যালংকারস্য রসাক্ষিপ্ততয়ৈব বন্ধঃ শক্যক্রিয়ো ভবেৎ, সোঽস্মিন অলক্ষ্যক্রমব্যঙ্গ্যে ধ্বনৌ অলংকারো মতঃ। তস্যৈব রসাঙ্গত্বং মুখ্যমিত্যর্থঃ।

যথা—

কপোলে পত্রালী করতলনিরোধেন মৃদিতা
নিপীতো নিঃশ্বাসৈরয়মমৃতহৃদ্যোঽধররসঃ।
মুহুঃ কণ্ঠে লগ্নস্তরলয়তি বাষ্পস্তনতটীং
প্রিয়ো মন্যুর্জাতস্তব নিরনুরোধে ন তু বয়ম্।

রসাঙ্গত্বে চ তস্য লক্ষণমপৃথগ্‌যত্ননির্বর্ত্ত্যত্বম্‌ ইতি যো রসং বন্ধুমধ্যবসিতস্য কবেরলংকারস্তাং বাসনামত্যূহ্য যত্নান্তরমাস্থিতস্য নিষ্পদ্যতে, স ন রসাঙ্গমিতি। যমকে চ প্রবন্ধেন বুদ্ধিপূর্বকং ক্রিয়মাণে নিয়মেনৈব যত্নান্তরপরিগ্রহ আপততি শব্দবিশেষান্বেষণরূপঃ। অলংকারান্তরেষ্বপি তৎতুল্যমিতি চেৎ নৈবম্‌। অলংকারান্তরানি হি নিরূপ্যমাণদুর্ঘটনান্যপি রসসমাহিতচেতসঃ প্রতিভানবতঃ কবেরহংপূর্বিকয়া পরাপতন্তি। যথা কাদম্বর্য্যাং কাদম্বরী-দর্শনাবসরে। যথা চ মায়ারামশিরোদর্শনেন বিহ্বলায়াং সীতাদেব্যাং সেতৌ। যুক্তং চৈতৎ। যতো রসা বাচ্যবিশেষৈরেবাক্ষেপ্তব্যাঃ। তৎপ্রতিপাদকৈশ্চ শব্দৈস্তৎপ্রকাশিনো বাচ্যবিশেষা এব রূপকাদয়োঽলংকারাঃ। তস্মান্ন তেষাং বহিরঙ্গত্বং রসাভিব্যক্তৌ। যমকদুষ্করমার্গেষু তু তৎ স্থিতমেব। যত্তু রসবন্তি কানিচিৎ যমকাদীনি দৃশ্যন্তে তত্র রসাদীনামঙ্গতা, যমকাদীনাং ত্বঙ্গিতৈব। রসাভাসে চাঙ্গত্বমপ্যবিরুদ্ধম্‌ অঙ্গিতয়া তু ব্যঙ্গ্যে রসে নাঙ্গত্বং, পৃথক্‌প্রযত্ননির্বর্ত্যত্বাদ্‌ যমকাদেঃ।

**অনুবাদ**

**এক্ষেত্রে যুক্তি কি তাহা বলা হইতেছে—**

**রসাক্ষিপ্ত হয় বলিয়া যাহার রচনা সম্ভব হয়, ( কিন্তু ) যাহা রচনা করিতে পৃথক যত্নের আবশ্যকতা হয় না—ধ্বনির অভিব্যক্তিতে তাহাই অলংকার—ইহা ( সুধীগণের ) অভিমত। ১৬।**

স্বয়ং নিষ্পন্ন হওয়ায় আশ্চর্যের কারণ হইলেও যে অলংকারের সন্নিবেশ রসাক্ষিপ্তভাবশতঃই সম্ভবপর হয়,—এই অলক্ষ্যক্রমব্যঙ্গ্য-ধ্বনিতে তাহাই অলংকার—ইহা (সুধীগণের) অভিমত। এ কথার অর্থ হইতেছে—তাহারই (এইরূপ অলংকারেরই) রসাঙ্গত্ব হইতেছে (এখানে) মুখ্য কথা! [অর্থাৎ এইরূপ অলংকারই হইতেছে রসের অঙ্গ—ইহাই মুখ্যভাবে বুঝিতে হইবে]।

যেমন—

করতলনিরোধবশতঃ গণ্ডস্থলের চন্দনপত্র-রেখাবলী মুছিয়া গিয়াছে; অমৃতের মত হৃদয়হারী এই অধররস নিঃশ্বাসসমূহের দ্বারা নিঃশেষে পীত হইয়াছে; কণ্ঠে লগ্ন অশ্রু মুহুর্মুহু স্তনতট আন্দোলিত করিতেছে; হে অনুরোধ-বিরূপে! ক্রোধই তোমার প্রিয় হইয়াছে, আমরা নহি।"

(কোন অলংকার) রসের অঙ্গ হইলে তাহার লক্ষণ হইবে—'অপৃথগ্-যত্ন-নির্বর্ত্ত্যত্বম্'; (অর্থাৎ সেই অলংকার রচনা করিবার জন্য পৃথক যত্নের প্রয়োজন হয় না)। এই লক্ষণানুসারে রসসৃষ্টিতে অধ্যবসায়শীল কবি, সেই (রসসৃষ্টির) বাসনাকে অতিক্রম করিয়া রসসৃষ্টির জন্য প্রয়োজনীয় যত্নের অতিরিক্ত যত্ন অবলম্বনপূর্বক যে অলংকার রচনা করেন, তাহা রসের অঙ্গ নহে।

যমকের ক্ষেত্রে বুদ্ধিপূর্বক একাদিক্রমে রচনা করিলে, প্রয়োজনবশতঃই বিশেষ শব্দের অন্বেষণরূপ যত্নান্তর-গ্রহণের প্রসঙ্গ আসিয়া পড়ে। যদি বলা হয়, অন্যান্য অলংকারের ক্ষেত্রেও একই প্রকার যত্নান্তরের প্রয়োজন হয়, তাহা হইলে বলিব—এরূপ হয় না। অন্যান্য অলংকার-সমূহ (কি করিয়া রচিত হয় তাহা) নিরূপণ করা দুর্ঘট হইলেও, রস-সমাহিতচিত্ত প্রতিভাবান কবির নিকট তাহারা—'আমি অগে, আমি অগে,—এইভাবে দ্রুতবেগে আসিয়া পড়ে। যেমন কাদম্বরীতে কাদম্বরী-দর্শনাবসরে। এবং যেমন সেতুবন্ধ মহাকাব্যে মায়ারামের মস্তকদর্শনে বিহ্বলা সীতাদেবীর বর্ণনায়। ইহা যুক্তিসঙ্গত বটে; কারণ রসসমূহকে বাচ্যবিশেষের দ্বারাই আক্ষিপ্ত করিতে হইবে। এবং বাচ্য-বিশেষ-প্রতিপাদক শব্দাবলীর দ্বারা রসপ্রকাশক বাচ্যবিশেষই হইতেছে—রূপকাদি অলংকারবর্গ। অতএব রসের অভিব্যক্তিতে তাহাদের বহিরঙ্গত্ব হইতে পারে না। কিন্তু যমকাদি-

দুষ্করমার্গে তাহা ( বহিরঙ্গত্ব ) অবশ্যই রহিয়াছে। রসসমন্বিত কোন কোন যমকাদি যে দেখা যায়, সেখানে রসাদির অঙ্গত্ব ও যমকাদির অঙ্গিত্বই হইয়া থাকে। এবং রসাভাসে ( যমকাদির ) অঙ্গত্বও বিরুদ্ধ নহে ; কিন্তু যেখানে রস অঙ্গিরূপে ব্যঙ্গ্য হয়, সেখানে যমকাদির অঙ্গত্ব হয় না ; কারণ তাহা রচনা করিতে পৃথক প্রযত্নের প্রয়োজন হয়।

বাসুদেব

পূর্ববর্তী অনুচ্ছেদে বলা হইয়াছে যে শৃঙ্গার রসের ক্ষেত্রে একই প্রকারের অনুপ্রাস ও যমকাদির ব্যবহার করা চলিবে না! কিন্তু কেন এই সব অলংকার ব্যবহার করা চলিবে না—তাহা বলা হয় নাই। বর্তমান অনুচ্ছেদে রসনিষ্পত্তির জন্য অলংকারের ব্যবহার কিভাবে হইবে—তাহার নীতি স্থির করা হইয়াছে। 'অত্র-যুক্তিরভিধীয়তে' এই অংশে 'যুক্তি' শব্দটি সর্বব্যাপক বস্তু। অর্থাৎ এখানে যে যুক্তি প্রদর্শিত হইতেছে, তাহা সকল প্রকারের অলংকার-রচনায় প্রযোজ্য।

'রসাক্ষিপ্ততয়া····ভবেৎ'—রসসৃষ্টিতে অভিনিবিষ্ট হইলে বিভাবাদি রচনার সঙ্গে সঙ্গেই অবিচ্ছিন্নভাবে উপায় হিসাবে যাহাকে পাওয়া যায়, তাহাই রসমার্গে অলংকাররূপে কথিত হয়। কারিকায় উক্ত 'ধ্বনৌ' শব্দের অর্থ হইতেছে—ধ্বনি-ব্যঞ্জনার ক্ষেত্রে ; যে হেতু রসধ্বনিই সকল প্রকার ধ্বনির চরম লক্ষ্য, অতএব 'ধ্বনৌ' শব্দের অর্থ হইতেছে—রসমার্গে।

'অপৃথগ্-যত্ননির্বর্ত্যঃ'—রসের প্রতি সমাহিত-চিত্ত হইতে হইলে, যে যত্নের প্রয়োজন, তাহা হইতে অতিরিক্ত যে যত্ন, তাহাই হইতেছে পৃথক যত্ন। যে অলংকার রচনায় এই অতিরিক্ত যত্ন প্রয়োজন হয় না, রসসৃষ্টির চেষ্টার সঙ্গে সঙ্গেই উপায় হিসাবে যাহা কবিপ্রতিভাবলে আপনিই নিষ্পন্ন হয়, পৃথক চেষ্টাসহকারে যাহা সম্পন্ন করিতে হয় না, রসমার্গে তাহাই অলংকার। অলংকার নির্ণয়ে ইহাই নীতি।

প্রশ্ন হইতে পারে যে পূর্বে বলা হইয়াছে যে, শৃঙ্গাররসের ক্ষেত্রে, বিশেষতঃ বিপ্রলম্ভশৃঙ্গারের ক্ষেত্রে, অনুপ্রাস-যমকাদির ব্যবহার করা কর্তব্য নহে। এখানে আবার নূতন নীতি নির্দ্ধারিত হইতেছে ও বলা

হইতেছে যে রসাক্ষিপ্ততাবশতঃ যাহার রচনা সম্ভবপর হয় ও যাহা অপৃথগ্-যত্ননির্বর্ত্ত্য, তাহাই রসমার্গে অলংকার। তাহা হইলে অনুপ্রাস ও যমকাদি তো অন্য রসের ক্ষেত্রেও অলংকার হইবে না। এক্ষেত্রে সঠিক সিদ্ধান্ত কি ?

এ বিষয়ে শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—"রসের প্রতি সমাহিতচিত্ত হইলে বিভাবাদিঘটনা রচনার সঙ্গে সঙ্গেই অব্যবহিত উপায়রূপে যাহাকে প্রাপ্ত হওয়া যায়,—তাহাই রসমার্গে অলংকার রূপে গণ্য হয়, অন্য কিছু নহে। যাহারা সহৃদয় নহে, সেই সব বিবেচনাবিহীন গড্ডলিকা-প্রবাহানুসরণকারী সাধারণ অজ্ঞ ব্যক্তিগণের মনোরঞ্জনের জন্যই পূর্বে বলা হইয়াছে 'শৃঙ্গারে' এবং 'বিপ্রলম্ভে বিশেষতঃ'। পরে সংগ্রহশ্লোকে সুস্পষ্টভাবে সাধারণ নীতি বলা হইবে যে ইহাদের (যমকাদির) রসাঙ্গত্ব হয় না।" সুতরাং নীতি একটিই এবং তাহা হইতেছে অলংকার রচনার দুইটি অত্যাবশ্যক সর্ত্ত—(১) তাহাদের রচনা সম্ভবপর হইবে রসাক্ষিপ্ততার দ্বারা এবং (২) তাহারা হইবে অপৃথগ্‌যত্ন-নির্বর্ত্ত্য। এই নীতি অনুসারে বিচার করিলে বীর, অদ্ভুত প্রভৃতি রসে যমকাদির ব্যবহার কবি ও বোদ্ধা উভয়েরই রসপ্রতীতিতে বিঘ্ন ঘটায়; কারণ যমকাদিরচনায় বিশেষ বুদ্ধি-প্রয়োগের ও বিশেষ যত্নের আবশ্যকতা হয়। তাহারা রসাক্ষিপ্তও নয়, অপৃথগ্‌যত্ননির্বর্ত্ত্যও নয়।

**'নিষ্পত্তৌ আশ্চর্য্যভূতঃ'**—এই অলংকারসমূহের নিষ্পাদন এক আশ্চর্য্য ব্যাপার; কারণ ইহাদিগকে যত্ন করিয়া রচনা করিতে হয় না, কবি-প্রতিভাবলে স্বতঃই নিষ্পন্ন হয়।

**'অস্তৈব রসাঙ্গত্বম মুখ্যম্'**—যাহা রসসৃষ্টি-প্রচেষ্টার সংগে সংগে স্বতঃই নিষ্পন্ন হয়, সেইরূপ অলংকারই রসের অঙ্গ হইয়া থাকে এবং ইহাই এই অলংকারসমূহ সম্বন্ধে মুখ্য ব্যাপার।

**'কপোলে পত্রালী'**—ইত্যাদি শ্লোকে রস হইতেছে ঈর্ষ্যাবিপ্রলম্ভ। সেই রসগত অনুভাবের চর্বণায় বক্তা সমাহিতচিত্ত; সেই রসের অভিব্যঞ্জনার জন্য তিনি যে শ্লেষ, রূপক ও ব্যতিরেকাদি অলংকার

রচনা করিতেছেন সেগুলি অনায়াসনিষ্পন্ন ; তাহারা কবি ও প্রতিপত্তার রসাস্বাদে বিঘ্ন ঘটাইতেছে না ! কাজেই এখানে অলংকারসমূহ—রসাক্ষিপ্ততা ও অপৃথগ্‌যত্ননির্বর্ত্ত্যতা—দুইটি সর্ত্তই প্রতিপালন করিয়া অঙ্গী বিপ্রলম্ভ-শৃঙ্গাররসের অঙ্গত্বলাভ করিয়াছে এবং প্রকৃত অলংকার-রূপে গণ্য হইয়াছে।

**যো রসং....রসাঙ্গমিতি**—আর যেখানে কবি রসসৃষ্টির অধ্যবসায় পরিত্যাগ করিয়া, রসসৃষ্টির জন্য প্রয়োজনীয় যত্নের অতিরিক্ত যত্ন অবলম্বন পূর্বক কোন অলংকার সৃষ্টি করেন ( যেমন যমকাদি ), সেখানে সেই অলংকার রসের অঙ্গ হইবে না। বৃত্তির শেষ অংশে ইহার কারণ স্বরূপ বলা হইয়াছে **'অঙ্গিতয়া তু ব্যঙ্গ্যে রসে নাঙ্গত্বং পৃথক্‌-প্রযত্ন-নির্বর্ত্ত্যত্বাদ্ যমকাদেঃ।"**

**"যমকে চ....রূপঃ**—যমকাদির প্রয়োগের জন্য যে যত্নান্তরের প্রয়োজন হয়—এই অংশে তাহা বলা হইতেছে। একাদিক্রমে যমকাদি রচনা করিতে হইলে, তাহাতে বুদ্ধিপূর্বকত্ব অবশ্যম্ভাবী ; কারণ বিশেষ বিশেষ শব্দ অন্বেষণ করিয়া যমকাদি রচনা করিতে হয়। সেক্ষেত্রে আগে বুদ্ধির প্রয়োগ করিয়া প্রয়োজনীয় শব্দ সংগ্রহ পূর্বক যমকাদির রচনা হইয়া থাকে। এক্ষেত্রে নিয়মানুসারেই যত্নান্তরগ্রহণ অপরিহার্য্য হইয়া থাকে। বিশেষ যত্নের প্রয়োজন হয় বলিয়া এবং রসপ্রতীতির ক্ষেত্রেও বাধা সৃষ্টি করে বলিয়া ইহারা রসের অঙ্গ তথা অলংকার রূপে গণ্য হইতে পারে না।

**"অলংকারান্তরেষ্বপি....নৈবম্"**—প্রশ্ন উঠিতে পারে, কেবলমাত্র যমকাদির ক্ষেত্রেই শুধু কেন এই আপত্তি উঠিতেছে ! অন্যান্য অলংকারের ক্ষেত্রেও তো একই আপত্তি হওয়া উচিত ; কারণ সেগুলির রচনায় ক্ষেত্রেও তো বিশেষ চিন্তা ও চেষ্টার প্রয়োজন হয়। তাহা হইলে তো রসসৃষ্টির ক্ষেত্রে অলংকার প্রয়োগের কোন অবকাশই থাকিবে না। তদুত্তরে বৃত্তিকার বলিতেছেন—এই ধারণা সত্য নহে। কেন সত্য নহে—বৃত্তির পরবর্ত্তী অংশে তাহা বলা হইয়াছে।

**'অলংকারান্তরাণ্যপি....পরাভপত্তি'**—রূপক, সমাসোক্তি প্রভৃতি

অন্যান্য অলংকারসমূহ রসসৃষ্টির আবেগে কবি কর্তৃক স্বতঃই নিষ্পন্ন হয়; তাহারা এতই স্বাভাবিকভাবে রচনায় আসিয়া পড়ে যে তাহাদের নিরূপণ করা দুর্ঘট হয়; রসসৃষ্টিতে সমাহিতচিত্ত প্রতিভাবান কবির রসসৃষ্টি-প্রচেষ্টার সংগে সংগেই তাহারা যেন স্বতঃস্ফূর্তভাবে 'আমি আগে, আমি আগে' এইভাবে ব্যস্তসমস্তভাবে ছুটিয়া আসে। ইহাদের জন্য কোন পৃথক প্রচেষ্টা করিতে হয় না ও অঙ্গী রসের অঙ্গ ও অভি-ব্যঞ্জক বলিয়া রসপ্রতিপত্তিতেও ইহারা কোনো বিঘ্ন সৃষ্টি করে না। ইহারা অলংকারত্বের দুইটি সর্তই সুষ্ঠুভাবে প্রতিপালন করে বলিয়া সঙ্গতভাবেই অলংকাররূপে গণ্য হয়।

"যতো রসা····রসাভিব্যক্তৌ"—রসের সহিত অলংকারসমূহ কেন অঙ্গাঙ্গিভাবে সম্বদ্ধ'—এখানে তাহা বলা হইতেছে। রসকে বাচ্য-বিশেষের দ্বারা অক্ষিপ্ত ( অভিব্যক্ত ) করিতে হয়। সেই বাচ্যবিশেষের প্রতিপাদক হইতেছে উপযুক্ত শব্দাবলী; সেই শব্দাবলীর দ্বারা প্রতি-পাদিত বাচ্যবিশেষই হইতেছে রসের প্রকাশক। এইরূপ বাচ্যই অলংকার। বাচকপ্রতিপাদিত বাচ্যরূপ অলংকারের দ্বারা রসাভিব্যঞ্জন হয় বলিয়া রূপকাদি অলংকারের সহিত রসের অঙ্গাঙ্গী সম্বন্ধ ঘটে। উদ্দিষ্ট রসসৃষ্টির জন্য এইরূপ বাচ্য-বাচক সম্বন্ধ অপরিহার্য্য, এরূপ অলংকার-প্রয়োগ একান্ত প্রয়োজনীয়। রস এইরূপ বাচ্যবাচক-সমন্বিত অলংকারের আধারেই বিধৃত। এগুলিকে বাদ দিলে আর রসের অস্তিত্বই থাকে না। সেকারণে রূপকাদি অলংকারসমূহ রসাভি-ব্যক্তির ক্ষেত্রে বহিরঙ্গরূপে অভিহিত হইতে পারে না; ইহারা রসের অন্তরঙ্গ উপাদান।

'যমক····বিরুদ্ধম্'—কিন্তু যমক, মুরজবন্ধ প্রভৃতির ক্ষেত্রে ইহাদের বহিরঙ্গত্ব সুস্পষ্ট; কারণ পূর্বে আলোচিত হইয়াছে।

---

## লোচন টীকা

যমকাদীত্যাদিশব্দঃ প্রকারবাচী। দুষ্করং মুরজবন্ধাদি। শব্দভঙ্গো ন শ্লেষ ইতি। অর্থশ্লেষো ন দোষায়, রক্তত্বম্, ইত্যাদৌ; শব্দভঙ্গোঽপি শ্লিষ্ট এব দুষ্টঃ, ন অশোকাদৌ। ২২

'বস্তু....ত্বঙ্গিতৈব'—এমন কাব্যরচনা আছে, যেখানে যমকাদি রসশালী হইয়াছে দেখা যায় শিশুপাল-বধ ( চতুর্থ সর্গে ) এবং রঘুবংশ ( নবম সর্গে ); সেখানে কি যমকাদি অঙ্গ অলংকাররূপে গণ্য হইবে ? বৃত্তিকার উত্তরে বলিতেছেন—না, সেখানে যমকাদি অঙ্গীরসের অঙ্গ অলংকাররূপে গৃহীত হইবে না। যমকাদির প্রাধান্যবশত: এখানে যমকাদিরই অঙ্গিত্ব ; প্রাধান্য নাই বলিয়া উদ্দিষ্ট রস এখানে অঙ্গরূপে পরিণত হইয়াছে। অবশ্য রসাভাসের ক্ষেত্রে যমকাদি অঙ্গরূপে গণ্য হইতে পারে—সেখানে এবিষয়ে কোন বাধা নাই।

'অঙ্গিতয়া....যমকাদেঃ'—পূর্বেই বলা হইয়াছে যে, যেখানে কোন রস অঙ্গিরূপে ব্যঙ্গ্য যয়, সেখানে পৃথগ্‌যত্ন-নির্বর্ত্ত্যতাবশতঃ যমককে অঙ্গ অলংকাররূপে গ্রহণ করা যাইবে না ও সেই কারণেই সেই সব ক্ষেত্রে যমকাদির ব্যবহার পরিহার করা কর্ত্তব্য।

## মূল

২৩। অস্যৈবার্থস্য সংগ্রহ-শ্লোকাঃ—

রসবন্তি হি বস্তূনি সালংকারাণি কানিচিৎ।
একেনৈব প্রযত্নেন নির্বর্ত্যন্তে মহাকবেঃ॥
যমকাদিনিবন্ধে তু পৃথগ্‌যত্নোঽস্য জায়তে।
শক্তস্যাপি রসেঽঙ্গত্বং তস্মাদেষাং ন বিদ্যতে॥
রসাভাসাঙ্গভাবস্তু যমকাদের্ন বার্যতে
ধ্বন্যাত্মভূতে শৃঙ্গারে ত্বঙ্গতা নোপপদ্যতে॥

## লোচন টীকা

যুক্তিরিতি। সর্বব্যাপকং বস্তিত্যর্থঃ। রসেতি। রসসমবধানেন বিভাবাদিঘটনামেব কুর্বংস্তন্নান্তরীয়কতয়া যমাসাদয়তি স এবাত্রালঙ্কারো রসমার্গে নান্যঃ। তেন বীরাদ্ভুতাদিরসেষপি যমকাদি কবেঃ প্রতিপত্তুশ্চ রসবিঘ্নকার্যেব সর্বত্র। গড্ডরিকাপ্রবাহোপহতসহৃদয়ধুরাধিরোহণবিহীন-লোকাবর্জনাভিপ্রায়েণ তু ময়া শৃঙ্গারে বিপ্রলম্ভে চ বিশেষত—ইত্যুক্তমিতি ভাবঃ। তথাচ 'রসেঽঙ্গত্বং তস্মাদেষাং ন বিদ্যতে' ইতি সামান্যেন

## অনুবাদ

**এই অর্থেরই সংগ্রহ-শ্লোকসমূহ হইতেছে—**

**কোন কোন ক্ষেত্রে রসসমন্বিত ও সালংকার বস্তু মহাকবির এক প্রযত্নেই সম্পন্ন হয়। কবি সমর্থ হইলেও যমকাদিরচনায় তাঁহার পৃথক যত্নের প্রয়োজন হয়; অতএব ইহাদের রসাঙ্গত্ব হয় না। কিন্তু রসাভাসে যমকাদির অঙ্গভাব বাধিত হয় না। কিন্তু যে শৃঙ্গার রসের আত্মা ধ্বনি, তাহাতে ইহাদের অঙ্গত্ব উপপন্ন হয় না।**

## বাসুদেব

রসও অলংকারের পারস্পরিক সম্বন্ধ নির্ণয় এবং শৃঙ্গারাদি রসের ক্ষেত্রে যমকাদির প্রয়োগ কেন হইবে না, কোথায় যমকাদির প্রয়োগ হইতে পারে—ইত্যাদি সম্বন্ধে যে বিস্তৃত আলোচনা পূর্বে করা হইয়াছে, এই সংগ্রহ-শ্লোকসমূহে তাহাই সংক্ষেপে বলা হইয়াছে।

---

বক্ষ্যতি। নিষ্পত্তাবিতি। প্রতিভানুগ্রহাৎ স্বয়মেব সম্পত্তৌ নিষ্পাদনানপেক্ষায়ামিত্যর্থঃ। আশ্চর্যভূত ইতি। কথমেষ নিবদ্ধ ইত্যদ্ভুতস্থানম্। করকিসলয়ন্যস্তবদনা শ্বাসতান্তাধরা প্রবর্তমানবাষ্পভরনিরুদ্ধকণ্ঠী অবিচ্ছিন্নরুদিতচঞ্চৎকুচতটা রোষমপরিত্যজন্তী চাটূক্ত্যা যাবৎ প্রসাদ্যতে তাবদীর্ষ্যাবিপ্রলম্ভগতানুভাবাচর্বণাবহিতচেতস এব বক্তুঃ শ্লেষরূপকব্যতিরেকাদ্যা অযত্ননিষ্পন্নাশ্চর্বয়িতুরপি ন রসচর্বণাবিঘ্নমাদধতীতি।

লক্ষণমিতি। ব্যাপকমিত্যর্থঃ। 'প্রবন্ধেন ক্রিয়মাণ' ইতি সম্বন্ধঃ। অতএব বুদ্ধি-পূর্বকত্বমবশ্যম্ভাবীতি বুদ্ধি-পূর্বকশব্দ উপাত্তঃ। রসসমবধানাদন্যো যত্নো যত্নান্তরম্। নিরূপ্যমাণানি সন্তি দুর্ঘটনানি। বুদ্ধি-পূর্বং চিকীর্ষিতান্যপি কর্তুমশক্যানীত্যর্থঃ। তথা নিরূপ্যমাণে দুর্ঘটনানি কথমেতানি রচিতানীত্যেবং বিস্ময়বহানীতি। অহং পূর্বঃ অগ্র্য ইত্যর্থঃ। অহমাদাবহমাদৌ প্রবর্ত ইত্যর্থঃ। অহংপূর্বঃ ইত্যস্য ভাবোঽহম্পূর্বিকা। অহমিতি নিপাতো বিভক্তি প্রতিরূপকোঽহমর্থবৃত্তিঃ।

এতদিতি—অহং পূর্বিকয়া পরাপতনমিত্যর্থঃ। কানিচিদিতি—কালিদাসাদিকৃতানীত্যর্থঃ। শক্তস্যাপি পৃথগ্‌যত্নো জায়ত ইতি সম্বন্ধঃ। এষামিতি। যমকাদীনাম্। ধ্বন্যাত্মভূতে শৃঙ্গারে ইতি যদুক্তং তৎ প্রাধান্যেনার্ধশ্লোকেন সংগৃহীতে ধ্বন্যাত্মভূত ইতি। ২৩

মূল

২৪। ইদানীং ধ্বন্যাত্মভূতস্য শৃঙ্গারস্য ব্যঞ্জকোঽলংকারবর্গ আখ্যায়তে—

ধ্বন্যাত্মভূতে শৃঙ্গারে সমীক্ষ্য বিনিবেশিতঃ।
রূপকাদিরলংকারবর্গ এতি যথার্থতাম্‌ ॥১৭

অলংকারো হি বাহ্যালংকারসাম্যাদঙ্গিনশ্চারুত্ব-হেতুরুচ্যতে। বাচ্যালংকারবর্গশ্চ রূপকাদির্যাবানুক্তো বক্ষ্যতে কৈশ্চিৎ, অলংকারানামনন্তত্বাৎ। স সর্বোঽপি যদি সমীক্ষ্য বিনিবেশ্যতে তদলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্য ধ্বনেরঙ্গিনঃ সর্বস্যৈব চারুত্বহেতু র্নিষ্পদ্যতে।

অনুবাদ

এখন—ধ্বনি যাহার আত্মভূত—সেই শৃঙ্গারের ব্যঞ্জক অলংকার সমূহের বিষয় বলা হইতেছে—

যে শৃঙ্গারে ধ্বনি আত্মভূত হইয়াছে, তাহাতে সবিশেষ পর্যবেক্ষণ সহকারে সন্নিবেশিত হইলে রূপকাদি অলংকারসমূহ যথার্থতা লাভ করে।

বাহ্য অলংকারের সহিত সাদৃশ্যবশতঃ কাব্যালংকারও অঙ্গীর (অঙ্গী রসের) চারুত্ব-হেতু বলিয়া অভিহিত হইয়াছে। এবং রূপকাদি যে সব বাচ্যালংকারের কথা বলা হইয়াছে এবং অলংকারসমূহ অনন্ত বলিয়া যে সব অলংকারের কথা কেহ কেহ (পরে) বলিবেন—যদি সেই সব বাচ্যালংকার সবিশেষ পর্যবেক্ষণের সহিত প্রযুক্ত হয়, তাহা হইলে সেগুলি সকলেই সর্ব্বপ্রকার অলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির চারুত্বের হেতু হইবে।

বাসুদেব

পূর্ববর্ত্তী অনুচ্ছেদসমূহে শৃঙ্গারাদি রসের ক্ষেত্রে যাহা যাহা বর্জনীয়, তাহাদের কথা বলা হইয়াছে। বর্ত্তমান অনুচ্ছেদে এই সব রসে যাহা যাহা গ্রহণীয়, ও কিভাবে সেগুলি গ্রহণীয়—তাহা বলা হইতেছে। পূর্বে যেমন শৃঙ্গার রসকে লক্ষ্য করিয়া অনুপ্রাস, যমকাদির প্রয়োগ নিষেধ করা হইয়াছিল, এখানেও তেমনি শৃঙ্গার রসকেই লক্ষ্য করিয়া

অলংকার-সন্নিবেশের নিয়মের কথা বলা হইতেছে। বস্তুতঃ অঙ্গী রসের ব্যঞ্জক অঙ্গ অলংকাররূপে সন্নিবেশিত হইবার এই নিয়ম শুধু শৃঙ্গার নয়, সকল রসের ক্ষেত্রেই প্রযোজ্য। নিয়মটি হইতেছে 'সমীক্ষ্য'....বিনিবেশিতঃ—যথাযথ পর্য্যবেক্ষণসহকারে উদ্দিষ্ট রসের অভিব্যঞ্জক ও পরিপোষক অঙ্গরূপে যদি এইসব অলংকার সন্নিবিষ্ট হয়, তাহা হইলেই তাহারা যথার্থতা লাভ করে অর্থাৎ প্রকৃতপক্ষে অঙ্গ অলংকাররূপে গণ্য হয়।

"বাচ্যালংকারবর্গশ্চ....মনন্তত্বাৎ"—ভামহাদি প্রাচীন আলংকারিকগণ রূপকাদি যে সব বাচ্যালংকারের কথা বলিয়াছেন এবং অলংকারসমূহ অনন্ত বলিয়া পরবর্ত্তী আলংকারিকগণও যে সব নূতন অলংকার সৃষ্টি করিবেন; প্রতিভা অনন্ত বলিয়া নূতন নূতন সৃষ্টিও অসীম। সুতরাং ভবিষ্যতে নূতন নূতন যে সব অলংকার প্রতিভাবান কবিগণ সৃষ্টি করিবেন।

'সমীক্ষ্য'—বিশেষ পর্য্যবেক্ষণ সহকারে।

মূল

২৫। এষা চাস্য বিনিবেশনে সমীক্ষা—
বিবক্ষা তৎপরত্বেন নাঙ্গিত্বেন কদাচন।
কালে চ গ্রহণ-ত্যাগৌ নাতিনির্বহণৈষিতা ॥১৮
নির্ব্যূঢ়াবপি চাঙ্গত্বে যত্নেন প্রত্যবেক্ষণম্।
রূপকাদেরলংকারবর্গস্যাঙ্গত্ব-সাধনম্ ॥১৯

রসবন্ধেষ্বত্যাদৃতমনাঃ কবির্যমলংকারং তদঙ্গতয়া বিবক্ষতি। যথা—

চলাপাঙ্গাং দৃষ্টিং স্পৃশসি বহুশো বেপথুমতীং
রহস্যাখ্যায়ীব স্বনসি মৃদু কর্ণান্তিকচরঃ।
করৌ ব্যাধুন্বত্যাঃ পিবসি রতিসর্বস্বমধরম্
বয়ং তত্ত্বান্বেষান্মধুকর হতা স্বং খলু কৃতী ॥

অত্র হি ভ্রমর-স্বভাবোক্তিরলংকারো রসানুগুণঃ ॥

## অনুবাদ

এবং অলংকার-সন্নিবেশে ইহাই হইতেছে সমীক্ষা—

রসপর করিয়াই অলংকারের বিবক্ষা হইবে, অঙ্গিরূপে কখনও নয়। সময়মত তাহার গ্রহণ ও ত্যাগ হইবে এবং অত্যন্তভাবে ( প্রকটভাবে ) তাহার নির্বাহ হউক—এরূপ ইচ্ছা থাকিবে না। আর যদি সেইভাবে নির্বাহ হয়ও, তাহা হইলে যত্নসহকারে পর্যবেক্ষণ করিতে হইবে যে তাহা যেন অঙ্গরূপেই থাকে ; এইভাবে রূপকাদি অলংকারসমূহের অঙ্গত্বসাধন হইয়া থাকে।

রসসৃষ্টিতে অতিরিক্ত মনোনিবেশকারী কবি যে অলংকারকে রসের অঙ্গরূপে ব্যক্ত করিতে ইচ্ছা করেন, ( তাহার উদাহরণ ) যেমন—

হে মধুকর! তুমি বেপথুমতী নারীর চঞ্চলকটাক্ষযুক্ত নয়ন বহুবার স্পর্শ করিতেছ ; তুমি ইহার কর্ণের নিকট বিচরণ করিয়া অন্তরঙ্গ সখার মত মৃদু শব্দ করিতেছে ; হস্ত দুইটি প্রকম্পিতকারিণীর রতিসর্বস্ব অধর তুমি পান করিতেছ ; আমরা তত্ত্বান্বেষণ করিতে গিয়া মরিলাম ; তুমিই প্রকৃতপক্ষে কৃতী।

এখানে ভ্রমর-স্বভাবোক্তি অলংকারটি রসের অনুকূলই বটে॥

## বাসুদেব

কিভাবে সমীক্ষাসহকারে অলংকারসমূহের প্রয়োগ করিলে তাহারা রসের অঙ্গীভূত হইবে এখানে তাহারাই নীতি নির্দেশ করা হইয়াছে। এই নীতিগুলি হইতেছে—(১) রসপর করিয়া অলংকারের প্রয়োগ করিতে হইবে, ও অঙ্গিরূপে কখনই অলংকারের প্রয়োগ হইবে না—(২) রসসৃষ্টির প্রয়োজনমত অলংকারের গ্রহণ ও ত্যাগ হইবে (৩) অলংকারগুলি নিঃশেষে পরিসমাপ্ত হইবে না এবং—

## লোচন টীকা

ইদানীমিতি। হেয়বর্গ উক্তঃ। উপাদেয়বর্গস্তু বক্তব্য ইতি ভাবঃ। ব্যঞ্জক ইতি। যশ্চ যথা চেত্যধাহারঃ। যথার্থতামিতি। চারুত্বহেতুতা-মিত্যর্থঃ। উক্ত ইতি। ভামহাদিভিরলঙ্কারলক্ষণকারৈঃ। বক্ষ্যতে চেত্যত্র হেতুমাহ—অলঙ্কারাণামনন্তত্বাদিতি। প্রতিভানন্ত্যাদনন্তৈরপি ভাবিভিঃ কৈশ্চি-দিত্যর্থঃ। ২৫

(৪) অলংকারসমূহের আত্যন্তিক নির্বাহ হইলেও তাহারা যেন রসের অঙ্গরূপেই থাকে—যত্নসহকারে ইহা দেখিতে হইবে। এই অনুচ্ছেদে ও পরবর্ত্তী অনুচ্ছেদসমূহে উদাহরণের সাহায্যে লেখক উক্ত নীতিগুলি সমর্থন করিবেন। বর্তমান অনুচ্ছেদে 'চলাপাঙ্গাং, ইত্যাদি উদাহরণে উপর্যুক্ত নীতি-সমূহের মধ্যে প্রথমটির অর্থাৎ 'বিবক্ষা তৎপরত্বেন নাঙ্গিত্বেন কদাচন' —এই নিয়মের দৃষ্টান্ত দেওয়া হইয়াছে।

উদ্ধৃত শ্লোকটি কালিদাসের অভিজ্ঞানশকুন্তলম্ হইতে গৃহীত। ইহা শকুন্তলার প্রতি প্রেমাভিলাষী দুষ্মন্তের উক্তি। এখানে রস হইতেছে সম্ভোগ-শৃঙ্গার এবং অলংকার হইতেছে স্বভাবোক্তি ; কেহ কেহ বলেন এখানে অলংকার হইতেছে রূপকসমন্বিত ব্যতিরেক ; শকুন্তলার চক্ষু কেবল নীলোৎপল মনে করিয়া ভ্রমর তাহাকে বারংবার স্পর্শ করিতেছে ; আকর্ণবিস্তৃত নয়নদ্বয়কে পদ্ম মনে করিয়া কর্ণমূলে মৃদু গুঞ্জন করিতেছে ; শকুন্তলার অধর মধুর আধার বলিয়া ভ্রমর তাহা পান করিতেছে ;—এইভাবে পদ্মভ্রমে বারংবার স্পর্শ, গুঞ্জন, মধুপান প্রভৃতি দ্বারা ভ্রমর-স্বভাবোক্তি-অলংকার সুন্দরভাবে অঙ্গী সম্ভোগ-শৃঙ্গার রসকে অভিব্যঞ্জনা দান করিয়াছে। অলংকার এখানে অঙ্গরূপে ও অঙ্গিরসপর হইয়াই সন্নিবিষ্ট হইয়াছে।

## মূল

২৬। 'নাঙ্গিত্বেনে' তি ন প্রাধান্যেন। কদাচিদ্ রসাদি-তাৎপর্যেন বিবক্ষিতোঽপি হ্যলংকারঃ কশ্চিদঙ্গিত্বেন বিবক্ষিতো দৃশ্যতে। যথা—

চক্রাভিঘাতপ্রসভাজ্ঞয়ৈব চকার যো রাহুবধূজনস্য।
আলিঙ্গনোদ্দামবিলাসবন্ধ্যং রতোৎসবং চুম্বনমাত্রশেষম্॥

অত্র হি পর্যায়োক্তস্য অঙ্গিত্বেন বিবক্ষা রসাদিতাৎপর্য্যে সত্যপীতি

## অনুবাদ

'নাঙ্গিত্বেন'—ইহার অর্থ হইতেছে—প্রধানভাবে নয়। কখনও কোন

**অলংকার রসাদি-তৎপররূপে বিবক্ষিত হইলেও (পরে) অঙ্গিরূপে বিবক্ষিত হইতে দেখা যায়। যেমন—**

**চক্রাভিঘাতরূপ অলঙ্ঘনীয় আদেশ দ্বারা যিনি রাহুবধূগণের উদ্দাম আলিঙ্গনরূপ বিলাসশূন্য রতোৎসবকে চুম্বনমাত্রে নিঃশেষিত করিয়াছিলেন।**

### বাসুদেব

২।১৮ কারিকায় অলংকার-প্রয়োগের নিয়ম সম্বন্ধে বলা হইয়াছে—'নাঙ্গিত্বেন কদাচন'। এখানে 'নাঙ্গিত্বেন' শব্দের দ্বারা বলা হইয়াছে যে অলংকার যেন রস অপেক্ষা প্রধানভাবে বিবক্ষিত না হয়। কিন্তু কখনও কখনও দেখা যায় যে যদিও কবি রসতৎপররূপে অলংকার-প্রয়োগের ইচ্ছা করিয়াছেন, তবুও বাস্তবিকপক্ষে সেই অলংকার অঙ্গিরূপেই প্রকাশিত হইয়া পড়িয়াছে। সেইরূপ একটি উদাহরণ হইতেছে—'চক্রাভিঘাত'—ইত্যাদি; এই উদাহরণে পর্য্যায়োক্ত অলংকারের ব্যবহার হইয়াছে।

এই উদাহরণে লেখক ভগবান বাসুদেবের বীর্য্যাতিশয়কে প্রকাশ করিতে ইচ্ছা করিয়াছেন। এই উদ্দিষ্ট বিষয়টিকে সোজাসুজি প্রকাশ না করিয়া প্রকারান্তরে ঘুরাইয়া বলিতে চাহিয়াছেন। রাহুবধূগণের চুম্বনমাত্রশেষ উদ্দাম আলিঙ্গনবিহীন রতোৎসবের কথা বলিয়া কবি বিষ্ণুচক্রের শক্তিকেই প্রকাশ করিতে চাহিয়াছেন। সুতরাং এখানে পর্য্যায়োক্ত অলংকার হইয়াছে।

### লোচন টীকা

সমীক্ষ্যেতি। সমীক্ষ্যেত্যনেন শব্দেন কারিকায়ামুক্তেতি ভাবঃ। শ্লোকপাদেষু চতুর্ষু শ্লোকার্ধে চাঙ্গত্বসাধনমিদম্; রূপকাদিরিতি প্রত্যেকং সম্বন্ধঃ। যমলঙ্কারং তদঙ্গতয়া বিবক্ষতি নাঙ্গিত্বেন, যমবসরে গৃহ্ণাতি, যমবসরে ত্যজতি, যং নাত্যন্তং নির্বোঢ়ুমিচ্ছতি, যং যত্নাদঙ্গত্বেন প্রত্যবেক্ষতে, স এবমুপনিবধ্যমানো রসাভিব্যক্তিহেতুর্ভবতীতি বিততং মহাবাক্যম্। তন্মহাবাক্যমধ্যে চোদাহরণাবকাশমুদাহরণস্বরূপং তদ্যোজনম্ তৎসমর্থনং চ নিরূপয়িতুং প্রস্তাবান্তরমিতি বৃত্তিগ্রন্থস্য সম্বন্ধঃ।

কেহ কেহ বলেন যে এখানে পর্য্যায়োক্ত অলংকারই কবির প্রধান বিবক্ষা, রসাদি এখানে প্রধানভাবে বিবক্ষিত হয় নাই। অতএব বৃত্তিতে যে বলা হইয়াছে 'রসাদিতাৎপর্য্যে সতি'—তাহা ঠিক হয় নাই। তদুত্তরে শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এখানে প্রধান বিবক্ষা পর্য্যায়োক্ত অলংকার নয়। প্রধান বিবক্ষা হইতেছে, ভগবান বাসুদেবের প্রতাপ; তবে তাহা চারুত্বহেতুরূপে এখানে শোভা পাইতেছে না—চারুত্বের হেতু হইতেছে পর্যায়োক্ত অলংকার। সুতরাং এখানে পর্য্যায়োক্ত রসাদিতৎপর হইলেও, অঙ্গিরূপেই বিবক্ষিত হইয়াছে। এখানে অলংকার রসের অঙ্গীভূত হইয়াও পরিপোষণীয় রসকে আচ্ছাদিত করিয়া রাখিয়াছে।

মূল

২৭। অঙ্গত্বেন বিবক্ষিতমপি যমবসরে গৃহ্ণাতি, নানবসরে। অবসরে গৃহীতির্যথা—

উদ্দামোৎকলিকাং বিপাণ্ডুররুচং প্রারব্ধজৃম্ভাং ক্ষণা
দায়াসং শ্বসনোদ্গমৈরবিরলৈরাতন্বতীমাত্মনঃ।
অদ্যোদ্যানলতামিমাং সমদনাং নারীমিবান্যাং ধ্রুবং
পশ্যন্ কোপবিপাটলদ্যুতি মুখং দেব্যাঃ করিষ্যাম্যহম্॥

---

চলাপাঙ্গামিতি। হে মধুকর! বয়মেবংবিধাভিলাষচাটুপ্রবণা অপি তত্ত্বান্বেষণাত্তত্ত্ববৃত্তেঽস্মিন্মানে হতা আয়াসপাত্রীভূতা জাতাঃ। ত্বং খল্বিতি। নিপাতেনাযত্নসিদ্ধং তবৈব চরিতার্থত্বমিতি শকুন্তলাং প্রত্যভিলাষিণো দুষ্যন্তস্যেয়মুক্তিঃ। তথাহি কথমেতদীয়কটাক্ষগোচরা ভূয়াস্ম, কথমেষাস্মদভিপ্রায়ব্যঞ্জকং রহোবাক্যমাকর্ণ্যাৎ, কথং নু হঠাদনিচ্ছন্ত্যা অপি পরিচুম্বনং বিধেয়াস্মেতি যদস্মাকং মনোরাজ্যপদবীমধিশেতে—তত্তবাযত্নসিদ্ধম্। ভ্রমরো হি নীলোৎপলধিয়া তদাশঙ্কাকরীং দৃষ্টিং পুনঃ পুনঃ স্পৃশতি। শ্রবণাবকাশপর্যন্তধাবচ্চ নেত্রয়োরুৎপলশঙ্কানপগমাত্তত্রৈব দম্দম্যমান আস্তে। সহজসৌকুমার্য্যত্রাসকাতরায়াশ্চ রতিনিধানভূতং বিকসিতারবিন্দকুবলয়ামোদমধুরমধরং পিবতীতি ভ্রমরস্বভাবোক্তিরলঙ্কারোঽঙ্গতামেব প্রকৃতরসস্যোপগতঃ। অন্যে তু ভ্রমরস্বভাবে উক্তির্যস্যেতি ভ্রমরস্বভাবোক্তিরত্র রূপক-ব্যতিরেক ইত্যাহুঃ। ২৬।

ইত্যত্র উপমাশ্লেষস্য।

গৃহীতমপি চ যমবসরে ত্যজতি তদ্‌ রসানুগুণতয়ালংকারান্তরাপেক্ষয়া।

যথা—

রক্তস্ত্বং নবপল্লবৈ রহমপি শ্লাঘ্যৈঃ প্রিয়ায়া গুণৈ
স্ত্বামায়ান্তি শিলীমুখাঃ স্মরধনুর্মুক্তস্তথা মামপি।
কান্তাপাদতলাহতিস্তবমুদে তদ্বন্মমাপ্যাবয়োঃ
সর্বং তুল্যমশোক! কেবলমহং ধাত্রা সশোকঃ কৃতঃ॥

অত্র হি প্রবন্ধপ্রবৃত্তোঽপি শ্লেষো ব্যতিরেকবিবক্ষয়া ত্যজ্যমানো রসবিশেষং পুষ্ণাতি॥

### অনুবাদ

অঙ্গরূপে বিবক্ষিত হইলেও যাহাকে অবসরমত গ্রহণ করা হয়, অনবসরে নয়। অবসরে গ্রহণ, যেমন—

উদ্‌গতকলিকা, পাণ্ডুরবর্ণ, সেই মুহূর্তেই আরব্ধবিকাশ মদনবৃক্ষসমন্বিত এই উদ্যানলতা,—যাহা বায়ুর হিল্লোলের দ্বারা অবিরামভাবে আপনার আন্দোলন-যত্ন বিস্তার করিতেছে,—অন্য কামার্ত নারীর মত এই যে লতা—ইহার প্রতি দৃষ্টিপাত করিয়া আমি নিশ্চয়ই দেবীর মুখ রোষকষায়িত করিব।

এখানে উপমা-শ্লেষকে অবসরমত গ্রহণ করা হইয়াছে।

গ্রহণ করা হইলেও যে অলংকারকে অবসরমত ত্যাগ করা হয়, তাহা রসের অনুকূলতার জন্য অন্য অলংকারের অপেক্ষায় করা হইয়া থাকে। যেমন—

হে অশোক! তুমি নবপল্লবের দ্বারা অনুরঞ্জিত; প্রিয়ার প্রশংসনীয় গুণাবলীর দ্বারা আমিও অনুরঞ্জিত। পুষ্প হইতে মুক্ত ভ্রমরসমূহ তোমার উপর পতিত হয়; আমার উপরেও মদনের ধনু হইতে মুক্ত বাণসমূহ পতিত হয়। কান্তার পদাঘাত তোমার যেমন আনন্দের কারণ হয়, তেমনি আমারও হয়। আমাদের সবই সমান। বিধাতা কেবল আমাকে স-শোক (শোক-যুক্ত) করিয়াছেন।

এখানে রচনায় শ্লেষালংকার, আরম্ভ করা হইলেও, ব্যতিরেক-বিবক্ষাবশতঃ পরিত্যক্ত হইয়া রসবিশেষকেই পুষ্ট করিতেছে।

## বাসুদেব

এই অনুচ্ছেদে, ২।১৮ কারিকায় উক্ত 'কালে চ গ্রহণ-ত্যাগৌ' এই অংশ উদাহরণ সহকারে আলোচিত হইয়াছে। এই গ্রহণ-ত্যাগের নীতি দাঁড়াইয়া রহিয়াছে—মূল প্রয়োজনের উপর—এবং সেই মূল প্রয়োজন হইতেছে—অঙ্গী রসের আনুকূল্য বা অভিব্যঞ্জন। প্রয়োজনমত অলংকারগ্রহণের উদাহরণরূপে রত্নাবলী নাটকের "উদ্দামোৎকলিকাম্"—ইত্যাদি শ্লোকটি উদ্ধৃত হইয়াছে। ইহা উপমা-শ্লেষের উদাহরণ। উপমা-শ্লেষ এখানে ভাবী ঈর্ষ্যাবিপ্রলম্ভরসের পরিপুষ্টি সাধনের উপায়রূপে সহৃদয় প্রতিপত্তার রসাস্বাদে সাহায্য করিতেছে; অতএব এখানে এই অলংকারের গ্রহণ সঙ্গত হইয়াছে।

উদাহৃত শ্লোকে লতাকে নারীর সহিত তুলনা করায় উপমা অলংকার হইয়াছে। শ্লোকে ব্যবহৃত বিশেষণসমূহ শ্লিষ্ট হওয়ায় শ্লেষালংকার হইয়াছে।

'উদ্দামোৎকলিকাম্'—যাহার প্রচুর কলিকা বা কুঁড়ি উদ্গত হইয়াছে, অথবা, যাহার গভীর উৎকণ্ঠা জন্মিয়াছে।

'প্রারব্ধজৃম্ভাং'—যাহার বিকাশ আরম্ভ হইয়াছে; অথবা যিনি মদনজাত মুখবিকাশ করিয়া থাকেন (জৃম্ভণ-হাই তোলা); শ্বসনোদ্গমৈঃ'—বসন্তবায়ুর হিল্লোলের দ্বারা, অথবা উদ্গত দীর্ঘশ্বাসের দ্বারা।

---

## লোচন টীকা

চক্রাভিঘাত এব প্রসভাজ্ঞা অলঙ্ঘনীয়ো নিয়োগস্তয়া যো রাহুদয়িতানাং রতোৎসবং চুম্বনমাত্রশেষং চকার। যত আলিঙ্গনমুদ্দামং প্রধানং যেষু বিলাসেষু তৈর্বন্ধ্যঃ শূন্যোঽসৌ রতোৎসবঃ। অত্রাহ কশ্চিৎ—পর্য্যায়োক্তমেবাত্র কবেঃ প্রাধান্যেন বিবক্ষিতং, নতু রসাদি। তৎকথমুচ্যতে রসাদিতাৎপর্যে সত্যপীতি। নৈবম্; বাসুদেবপ্রতাপোঽত্র বিবক্ষিতঃ। স চাত্র চারুত্বহেতুতয়া ন চকাস্তি, অপি তু পর্যায়োক্তমেব। যত্তপি চাত্র কাব্যে ন কাচিদ্দোষাশঙ্কা, তথাপি

**'আত্মনঃ**—লতার বা দেবীর। **'আয়াসম্'**—আন্দোলন-যত্ন বা মনের সন্তাপ ; **'সমদনাম্'**—মদন নামক বৃক্ষের সহিত বা মদনযুক্ত হইয়া। এখানে, **'ধ্রুবম্'**—শব্দটির প্রাধান্য এই কারণে যে ইহা ঈর্ষ্যাবিপ্রলম্ভ-রসের অবকাশ সৃষ্টি করিয়াছে।

অলংকারের ত্যাগ কেন হয় তাহা বৃত্তির **'গৃহীতমপি····পেক্ষয়া'**—এই অংশে বলা হইয়াছে। দেখা যায় যে কোন অলংকার প্রথমে গৃহীত হইলেও পরে তাহা ত্যাগ করা হইয়াছে ; অন্য অলংকার-সন্নিবেশের ও উদ্দিষ্ট রসের আনুকূল্য করার উদ্দেশ্যে ইহা করা হয়। **'রক্তস্ত্বং'**—ইত্যাদি শ্লোকটি ইহার উদাহরণ। ইহাতে প্রথম তিন পাদে ব্যবহৃত অলংকার হইতেছে হেতু-শ্লেষ এবং শেষ পাদে ব্যবহৃত অলংকার হইতেছে—ব্যতিরেক ; উদ্দেশ্য হইতেছে অঙ্গী রস বিপ্রলম্ভশৃঙ্গারের পরিপুষ্টিসাধন করা। তাহা হইলে আরব্ধ অলংকার ত্যাগের যে দুইটি কারণের কথা উল্লেখ করা হইয়াছে—অন্য অলংকারের অপেক্ষা এবং রসানুকূল্য—সেই দুইটি কারণই এখানে বিদ্যমান। **অত্র হি ·· পুষ্ণাতি'**—বৃত্তির এই অংশে ইহাই বলা হইয়াছে।

**'রক্তস্ত্বং'**—ইত্যাদি শ্লোকের ব্যাখ্যায় অভিনবগুপ্তপাদ বলিয়াছেন—"এখানে হেতুশ্লেষ হইয়াছে। সহোক্তি, হেতু ও উপমা অলংকার বিশেষভাবে শ্লেষ কর্তৃক অনুগৃহীত হয়। এই কারণেই ভামহ বলিয়াছেন—'তৎসহোক্ত্যুপমাহেতু-নির্দেশাৎ ত্রিবিধম্"। অবশ্য এতদ্দ্বারা অন্য অলংকার শ্লেষের অনুগ্রাহক হইবে না—এরূপ বলা হয় নাই।

**'সশোকঃ'**—এই শব্দের দ্বারাই ব্যতিরেক অলংকারের প্রবর্ত্তন করা হইয়াছে। এতদ্দ্বারা বিপ্রলম্ভশৃঙ্গারের পরিপোষক নির্বেদ, চিন্তা প্রভৃতি ব্যভিচারী ভাব প্রকাশের অবকাশ দেওয়া হইয়াছে।

দৃষ্টান্তবদেতৎ—যৎপ্রকৃতস্য পোষণীয়স্য স্বরূপতিরস্কারকোঽঙ্গভূতোঽপ্যলঙ্কারঃ সম্পদ্যতে। ততশ্চ কচিদনৌচিত্যমাগচ্ছতীত্যয়ং গ্রন্থকৃত আশয়ঃ। তথাচ গ্রন্থকার এবমগ্রে দর্শয়িষ্যতি। মহাত্মনাং দূষণোদ্‌ঘোষণমাত্মন এব দূষণমিতি নেদং দূষণোদাহরণং দত্তম্। ২৭।

## মূল

২৮। নাত্রালংকারদ্বয়সন্নিপাতঃ। কিং তর্হি? অলংকারান্তরমেব শ্লেষ-ব্যতিরেক-লক্ষণং নরসিংহবদ্ ইতি চেৎ ন। তস্য প্রকারান্তরেণ ব্যবস্থাপনাৎ। যত্র হি শ্লেষবিষয় এব শব্দে প্রকারান্তরেণ ব্যতিরেকপ্রতীতির্জায়তে, স তস্য বিষয়ঃ। যথা 'স হরির্নাম্না দেবঃ সহরির্বরতুরগনিবহেন' ইত্যাদৌ। অত্র হি অন্য এব শব্দঃ শ্লেষস্য বিষয়োঽন্যশ্চ ব্যতিরেকস্য। যদি চৈবংবিধে বিষয়েঽলংকারান্তরকল্পনা ক্রিয়তে, তৎ সংসৃষ্টের্বিষয়াপহার এব স্যাৎ। শ্লেষমুখেনৈবাত্র ব্যতিরেকস্যাত্মলাভ ইতি নায়ং সংসৃষ্টে র্বিষয় ইতি চেৎ, ন। ব্যতিরেকস্য প্রকারান্তরেনাপি দর্শনাৎ।

যথা—

নো কল্পাপায়বায়োরদয়রয়দলৎক্ষ্মাধারস্যাপি শম্যা
গাঢোদ্-গীর্ণোজ্জ্বলশ্রীরহনি ন রহিতা নো তমঃকজ্জলেন।
প্রাপ্তোৎপত্তিঃ পতঙ্গান্ন পুনরুপগতা মোষমুষ্ণত্বিষো বো
বর্ত্তিঃ সৈবান্যরূপা সুখয়তু নিখিলদ্বীপ-দীপস্য দীপ্তিঃ॥

অত্র হি সাম্যপ্রপঞ্চ-প্রতিপাদনং বিনৈব ব্যতিরেকো দর্শিতঃ। নাত্র শ্লেষমাত্রাচ্চারুত্বপ্রতীতিরস্তীতি শ্লেষস্য ব্যতিরেকাঙ্গত্বেনৈব বিবক্ষিতত্বাৎ, ন স্বতোঽলংকারতা ইত্যপি ন বাচ্যম্। যত এবংবিধে বিষয়ে সাম্যমাত্রাদপি সুপ্রতিপাদিতাচ্চারুত্বং দৃশ্যত এব। যথা—

আক্রন্দাঃ স্তনিতৈর্বিলোচনজলান্যশ্রান্তধারাম্বুভি
স্তদ্‌বিচ্ছেদভুবশ্চ শোকশিখিন স্তুল্যাস্তড়িদ্‌বিভ্রমৈঃ।
অন্তর্মে দয়িতামুখং তব শশী বৃত্তিঃ সমৈবাবয়ো
স্তৎ কিং মামনিশং সখে জলধর। ত্বং দগ্ধুমেবোদ্যতঃ॥
ইত্যাদৌ।

### অনুবাদ

এখানে দুইটি অলংকারের সংমিশ্রণ হয় নাই। তাহা হইলে কি? যদি বলা হয়, 'নরসিংহে'র মত শ্লেষ-ব্যতিরেক-লক্ষণযুক্ত অন্য অলংকার হইয়াছে, তাহা হইলে বলিব—তাহা নহে; কারণ অন্য প্রকারে তাহা ব্যবস্থাপিত হয়। যেখানে শ্লেষবিষয়ক শব্দেই অন্যপ্রকারে ব্যতিরেকের প্রতীতি ঘটে, সেখানে তাহা তাহার (অন্য অলংকারের, সংকরালংকারের) বিষয়। যেমন—তিনি হরি নামক দেব; আপনি শ্রেষ্ঠ অশ্বসমন্বিত বলিয়া সহরি (হরি—অশ্ব)—ইত্যাদি উদাহরণে। এখানে (অর্থাৎ রক্তস্ত্বং—এই উদাহরণে) এক শব্দ শ্লেষের বিষয় এবং অন্য শব্দ ব্যতিরেকের বিষয়। এইরূপ বিষয়ে যদি অন্য অলংকারের কল্পনা করা হয়, তাহা হইলে সংসৃষ্টির বিষয়ই শেষ হইবে। যদি বলা হয়—শ্লেষমুখেই ব্যতিরেক নিজ বৈশিষ্ট্যলাভ করিয়াছে, অতএব ইহা সংসৃষ্টির বিষয় নয়, তাহাও ঠিক নহে। কারণ অন্য প্রকারেও ব্যতিরেক হইয়াছে—ইহা দেখা যায়। যেমন—

যে কল্পান্তকারী নিদারুণ বায়ু পর্বতকেও দলিত করিতে পারে, তাহা যে বর্ত্তিকাকে নিভাইতে সমর্থ হয় না; দিবাভাগে অন্ধকাররূপ কজ্জলের দ্বারা যাহার সুপ্রকাশ উজ্জ্বলশ্রী নষ্ট হয় না; পতঙ্গ হইতে যাহারা ধ্বংস হয় না, বরং উৎপত্তিই হইয়া থাকে; নিখিলবিশ্বরূপ প্রদীপের জ্যোতিস্বরূপ সূর্য্যের দীপ্তিরূপ অভিনব বর্ত্তিকা তোমাদের সুখবিধান করুক।

এই উদাহরণে সাম্যবাচক শব্দের প্রতিপাদন ব্যতীতই ব্যতিরেক দর্শিত হইয়াছে। এখানে ('রক্তস্ত্বং'—ইত্যাদি উদাহরণে), কেবলমাত্র শ্লেষ হইতেই চারুত্ব-প্রতীতি হয় নাই; সুতরাং একথা বলা যাইবে না যে শ্লেষ (এখানে) ব্যতিরেকের অঙ্গরূপেই বিবক্ষিত হইয়াছে বলিয়া ইহা নিজেই অলংকার হয় নাই। কারণ এরূপ বিষয়ে সাম্য-মাত্র হইতেই চারুত্ব সুন্দরভাবে প্রতিপাদিত হয় এরূপ দেখাই যায়।

যেমন—

হে সখে জলধর! আমার ক্রন্দন তোমার গর্জ্জনের সহিত, আমার নয়নাশ্রু তোমার অবিশ্রান্ত বারিধারার সহিত, তাহার বিচ্ছেদ জাত (আমার) শোকাগ্নি তোমার বিদ্যুদ্-বিভ্রমের সহিত এবং আমার অন্তরস্থিত প্রিয়ামুখ তোমার মধ্যস্থিত চন্দ্রের সহিত তুলনীয়;

**আমাদের উভয়ের বৃত্তি সমান ; তবে কেন তুমি সর্বদা আমাকে দগ্ধ করিতে উদ্যত হইয়াছ ?—ইত্যাদি উদাহরণে।**

## বাসুদেব

পূর্বের অনুচ্ছেদে 'রক্তস্ত্বং'—ইত্যাদি উদাহরণে দেখানো হইয়াছে যে প্রয়োজনমত অলংকার ত্যাগ করা হইয়াছে ; এখানে যদিও হেতু-শ্লেষ দিয়া শ্লোক আরম্ভ করা হইয়াছে, তথাপি শ্লেষ ত্যাগ করিয়া ব্যতিরেককে গ্রহণ করা হইয়াছে। বর্ত্তমান অনুচ্ছেদে এ বিষয়ে প্রতিপক্ষগণের অভিমত পর্য্যালোচনা-পূর্বক স্বীয় মতের প্রতিষ্ঠা করা হইয়াছে।

প্রতিপক্ষগণ বলিতে পারেন—'রক্তস্ত্বং' ইত্যাদি উদাহরণে ধ্বনিকার-কথিত দুইটি অলংকার—শ্লেষ ও ব্যতিরেক—হয় নাই এবং ব্যতিরেকের অপেক্ষায় শ্লেষ পরিত্যক্ত হয় নাই। প্রশ্ন হইতে পারে, তাহা হইলে উক্ত উদাহরণে কি হইয়াছে ? উত্তরে প্রতিপক্ষগণ বলিবেন—শ্লেষ-ব্যতিরেক নামক অন্য অলংকার অর্থাৎ সংকরালংকার হইয়াছে ; যেমন 'নরসিংহ' এই উদাহরণে হইয়া থাকে। অতএব এখানে গ্রহণ-বর্জন কিছুই হয় নাই।

আনন্দবর্ধন উত্তরে বলিলেন—প্রতিপক্ষগণ যাহা বলিতেছেন, তাহা ঠিক নহে: কারণস্বরূপ বলিলেন—"**তস্য প্রকারান্তরেন ব্যবস্থাপনাৎ**"—অর্থাৎ সংকর অলংকার অন্যভাবে ব্যবস্থাপিত হয়। তাহা বৃত্তির "**যত্র হি…ইত্যাদৌ**"—এই অংশে বলা হইয়াছে। যে

## লোচন টীকা

**উদ্দামা উদ্গতাঃ কলিকাঃ যস্যাঃ। উৎকলিকাশ্চ রুহরুহিকাঃ। ক্ষণাত্তস্মিন্নেবাবসরে প্রারব্ধা জৃম্ভা বিকাসো যয়া। জৃম্ভাচ মন্মথকৃতোঽঙ্গমর্দঃ। শ্বসনোদ্গমৈর্বসন্তমারুতোল্লাসৈরাত্মনো লতালক্ষণস্যায়াসমায়াসনমান্দোলনবত্ত্বমাতন্বতীম্। নিশ্বাসপরম্পরাভিশ্চাত্মন আয়াসং হৃদয়স্থিতং সন্তাপমাতন্বতীং প্রকটীকুর্বাণাম্। সহ মদনাখ্যেন বৃক্ষবিশেষণ মদনেন কামেন চ। অত্রোপমাশ্লেষঈর্ষাবিপ্রলম্ভস্য ভাবিনো মার্গপরিশোধকত্বেন স্থিতস্তচ্চর্বণাভিমুখ্যং কুর্বন্নবসরে রসস্য প্রমুখীভাবদশায়াং পুরঃসরায়মাণো গৃহীত ইতি ভাবঃ। অভিনয়োঽপ্যত্র**

শব্দ শ্লেষের বিষয়, তাহাতেই যদি প্রকারান্তরে ব্যতিরেকের প্রতীতি জন্মে, তাহা হইলে সে ক্ষেত্রেই সংকরালংকার হইবে—সেই শব্দই সংকরালংকারের বিষয় হইবে। অর্থাৎ যেখানে একই বিষয়ে দুইটি অলংকারের জ্ঞান হয়, সেখানে সংকর অলংকার হইবে। যেমন "সঃ হরির্নাম্না দেব সহরিঃ"—এই উদাহরণে 'সহরি' শব্দটিই শ্লেষ ও ব্যতিরেক দুই অলংকারেরই বিষয়। "সঃ হরিঃ"—তিনিই হরি, কিংবা তিনি 'সহরিঃ' অর্থাৎ হরি বা অশ্বযুক্ত ; অতএব এই উদাহরণটি 'এক-বাচকানুপ্রবেশসংকরের' দৃষ্টান্ত।

'অত্র হি····ব্যতিরেকস্য'—কিন্তু "রক্তস্ত্বং"—ইত্যাদি উদাহরণে একই বিষয়ে, একই শব্দে উভয় অলংকারের প্রতীতি হয় না। এই উদাহরণে যে যে শব্দ শ্লেষের বিষয়, তাহাই ব্যতিরেকের বিষয় নয়। শ্লেষের বিষয় এখানে 'রক্ত', 'শিলীমুখ'—প্রভৃতি শব্দ ; কিন্তু ব্যতিরেকের বিষয় 'অশোক—সশোকাদি' অন্য শব্দ। অতএব এখানে একবাচকানুপ্রবেশ সংকর হয় নাই।

এখন আপত্তি হইতে পারে যে এক শব্দকে আশ্রয় করিয়া এখানে সংকরালংকার না হইতে পারে ও সে কারণে এখানে 'একবাচকানু প্রবেশ' সংকর হয় নাই এ কথা সত্য হইতে পারে ; তবে সমগ্র বাক্যকে এক বিষয় ধরিলে এখানে এক-বিষয়ত্ব হইয়াছে একথা তো বলা যায়। সেই ভাবে উভয় অলংকারের একবিষয়ত্ব ধরিয়া এখানে শ্লেষ-ব্যতিরেক সংকরালংকার হইয়াছে—একথা বলিতে দোষ কোথায় ?

"যদি চৈবংবিধে····স্যাৎ—উপরোক্ত যুক্তি খণ্ডন করিবার উদ্দেশ্যে এখানে আনন্দবর্ধন বলিতেছেন—যদি এইভাবে একবিষয়ত্ব ধরা হয়, অর্থাৎ বিভিন্ন শব্দকে না ধরিয়া, সমগ্র বাক্যকে আশ্রয় করিয়াই

---

প্রাকরণিকে প্রতিপদম্। অপ্রাকরণিকে তু বাক্যার্থাভিনয়েনোপাঙ্গাদিনা। ন তু সর্বথা নাভিনয় ইত্যলমবান্তরেণ। ধ্রুবশব্দশ্চ ভাবীর্ধ্যাবকাশপ্রদান-জীবিতম্।

রক্তো লোহিতঃ। অহমপি রক্তঃ প্রবুদ্ধানুরাগঃ। তত্র চ প্রবোধকো বিভাবস্তদীয়পল্লবরাগ ইতি মন্তব্যম্।

একবিষয়ত্বের নির্দেশ দেওয়া হয় ও তদনুযায়ী সংকরালংকারের কল্পনা করা হয়, তাহা হইলে সর্বত্রই সংকরালংকার হইয়া পড়ে—সংসৃষ্টি অলংকারের কোন অবকাশই থাকে না। অলংকার শাস্ত্রে একাধিক অলংকারের মিশ্রণজাত দুই প্রকার অলংকারের কথা বলা হইয়াছে; সে দুইটি হইতেছে—সংসৃষ্টি ও সংকর। যেখানে 'সংযোগ-ন্যায়েন স্ফুটাবগমো ভেদঃ' অর্থাৎ যেখানে অলংকারদ্বয়ের ভেদ সুস্পষ্ট, সেখানে হয় 'সংসৃষ্টি' অলংকার; আর যেখানে 'সমবায়-ন্যায়েন চাস্ফুটাবগমঃ ভেদ'' অর্থাৎ যেখানে অলংকারদ্বয়ের ভেদ সুস্পষ্ট নয়, সেখানে হয় 'সংকর' অলংকার। আনন্দবর্ধন বলিতে চাহেন—যদি সমগ্র বাক্যকে এক বিষয় ধরিয়া সংকরালংকারের কল্পনা করা হয়, তাহা হইহে সংসৃষ্টি অলংকারের কোন প্রয়োজনই থাকিবে না। কারণ এরূপ মিশ্র অলংকার সর্বক্ষেত্রেই সংকরালংকার হইয়া যাইবে। শ্রীমদভিনবগুপ্তপাদও ইহাই বলিয়াছেন—"একবাক্যাপেক্ষয়া যদি একবিষয়ত্বমুচ্যতে তন্ন ক্বচিৎ সংসৃষ্টিঃ স্যাৎ, সংকরেন ব্যাপ্তত্বাৎ"।

"শ্লেষমুখেনৈবাত্র....দর্শনাৎ"—এখন প্রতিপক্ষগণ বলিতে পারেন—এখানে 'একবাচকানুপ্রবেশ সংকর' না হইতে পারে, কিন্তু 'অনুগ্রাহ্যানুগ্রাহকভাব' সংকরালংকার হইয়াছে একথা বলিতে আপত্তি কি! কারণ 'রক্তস্ত্বং'—এই উদাহরণে যে ব্যতিরেক অলংকার হইয়াছে, তাহা উপমাগর্ভ ও এখানে শ্লেষোপমা এই অলংকারের হেতু। এই উদাহরণে শ্লেষ ব্যতিরেকের অনুগ্রাহক ও ব্যতিরেক হইতেছে অনুগ্রাহ্য; সুতরাং এখানে 'অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকর অলংকার হইয়াছে। আর, পূর্বে যে বলা হইয়াছে, যে একবাক্যকে এক বিষয় ধরিলে, সংসৃষ্টি অলংকারের অবকাশ থাকিবে না, সে দোষও এক্ষেত্রে থাকিবে না। কারণ যেখানে অনুগ্রাহ্য-অনুগ্রাহক ভাব নাই, সেইখানে যদি একটি

---

এবং প্রতিপাদ্যমানোঽর্থো বিভাবত্বেন ব্যাখ্যেয়ঃ। অতএব হেতুশ্লেষোঽয়ম্। সহোক্ত্যুপমাহেত্বলংকারাণাং হি ভূয়সা শ্লেষানুগ্রাহকত্বম্। অনেনৈবাভিপ্রায়েণ ভামহো গুরুপরং 'তৎ সহোক্ত্যুপমাহেতুনির্দেশাৎ ত্রিবিধম্' ইত্যুক্ত্যা ন স্বশ্লালঙ্কারানুগ্রহনিরাচিকীর্ষয়া।

বাক্যকেই একবিষয় ধরা হয়, তাহা হইলেও সেখানে সংসৃষ্টি অলংকার হওয়ার বাধা ঘটে না ; অতএব 'রক্তস্ত্বং'—এই উদাহরণে অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকর হইয়াছে, ইহা সংসৃষ্টি অলংকারের বিষয় নহে।

তদুত্তরে আনন্দবর্ধন বলিতেছেন—"ইতি চেৎ ন, ব্যতিরেকস্য প্রকারান্তরেণাপি দর্শনাৎ"—এই যুক্তি ঠিক নহে ; কারণ দেখা যায়, যে অন্যভাবেও ব্যতিরেকালংকার হয়।

শ্রীমদভিনবগুপ্তপাদ এই অংশের ব্যাখ্যায় বলিতেছেন—পূর্বপক্ষ বলিয়াছেন শ্লেষমুখে উপমা আসে ; সেই উপমা হইতে ব্যতিরেকের উৎপত্তি হয়। এখন প্রশ্ন হইতেছে—ব্যতিরেকের হেতু এই যে উপমা, ইহা কি সর্বক্ষেত্রেই স্বশব্দাভিধানের দ্বারাই ব্যতিরেকের পুষ্টি করে, না স্বশব্দাভিধানের পরিবর্তে ব্যঞ্জনার দ্বারাই ব্যতিরেকের সৃষ্টি করে। যদি উপমা স্বশব্দাভিধানের দ্বারা ব্যতিরেকের সৃষ্টি না করে, তাহা হইলে উপমা ব্যতিরেকের অনুগ্রাহক হইবে না এবং সে ক্ষেত্রে অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকরালংকারও হইবে না। আনন্দবর্ধন এই যুক্তির সমর্থনে—'নো কল্পাপায়বায়োঃ' ইত্যাদি দৃষ্টান্ত দিয়াছেন।

'শম্যা'—প্রশমিত হইতে সমর্থ ; দীপবর্তিকা কিন্তু যে কোন বায়ুর দ্বারাই নির্বাপিত হইতে পারে। 'তমঃ-কজ্জলেন—অন্ধকাররূপ কজ্জলের দ্বারা। 'ন নো রহিতা'—রহিত নয় ইহা নহে অর্থাৎ তমোরহিতই থাকে ; দীপবর্তিকা কিন্তু তমোযুক্ত থাকে। 'পতঙ্গাৎ'—সূর্য্য হইত ; দীপবর্তিকা কিন্তু পতঙ্গের দ্বারা ধ্বংশ হয়।

"অত্র....হি দর্শিতঃ"—এই উদাহরণে দেখানো হইয়াছে যে স্বশব্দের দ্বারা বিস্তৃতভাবে উপমার প্রতিপাদন না করিয়াও ব্যতিরেক হইয়াছে। এখানে উপমা প্রতীয়মান, স্পষ্টভাবে অভিহিত নয় ; সুতরাং উপমা ব্যঙ্গ হইয়াই ব্যতিরেকের অনুগ্রাহিনী হইয়াছে, সুস্পষ্টভাবে অভিধানের অপেক্ষা করে নাই। অতএব একথা বলা যাইবে

---

রসবিশেষমিতি বিপ্রলম্ভম্। সশোকশব্দেন ব্যতিরেকমানয়তা শোকসহভূতানাং নির্বেদচিন্তাদীনাং ব্যভিচারিণাং বিপ্রলম্ভপরিপোষকাণামবকাশো দত্তঃ। ২৮।

না যে এখানে শ্লেষোপমা ব্যতিরেকের অনুগ্রাহকরূপে প্রতীত হইয়াছে।

'নাত্র⋯বাচ্যম্'—এখন, বলা যাইতে পারে, যে "নো কল্প"—ইত্যাদি উদাহরণে এই অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকর হয় তো নাই, কিন্তু 'রক্তস্ত্বং'—ইত্যাদি উদাহরণে উপমার প্রতীতি হইয়াছে এই কারণে যে সেখানে শ্লেষমুখে উপমা ব্যতিরেকের অনুগ্রাহক হইয়াছে; তাহা না হইলে, কেবলমাত্র শ্লেষ হইতেই চারুত্ব প্রতীতি হইত না। সুতরাং শ্লেষোপমা এখানে পৃথক অলংকার নয়, ইহা ব্যতিরেকের অঙ্গ; অতএব এখানে অঙ্গাঙ্গি-ভাব সংকর হইয়াছে।

'ইত্যপি ন বাচ্যম্⋯দৃশ্যত এব'—আনন্দবর্ধন বলিতেছেন—ইহাও বলা যায় না; কারণ দেখা যায় এরূপ ক্ষেত্রে উপমা নিজেই চারুত্ব সৃষ্টি করিতে পারে—শ্লেষের প্রয়োজন হয় না। "আক্রন্দাঃ"—ইত্যাদি উদাহরণে দেখানো হইয়াছে যে শ্লেষ ছাড়াও উপমা চারুত্ব সৃষ্টি করিয়াছে এবং ব্যতিরেক অলংকারও সিদ্ধ হইয়াছে।

## মূল

২৯। রসনির্বহণৈকতানহৃদয়ো যং চ নাত্যন্তং নির্বোঢ়ু-মিচ্ছতি।

যথা—

কোপাৎ কোমললোলবাহুলতিকা-পাশেন বদ্ধা দৃঢ়ং
নীত্বা বাসনিকেতনং দয়িতয়া সায়ং সখীনাং পুরঃ।
ভূয়ো নৈবমিতি স্খলৎ-কলগিরা সংসূচ্য দুশ্চেষ্টিতং
ধন্যো হন্যত এব নিহ্নুতিপরঃ প্রেয়ান্ রুদত্যা হসন্॥

অত্র হি রূপকমাক্ষিপ্তমনির্ব্যূঢ়ং চ পরং রসপুষ্টয়ে॥

## অনুবাদ

রসসৃষ্টিতে একতান-হৃদয় (কবি) যে অলংকারকে নিঃশেষে পরিসমাপ্ত করিতে চাহে না। যেমন—

কোপবশতঃ কোমল, চঞ্চল বাহুলতাপাশে দৃঢ়ভাবে বদ্ধ প্রিয়কে সন্ধ্যাকালে গৃহে আনয়নপূর্বক তাহার দয়িতা রোদন করিতে করিতে

**সখীগণের সম্মুখে তাহার প্রিয়ের দুষ্কর্মসমূহ সূচিত করিয়া আবেগ-স্খলিত মধুর বচনে 'এই ব্যক্তি পুনরায় এইরূপ করিবে না'—বলিয়া তাহাকে আঘাতই করিতেছে। সে হাসিয়া আপনার অপরাধ গোপন করিয়া ধন্য হইতেছে।**

**এখানে 'রূপক' আক্ষিপ্ত হইয়াছে বটে, কিন্তু রসের পুষ্টির জন্য ইহাকে নিঃশেষে পরিসমাপ্ত করা হয় নাই।**

বাসুদেব

এই অনুচ্ছেদে কারিকোক্ত 'নাতিনির্বহণৈষিতা' এই অংশের দৃষ্টান্ত দেওয়া হইয়াছে। যদি দেখা যায় যে কোন অলংকার আরম্ভ করিয়া তাহার পরিপূর্ণ প্রয়োগ করিলে রসসৃষ্টিতে বাধা ঘটিবে, তাহা হইলে সে ক্ষেত্রে সেই অলংকারের নিঃশেষে পরিসমাপ্তি করা উচিত হইবে না। প্রদত্ত উদাহরণে প্রথম পংক্তিতে 'বাহু-লতিকাপাশ' শব্দে রূপকালংকার আরম্ভ করা হইয়াছে। যদি রূপালংকারকে পূর্ণভাবে ব্যবহার করা

---

## লোচন টীকা

কিং তর্হীতি। সঙ্করালঙ্কার এক এবায়ং, তত্র কিং ত্যক্তং কিং বা গৃহীতমিতি পরস্যাভিপ্রায়ঃ। তস্যেতি সঙ্করস্য। একত্র হি বিষয়েঽলঙ্কারদ্বয়প্রতিভোল্লাসঃ সঙ্করঃ। সহরিশব্দ একো বিষয়ঃ। স হরিঃ যদি বা সহ হরিভিঃ সহরিরিতি।

অত্র হীতি। হি শব্দস্ত শব্দস্যার্থে। রক্তস্ত্বমিত্যত্রেত্যর্থঃ। অস্য ইতি রক্ত ইত্যাদি। অন্যশ্চ অশোক সশোকাদিঃ। নন্বেকং বাক্যাত্মকং বিষয়মাশ্রিত্যৈ-কবিষয়ত্বাদস্ত সঙ্কর ইত্যশঙ্ক্যাহ—যদীতি। এবংবিধে বাক্যলক্ষণে বিষয়ে বিষয় ইত্যেকত্বং বিবক্ষিতং বোধ্যম্। একবাক্যাপেক্ষয়া যস্ত্বেকবিষয়ত্বমুচ্যতে তত্র কচিৎ সংসৃষ্টিঃ স্যাৎ, সঙ্করেণ ব্যাপ্তত্বাৎ। ননূপমাগর্ভো ব্যতিরেকঃ, উপমা চ শ্লেষমুখেনৈবায়াতেতি শ্লেষোঽত্র ব্যতিরেকস্যানুগ্রাহক ইতি সংকরস্যৈবৈষ বিষয়ঃ।

যত্রত্বনুগ্রাহ্যানুগ্রাহকভাবো নাস্তি তত্রৈকবাক্যগামিত্বেঽপি সংসৃষ্টিরেব। তদেতদাহ—শ্লেষেতি। শ্লেষবলানীতোপমামুখেনেত্যর্থঃ। এতৎ পরিহরতি—নেতি। অয়ং ভাবঃ—কিং সর্বত্রোপমায়াঃ স্বশব্দেনাভিধানে ব্যতিরেকো ভবত্যুত গম্যমানত্বে। তত্রাদ্যং পক্ষং দূষয়তি—প্রকারান্তরেণেতি। উপমাভিধানেন বিনাপীত্যর্থঃ। শম্যা শময়িতুং শক্যেত্যর্থঃ। দীপবর্তিস্তু বায়ুমাত্রেণ শময়িতুং শক্যতে। তম এব কজ্জলং তেন। ন নোরহিতা অপি তু রহিতৈব। দীপ-

হইত, তাহা হইলে এখানে, "দয়িতা"—'ব্যাধবধূ' হইতেন, এবং 'বাস-নিকেতন' কারাগার বা পিঞ্জর হইত। রূপকের এইরূপ ব্যবহার কিন্তু রসহানি ঘটাইত; সুতরাং এখানে শৃঙ্গাররসের পরিপুষ্টির জন্য রূপকালংকারের 'অতিনির্বহণ' পরিত্যক্ত হইয়াছে।

**"সখীনাং পুরঃ'**—ইহার বলার উদ্দেশ্য এই যে সখীদিগকে জানান যে তোমরা প্রায়ই বল এই ব্যক্তি এরূপ দুষ্কর্ম করে না, কিন্তু আজ দেখ—চিহ্নাদির দ্বারা আজ ইহার দুশ্চেষ্টা ধরা পড়িয়াছে।

**'হন্যত এব'**—হাসিয়া অপরাধ গোপন করায়, সখীগণের অনুরোধ সত্ত্বেও আঘাত করিতেছেই।

## মূল

৩০। নির্বোঢ়ুমিষ্টমপি যৎ যত্নাদঙ্গত্বেন প্রত্যবেক্ষতে। যথা

শ্যামাস্বঙ্গং চকিতহরিণীপ্রেক্ষণে দৃষ্টিপাতং
গণ্ডচ্ছায়াং শশিনি শিখিনাং বর্হভারেষু কেশান্।
উৎপশ্যামি প্রতনুষু নদী-বীচিষু ভ্রূবিলাসান্
হন্তৈকস্থং ক্বচিদপি ন তে ভীরু! সাদৃশ্যমস্তি।

স এবমুপনিবদ্ধমানোঽলংকারো রসাভিব্যক্তিহেতুঃ কবের্ভবতি। উক্তপ্রকারাতিক্রমে তু নিয়মেনৈব রসভঙ্গহেতুঃ

বর্তিস্তু তমসাপি যুক্তা ভবতি। অত্যন্তমপ্রকটত্বাৎ কজ্জলেন চোপরিচরেণ। পতঙ্গাদর্কাৎ। দীপবর্তিঃ পুনঃ শলভাদ্ ধ্বংসতে নোৎপদ্যতে। সাম্যেতি। সাম্যস্যোপমায়াঃ প্রপঞ্চেন প্রবন্ধেন যৎপ্রতিপাদনং স্বশব্দেন তেন বিনাপীত্যর্থঃ। এতদুক্তং ভবতি—প্রতীয়মানৈবোপমা ব্যতিরেকস্যানুগ্রাহিণী ভবন্তী নাভিধানং স্বকণ্ঠেনাপেক্ষতে। তস্মান্ন শ্লেষোপমা ব্যতিরেকস্যানুগ্রাহিত্বেনোপাত্তা। নন্বস্তু-প্যত্র নৈবং তত্রাপীহ তৎশ্রাবণ্যেনৈব সোপাত্তা। তদশ্রাবণ্যে স্বয়ং চারুত্ব-হেতুত্বাভাবাদিতি শ্লেষোপমাত্র পৃথগলঙ্কারভাবমেব ন ভজতে। তদাহ—নাত্রেতি। এতদসিদ্ধং স্বসংবেদনবাধিতত্বাদিতি হৃদয়ে গৃহীত্বা স্বসংবেদন-মপহ্নুবানং পরং শ্লেষং বিনোপমামাত্রেণ চারুত্বসম্পন্নমুদাহরণান্তরং দর্শয়ন্নি-রুত্তরীকরোতি—যত ইত্যাদিনা। উদাহরণশ্লোকে তৃতীয়ান্তপদেষু তুল্যশব্দোঽভি-সম্বন্ধনীয়ঃ। অন্তৎ সর্বং রক্তত্বমিতিবদ্ যোজ্যম্। ২৯।

সম্পদ্যতে। লক্ষ্যং চ তথাবিধং মহাকবিপ্রবন্ধেষু দৃশ্যতে বহুশঃ। তত্তু সূক্তিসহস্রদ্যোতিতাত্মনাং মহাত্মনাং দোষোদ্‌ঘোষণং আত্মন এব দূষণং ভবতীতি ন বিভজ্য দর্শিতম্। কিন্তু রূপকাদেরলংকারবর্গস্য যেয়ং ব্যঞ্জকত্বে রসাদিবিষয়ে লক্ষণদিগ্‌দর্শিতা তামনুসরন, স্বয়ং চান্যৎ লক্ষণমুৎপ্রেক্ষমাণো যদ্যলক্ষ্যক্রমপ্রতিভমনন্তোরোক্তমেবং ধ্বনেরাত্মানমুপনিবধ্নাতি সুকবিঃ সমাহিতচেতাস্তদা তস্যাত্মলাভো ভবতি মহীয়ানিতি।

অনুবাদ

নিঃশেষে পরিসমাপ্ত করিতে ইচ্ছা করিলেও, সেই অলংকার যাহাতে অঙ্গরূপে সন্নিবেশিত হয়, সে দিকে কবি বিশেষ লক্ষ্য রাখেন। যেমন—

"শ্যামায় অঙ্গ, চকিত হরিণী-নয়নে চাহনি-ভাস ;
শশীতে মুখের লাবণী, কলাপি-কলাপে চিকুরপাশ ;
তটিনীর তনুলহরীতে ভ্রূর বিলাস দেখিতে পাই,
হায় গো, মানিনি। এক ঠাঁয়ে তব সকল তুলনা নাই।
(যামিনী কান্ত সাহিত্যাচার্য্যের অনুবাদ)।

এইভাবে রচিত অলংকার কবির রসাভিব্যক্তির হেতু হয়। কিন্তু যদি এইভাবে নির্দিষ্ট অলংকারব্যবহারের নীতি লঙ্ঘন করা হয়, তাহা হইলে অবশ্যই রসভঙ্গের কারণ জন্মায়। সেইরূপ রসভঙ্গের বহু নিদর্শন মহাকবিগণের রচনাসমূহে দেখা যায়। তাহা (সেই সব নিদর্শন) সহস্র সহস্র সুন্দর উক্তির দ্বারা আত্মপ্রকাশকারী মহাত্মাগণের দোষ ঘোষণা করে এবং তাহাতে নিজেরই দোষ দেখানো হয় ; এজন্য তাহা পৃথক্‌ভাবে দেখানো হইল না। কিন্তু রূপকাদি অলংকারবর্গের রসাদি বিষয়ের ব্যঞ্জনায় ব্যবহারে যে লক্ষণ আংশিক ভাবে প্রদর্শিত হইল, তাহা অনুসরণ করিয়া এবং স্বয়ং অন্য লক্ষণ নির্দ্দেশ করিয়া যদি সমাহিতচিত্ত সুকবি বক্ষ্যমাণ অলক্ষ্যক্রমধ্বনির আত্মাকে এইভাবে উপনিবদ্ধ করেন, তাহা হইলে তাহার মহান চরিতার্থতা লাভ হইবে।

বাসুদেব

এই অনুচ্ছেদে কারিকোক্ত 'নির্ব্যূঢ়াবপি চাঙ্গত্বে যত্নেন প্রত্যবেক্ষণম্'—এই অংশের সোদাহরণ ব্যাখ্যা করা হইয়াছে এবং বলা

হইয়াছে যে ইতিপূর্বে অলংকার-প্রয়োগের যে সব নিয়ম নির্দিষ্ট হইয়াছে অর্থাৎ ১৮।১৯ কারিকায়—"বিবক্ষাতৎপরত্বেন....প্রত্যবেক্ষণম্"—পর্য্যন্ত যে সব বিভিন্ন নিয়মের কথা বলা হইয়াছে সেগুলি ঠিকমত প্রতিপালন করিয়া অলংকার প্রয়োগ করিলে রসসমাহিতচিত্ত সুকবিগণ পরম সার্থকতা লাভ করিবেন এবং তাহা না করিলে, কাব্যরচনা রসভঙ্গদোষে দুষ্ট হইবে।

'নির্ব্যূঢ়াবপি....প্রত্যবেক্ষণম্"- এই নিয়মের উদাহরণরূপে মেঘদূতের 'শ্যামাস্বঙ্গং'—ইত্যাদি শ্লোকটি গৃহীত হইয়াছে। এখানে উৎপ্রেক্ষা অলংকারকে পরিপূর্ণ সমাপ্তিতেই লওয়া হইয়াছে. অথচ তাহা অঙ্গীরস বিপ্রলম্ভশৃঙ্গারের হানি করে নাই পরন্তু তাহাকে বিশেষভাবে পরিপুষ্ট করিয়াছে। তাহার কারণ এখানে উৎপ্রেক্ষা অলংকার অঙ্গরূপে সন্নিবেশিত হইয়াছে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এখানে উৎপ্রেক্ষা বিরহীর কাতর ভাবের আরোপরূপক ; যে সাদৃশ্য সেই উৎপ্রেক্ষাকে অনুপ্রাণিত করে, তাহা আরম্ভ ও সম্পূর্ণরূপে নির্বাহিত হইয়াও বিপ্রলম্ভরসের পোষকই হইয়াছে।

"উক্ত-প্রকারাতিক্রমে....দর্শিতম্"—উক্ত নিয়মের লংঘন করিলে যে রসভঙ্গ হয়, তাহার বহু নিদর্শন মহাকবিগণের রচনা হইতে দেওয়া যায়। কিন্তু মহাকবিগণের দোষ প্রদর্শনের দ্বারা আত্মদূষণ হইবে বলিয়া আনন্দবর্ধন তাহার উদাহরণ দিলেন না।

---

## লোচন টীকা

এবং গ্রহণত্যাগৌ সমর্থ্য 'নাতিনির্বহণৈষিতা' ইতি ভাগং ব্যাচষ্টে—রসেতি। চকারঃ সমীক্ষাপ্রকারসমুচ্চয়ার্থঃ। বাহুলতিকায়াঃ বন্ধনীয়পাশত্বেন রূপণং যদি নির্বাহয়েৎ, দয়িতা ব্যাধবধূঃ বাসগৃহং কারাগারপঞ্জরাদীতি পরমনৌচিত্যং স্যাৎ। সখীনাং পুর ইতি। ভবত্যোঽনবরতং ক্রবতে নায়মেবং করোতীতি তৎপশ্যস্বিদানীমিতি ভাবঃ। স্খলন্তী কোপাবেশেন কলা মধুরা চ গীর্যস্যাঃ সা। কাসৌ গীরিত্যাহ—ভূয়োনৈবমিত্যেবংরূপা। এবমিতি যদুক্তং তৎকিমিত্যাহ—দুশ্চেষ্টিতং নখপদাদি সংসূচ্য অঙ্গুল্যাদিনির্দেশেন। হন্যত এবেতি ন তু সখ্যাদিকৃতোঽনুনয়োঽনুরুধ্যতে। যতোঽসৌ হসনং নিমিত্তীকৃত্য নিহ্নুতিপরঃ প্রিয়তমশ্চ তদীয়ং ব্যলীকং কা সোঢুং সমর্থেতি। ৩০।

"কিন্তু⋯মহীয়ানিতি"—কিন্তু পূর্ববর্তী আলোচনায় রূপকাদি অলংকার প্রয়োগের যে সব নিয়ম সামান্যভাবে দেখানো হইল, সেই সব নিয়মানুসারে ও তদনুযায়ী নূতন নিয়ম সৃষ্টি করিয়া যদি রসসমাহিতচিত্ত সুকবিগণ অলক্ষ্যক্রমধ্বনির আত্মা উপনিবদ্ধ করেন অর্থাৎ অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনি সৃষ্টি করিতে পারেন, তাহা হইলে তাহাদের কাব্য-রচনা-প্রচেষ্টা মহৎ সার্থকতায় ভূষিত হইবে।

মূল

৩১। ক্রমেন প্রতিভাত্যাত্মা যোঽস্যানুস্বানসন্নিভঃ।
শব্দার্থশক্তিমূলত্বাৎ সোঽপি দ্বেধা ব্যবস্থিতঃ ॥২০

অস্য বিবক্ষিতান্যপরবাচ্যস্য ধ্বনেঃ সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যত্বাদনুরণনপ্রখ্যো য আত্মা সোঽপি শব্দশক্তিমূলোঽর্থশক্তিমূলশ্চেতি দ্বিপ্রকারঃ ॥

অনুবাদ

( বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির ) যে অনুরণনরূপ আত্মা ক্রমে ক্রমে প্রতিভাত হয়, শব্দশক্তি ও অর্থশক্তির মূলত্ব হেতু তাহাও দুই প্রকারের হইয়া থাকে।

সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যত্ববশতঃ এই বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির যে আত্মাকে অনুরণনধ্বনি বলা হয়, তাহাও শব্দশক্তিমূল ও অর্থশক্তিমূলভেদে দুই প্রকারের।

বাসুদেব

বিবক্ষিতান্যপরবাচ্যধ্বনির দুইটি ভেদ—অসংলক্ষ্যক্রমধ্বনি ও সংলক্ষ্যক্রমধ্বনি। অসংলক্ষ্যক্রমধ্বনির কথা এ যাবৎ বিশদভাবে

লোচন টীকা

নির্বোঢ়ুমিতি। নিঃশেষেণ পরিসমাপয়িতুমিত্যর্থঃ। শ্যামাসু সুগন্ধিপ্রিয়ঙ্গুলতাসু পাণ্ডিম্না তনিম্না কণ্টকিতত্বেন চ যোগাৎ। শশিনীতি পাণ্ডুরত্বাৎ। উৎপশ্যামীতি যত্নেনোৎপ্রেক্ষে। জীবিতসন্ধারণায়েত্যর্থঃ। হন্তেতি কষ্টম্। একস্য সাদৃশ্যাভাবে হি দোলায়মানোঽহং সর্বত্র স্থিতো ন কুত্রচিদেকত্র ধৃতিং লভ ইতি ভাবঃ। ভীর্বিতি। যো হি কাতরহৃদয়ো ভবতি নাসৌ সর্বস্বমেকস্থং ধারয়তীত্যর্থঃ।

আলোচিত হইল। অতঃপর সংলক্ষ্যক্রমধ্বনির সম্বন্ধে আলোচনা আরম্ভ হইতেছে। এই কারিকায় ও বৃত্তিতে বলা হইয়াছে যে সংলক্ষ্যক্রমধ্বনিকে অনুস্বানসন্নিভ ধ্বনি বলা হয়; কারণ ইহা ক্রমানুসারে প্রতিভাত হয়। ঘণ্টার অনুরণন যেমন ক্রমানুসারে সুস্পষ্টরূপে বুঝিতে পারা যায়, সংলক্ষ্যক্রম ধ্বনিতেও তেমনি বাচ্য অর্থ ও ব্যঙ্গ্য অর্থের ক্রমটি সুস্পষ্ট-ভাবে উপলব্ধি করা যায়। সংলক্ষ্যক্রমধ্বনি আবার দুইভাগে বিভক্ত—শব্দশক্তিমূল সংলক্ষ্যক্রমধ্বনি এবং অর্থশক্তিমূল সংলক্ষ্যক্রমধ্বনি।

## মূল

৩২। ননু শব্দশক্ত্যা যত্রার্থান্তরং প্রকাশতে স যদি ধ্বনেঃ প্রকার উচ্যতে, তদিদানীং শ্লেষস্য বিষয় এবাপহৃতঃ স্যাৎ। নাপহৃত ইত্যাহ—

আক্ষিপ্ত এবালংকারঃ শব্দশক্ত্যা প্রকাশতে।
যস্মিন্ননুক্তঃ শব্দেন শব্দশক্ত্যুদ্‌ভবো হি সঃ॥ ২১

যস্মাদলংকারো ন বস্তুমাত্রং যস্মিন্ কাব্যে শব্দশক্ত্যা প্রকাশতে স শব্দশক্ত্যুদ্‌ভবো ধ্বনিরিত্যস্মাকং বিবক্ষিতম্। বস্তুদ্বয়ে চ শব্দশক্ত্যা প্রকাশমানে শ্লেষঃ। যথা—

যেন ধ্বস্তমনোভবেন বলিজিৎকায়ঃ পুরা স্ত্রীকৃতো
যশ্চোদ্‌বৃত্তভুজঙ্গহারবলয়ো গঙ্গাং চ যোঽধারয়ৎ।

---

অত্র হ্যুৎপ্রেক্ষায়াস্তদ্ভাবাধ্যারোপরূপায়া অঙ্গপ্রাণকং সাদৃশ্যং যথোপক্রান্তং তথা নির্বাহিতমপি বিপ্রলম্ভরসপোষকমেব জাতম্।

তত্ত্ লক্ষ্যং ন দর্শিতমিতি সম্বন্ধঃ। প্রত্যুদাহরণে হ্যদর্শিতেঽপ্যুদাহরণানু-শীলনদিশা কৃতকৃত্যতেতি দর্শয়তি—কিং ত্বিতি। অন্যল্লক্ষণমিতি। পরীক্ষাপ্রকার-মিত্যর্থঃ। তস্থাবসরে ত্যক্তস্যাপি পুনর্গ্রহণমিত্যাদি—যথা মমৈব—

শীতাংশোরমৃতচ্ছটা যদি করাঃ কস্মান্মনো মে ভৃশং
সংপ্লুষ্যন্ত্যথ কালকূটপটলীসংবাসসন্দূষিতাঃ।
কিং প্রাণান্নহরন্ত্যুত প্রিয়তমা সংজল্পমন্ত্রাক্ষরৈ
রক্ষ্যন্তে কিমু, মোহমেমি হহহা নো বেদ্মি কেয়ং গতিঃ।

ইত্যত্র রূপক-সন্দেহ-নিদর্শনাস্ত্যক্ত্বা পুনরুপাত্তা রসপরিপোষায়েত্যলম্॥ ৩১।

যস্যাহুঃ শশিমচ্ছিরোহর ইতি স্তুত্যং চ নামামরাঃ
পায়াৎ স স্বয়মন্ধকক্ষয়করস্ত্বাং সর্বদোমাধবঃ ॥

অনুবাদ

এখন, শব্দশক্তির সাহায্যে যেখানে অন্য অর্থ প্রকাশিত হয়, সেখানে যদি সেই অর্থকে ধ্বনির প্রকার বলা হয়, তাহা হইলে শ্লেষের বিষয়ই তো নষ্ট হইবে। 'নষ্ট হয় না'—একথা বলিবার উদ্দেশ্যে বলিতেছেন—

কাব্যে যে অলংকার শব্দের দ্বারা উক্ত না হইয়া শব্দশক্তির সাহায্যে আক্ষিপ্ত হইয়া প্রকাশিত হয়, তাহাই শব্দশক্ত্যুদ্ভব ধ্বনি।

কারণ আমাদের বিবক্ষিত বিষয় হইতেছে এই যে, যে কাব্যে অলংকার বস্তুমাত্র নহে—শব্দশক্তির দ্বারা প্রকাশিত হয়, তাহাই শব্দশক্ত্যুদ্ভবধ্বনি। শব্দশক্তির দ্বারা দুইটি বস্তু প্রকাশিত হইলে, তাহা শ্লেষ হয়। যেমন—

যিনি অনকে ( শকটাসুরকে ) ধ্বংস করিয়াছিলেন, যিনি অজ, দানবজয়কারী দেহকে যিনি পুরাকালে স্ত্রীদেহে পরিণত করিয়াছিলেন, যিনি উদ্ধত ভুজঙ্গকে নিধন করিয়াছিলেন, যিনি রবে (শব্দে) লয়প্রাপ্ত হইয়াছেন, যিনি পর্বত ও পৃথিবীকে ধারণ করিয়াছিলেন, যিনি চন্দ্রমথন-কারী রাহুর শিরশ্ছেদ করিয়াছেন, ঋষিবৃন্দ যাঁহার নামকে স্তবনীয় বলিয়াছেন, যিনি স্বয়ং অন্ধকগণের নিবাসভূমির ব্যবস্থা করিয়াছিলেন বা অন্ধকগণের বিনাশসাধন করিয়াছিলেন, যিনি সর্বদাতা,—সেই মাধব তোমাকে রক্ষা করুন ( বিষ্ণুপক্ষে )।

কিংবা, যিনি মনোভবকে ধ্বংস করিয়াছিলেন, বলীকে জয়কারী ( বিষ্ণুর ) দেহকে যিনি পুরাকালে অস্ত্রে পরিণত করিয়াছিলেন, উদ্ধত ভুজঙ্গ যাঁহার হার ও বলয়, যিনি গঙ্গাকে ধারণ করিয়াছিলেন, যাঁহার মস্তকে চন্দ্র বর্তমান, ঋষিগণ যাঁহার 'হর' এই নামকে স্তবযোগ্য বলেন, যিনি স্বয়ং অন্ধকাসুরকে বধ করিয়াছিলেন, সেই উমাপতি সর্বদা তোমাকে রক্ষা করুন ( শিবপক্ষে )।

বাসুদেব

এই অনুচ্ছেদে শব্দশক্তিমূলধ্বনির সহিত শ্লেষের পার্থক্য নির্দ্দেশ করা হইয়াছে। পূর্বের কারিকায় বলা হইয়াছে সংলক্ষ্যক্রমধ্বনির

দুইটি ভেদ ; তন্মধ্যে একটী হইতেছে শব্দ-শক্তিমূলধ্বনি। এখানে ধ্বনি শব্দশক্তির দ্বারা আক্ষিপ্ত হইয়া প্রকাশিত হয়। এখন, আপত্তি উঠিতে পারে—"**ননু....স্যাৎ**"—শব্দ-শক্তির সাহায্যে অর্থান্তরের প্রকাশ ঘটিলে, তাহাই যদি ধ্বনি হয়, তাহা হইলে শ্লেষের বিষয়ই আর কিছু থাকে না। অনেকার্থ শব্দকে অবলম্বন করিয়া শ্লেষ হয় ; সেখানে অভিধাশক্তির সাহায্যে প্রাকরণিক অর্থ ও ব্যঞ্জনা-শক্তির সাহায্যে অপ্রাকরণিক অর্থের উপলব্ধি ঘটে ; সুতরাং শ্লেষের মূল হইতেছে শব্দশক্তি। এখন, এই শব্দশক্তিকে যদি ধ্বনিরও মূল বলা হয়, তাহা হইলে আর শ্লেষের বিষয় কোথায় থাকে ? প্রতিপক্ষগণের এই আপত্তির উত্তরে বলা হইয়াছে—"**নাপহ্নত ইত্যাহ....হি সঃ**"। বৃত্তির—"**যস্মাদলংকারো....শ্লেষঃ**"—এই অংশে ধ্বনিবাদিগণের অভিমত বিশদ করা হইয়াছে। ধ্বনিবাদিগণের এক্ষেত্রে বক্তব্য হইতেছে নিম্নরূপ :—

শব্দ-শক্ত্যুদ্ভবধ্বনিতে শব্দশক্তির সাহায্যে অনুক্ত কোন অলংকার আক্ষিপ্ত হইবে, সেখানে বস্তুমাত্র আক্ষিপ্ত হইবেনা ; আর শ্লেষে শব্দ-শক্তির সাহায্যে দুইটি বস্তুর প্রকাশ ঘটিবে—অলংকারের নহে। একক্ষেত্রে শব্দশক্তির সাহায্যে অলংকারের ব্যঞ্জনা ও অপরক্ষেত্রে শব্দশক্তির সাহায্যে বস্তুদ্বয়ের প্রকাশ—ইহাই হইতেছে শব্দশক্তিমূলধ্বনি ও শ্লেষের পার্থক্য। শ্লেষের উদাহরণরূপে—'**যেন ধ্বস্তমনোভবেন**'—এই শ্লোকটি গৃহীত হইয়াছে।

**ধ্বস্তমনোভবেন**—ধ্বস্ত অর্থাৎ বিনষ্ট হইয়াছে 'অন' অর্থাৎ শকটাসুর যাঁহার দ্বারা ; '**অভবেন**'—যাঁহার জন্ম নাই, তাঁহার দ্বারা ;

## লোচন[১]

এবং বিবক্ষিতান্যপরবাচ্যস্য ধ্বনেঃ প্রথমং ভেদমলক্ষ্যক্রমং বিচার্য্য দ্বিতীয়ং ভেদং বিভক্তুমাহ—ক্রমেণেত্যাদি। প্রথমপাদোঽনুবাদভাগো হেতুত্বে-নোপাত্তঃ। ঘণ্টায়া অনুরণনমভিঘাতজশব্দাপেক্ষয়া ক্রমেণৈব ভাতি। সোঽপীতি। ন কেবলং মূলতো ধ্বনির্দ্বিবিধঃ। নাপি কেবলং বিবক্ষিতান্য-পরবাচ্যো দ্বিবিধঃ। অয়মপি দ্বিবিধ এবেত্যপি শব্দার্থঃ। ৩১।

**বলিজিৎ**—দানবজয়কারী ; **পুরাস্ত্রীকৃতঃ**—অমৃতহরণকালে বিষ্ণু মোহিনী বেশ ধারণ করিয়াছিলেন। **'উদ্‌বৃত্ত-ভুজঙ্গহা'**— উদ্ধত ভুজঙ্গ কালীয়কে যিনি নিহত করিয়াছিলেন ; **'রবলয়ঃ'**—রবে অর্থাৎ শব্দে যাঁহার লয় হইয়াছে। **'গঙ্গাং'**—অগং (পর্বত) চ গাং চ (পৃথিবী)—যিনি গোবর্দ্ধন পর্বত ও পাতালগতা পৃথিবীকে (বরাহাবতারে) ধারণ করিয়াছিলেন ; **'শশিমচ্ছিরোহর'**--শশীকে মথন করে যে অর্থাৎ রাহু ; তাহার শির ছেদন করিয়াছেন যিনি। **'অন্ধকক্ষয়করঃ'**—অন্ধক অর্থাৎ যাদবগণের ক্ষয় বা বাসভূমি (দ্বারকায়) যিনি নির্দ্দেশ করিয়াছিলেন, অথবা যিনি স্বয়ং মৌষলপর্বে ইষীকার দ্বারা যদুকুল ধ্বংস করিয়াছিলেন। **'যস্য নাম অমরাঃ স্তুত্যম্ ইতি আহুঃ**—দেবগণ বা ঋষিগণ যাঁহার নাম স্তবযোগ্য বলিয়া বলেন। **সর্বদঃ**—সর্বদাতা।

**'ধ্বস্তমনোভবেন'**—যিনি মনোভব বা কামদেবকে ধ্বংস করিয়াছিলেন ; 'বলিজিৎকায়ঃ পুরাস্ত্রীকৃতঃ'—যিনি বলিজয়ী বিষ্ণুর দেহকে ত্রিপুরনিধনকালে অস্ত্রে পরিণত করিয়াছিলেন। 'উদ্‌বৃত্ত-ভুজঙ্গহারবলয়ঃ'—উদ্ধতসর্পকুল যাঁহার হার ও বলয় ; 'শশিমৎশিরঃ'—যাঁহার মস্তক চন্দ্রযুক্ত ; 'অন্ধকক্ষয়করঃ'—অন্ধকাসুরকে যিনি বধ করিয়াছিলেন। 'সর্বদোমাধবঃ'—সর্বদা + উমাধবঃ = উমাপতি সর্বদা (তোমাকে রক্ষা করুন)। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এখানে দ্বিতীয় যে অর্থের উপলব্ধি হইল—তাহা বস্তুমাত্র (বিষ্ণু ও শিবরূপ বস্তু)—অলংকার নহে। সুতরাং বস্তুদ্বয়-প্রকাশকারী বলিয়া এই উদাহরণ শ্লেষেরই বিষয়, শব্দশক্ত্যুদ্‌ভবধ্বনির নহে।

## মূল

৩৩। ননু অলংকারান্তর-প্রতিভায়ামপি শ্লেষব্যপদেশো ভবতীতি দর্শিতং ভট্টোদ্‌ভটেন, তৎ পুনরপি শব্দশক্তিমূলো ধ্বনি-নিরবকাশ ইত্যাশঙ্ক্যেদমুক্তম্‌ 'আক্ষিপ্ত'—ইতি। তদয়মর্থঃ—যত্র শব্দশক্ত্যা সাক্ষাদলংকারান্তরং বাচ্যং সৎ প্রতিভাসতে স সর্বঃ শ্লেষবিষয়ঃ। যত্র তু শব্দশক্ত্যা সামর্থ্যাক্ষিপ্তং বাচ্যব্যতিরিক্তং

ব্যঙ্গ্যমেবালংকারান্তরং প্রকাশতে স ধ্বনের্বিষয়ঃ। শব্দশক্ত্যা সাক্ষাদলংকারান্তরপ্রতিভা, যথা—

তস্যা বিনাপি হারেণ নিসর্গাদেব হারিণৌ।
জনয়ামাসতুঃ কস্য বিস্ময়ং ন পয়োধরৌ॥

অত্র শৃঙ্গারব্যভিচারী বিস্ময়াখ্যো ভাবঃ সাক্ষাদ্ বিরোধালংকারশ্চ প্রতিভাসত ইতি বিরোধচ্ছায়ানুগ্রাহিনঃ শ্লেষস্যায়ং বিষয়ঃ, ন তু অনুস্বানোপমস্য ধ্বনেঃ। অলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্য তু ধ্বনের্বাচ্যেন শ্লেষেণ বিরোধেন বা ব্যঞ্জিতস্য বিষয় এব। যথা মমৈব—

শ্লাঘ্যাশেষতনুং সুদর্শনকরঃ সর্বাঙ্গলীলাজিত-
ত্রৈলোক্যাং চরণারবিন্দললিতেনাক্রান্তলোকো হরিঃ।
বিভ্রাণাং মুখমিন্দুরূপমখিলং চন্দ্রাত্মচক্ষুর্দধৎ
স্থানে যাং স্বতনোরপশ্যদধিকাং সা রুক্মিণী বোঽবতাৎ॥

অত্র বাচ্যতয়ৈব ব্যতিরেকচ্ছায়ানুগ্রাহী শ্লেষঃ প্রতীয়তে। যথা চ—

ভ্রমিমরতিমলসহৃদয়তাং প্রলয়ং মূর্চ্ছাং তমঃ শরীরসাদম্।
মরণং চ জলদভুজগজং প্রসহ্য কুরুতে বিষং বিয়োগিনীনাম্॥

যথা বা,

চমহিঅমাণসকঞ্চণপঙ্কজণিম্মহিঅপরিমলা জস্স।
অখণ্ডিঅ-দাণ-পসারা বাহুপ্পলিহা ব্বিঅ গইন্দা॥
[ সং—খণ্ডিতমানসকাঞ্চনপঙ্কজনির্মথিতপরিমলা যস্য।
অখণ্ডিতদানপ্রসারা বাহু-পরিঘা ইব গজেন্দ্রাঃ ]।

**অনুবাদ**

এখন, ভট্ট উদ্ভট দেখাইয়াছেন যে অন্য অলংকার প্রতিভাত হইলেও, সেই অলংকারের শ্লেষ নামই দিতে হইবে; তাহা হইলে শব্দশক্তিমূলধ্বনির অবকাশ থাকে না—ইহা আশঙ্কা করিয়া 'আক্ষিপ্তঃ' এইরূপ বলা হইয়াছে। অতএব অর্থ হইতেছে—যেখানে শব্দ-শক্তির দ্বারা অন্য অলংকার—সাক্ষাৎ বাচ্য হইয়া প্রতিভাত হয়, সেখানে সে সমস্ত হইবে শ্লেষের বিষয়। কিন্তু যেখানে শব্দশক্তির সামর্থ্যের

দ্বারা আক্ষিপ্ত হইয়া বাচ্যাতিরিক্ত অন্য অলংকার ব্যঙ্গ্য হইয়াই প্রকাশিত হয়, তাহা হয় ধ্বনির বিষয়। শব্দশক্তির দ্বারা সাক্ষাৎভাবে অলংকারান্তরের প্রকাশ, যেমন—

"তাহার স্বভাবতঃ মনোহারী স্তনযুগল হার ব্যতীতই কাহার না বিস্ময় জন্মাইয়াছিল ?"

এখানে শৃঙ্গারের ব্যভিচারী বিস্ময় নামক ভাব এবং বিরোধালংকার সাক্ষাৎভাবে প্রকাশিত হইয়াছে ; সুতরাং ইহা হইতেছে বিরোধালংকারের অনুগ্রাহক শ্লেষের বিষয়, কিন্তু অনুস্বানসন্নিভধ্বনির বিষয় নহে। কিন্তু অলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনিতে শ্লেষ কিংবা বিরোধ বাচ্য হইয়াই ব্যঞ্জনার বিষয় হয়। যেমন, আমারই—

যাঁহার হস্তে সুদর্শনচক্র, যিনি ললিত চরণকমলের দ্বার ত্রিজগৎ ব্যাপ্ত করিয়াছেন, চন্দ্রকে যিনি নিজের চক্ষুরূপে ধারণ করিয়াছেন, সেই হরি যে প্রশংসনীয় অশেষতনুযুক্তা, সর্বাঙ্গের লীলায় ত্রিভুবন-বিজয়িনী, অশেষরূপময়-চন্দ্রসদৃশ-বদনধারিণী রুক্মিণীকে নিজ দেহ অপেক্ষা শ্রেষ্ঠ বলিয়া দেখিতেন—তাহা সঙ্গত ; সেই রুক্মিণী তোমাকে রক্ষা করুন।

এখানে ব্যতিরেকচ্ছায়ানুগ্রাহী শ্লেষ বাচ্য হইয়াই প্রতীত হইয়াছে। আরো, যথা—

জলদভুজঙ্গজাত বিষ বিরহিণী নারীগণের মস্তক-ঘূর্ণন, অনাকাঙ্ক্ষা, মানসিক উদাসীনতা, প্রলয়, মূর্চ্ছা, অন্ধতা, শরীরের অবসাদ এবং মরণ—হঠাৎ ঘটাইয়া থাকে।

কিংবা যেমন,—

যেমন গজেন্দ্রসমূহ মানসসরোবরের স্বর্ণপদ্ম খণ্ডিত করিয়া তাহার সুগন্ধকে নির্মথিত করে, তেমনি তোমার বাহু-পরিঘাও করিয়া থাকে ; গজেন্দ্র যেমন অবিরাম মদবারিক্ষরণেও সঙ্কুচিত হয় না, তোমার বাহু-পরিঘাও তেমনি অবিরত দানের দ্বারাও সঙ্কুচিত হয় না।

### বাসুদেব

৩১নং কারিকায় বলা হইয়াছে—শব্দশক্ত্যুদ্‌ভবধ্বনিতে অলংকার শব্দশক্তির দ্বারা 'আক্ষিপ্ত' হইয়া প্রকাশিত হয়। কারিকায় ব্যবহৃত আক্ষিপ্ত শব্দ-প্রয়োগের যৌক্তিকতা এখানে দেখানো হইয়াছে।

পূর্বেই প্রশ্ন উঠিয়াছে যে শব্দশক্তিমূলধ্বনি স্বীকার করিলে আর শ্লেষের অবকাশ থাকে না। যদিও পূর্বের আলোচনায় তাহার উত্তর দেওয়া হইয়াছে, তথাপি প্রতিপক্ষগণ ভট্টোদ্ভটের নাম করিয়া এখানে নূতন আপত্তি তুলিয়াছেন। ভট্ট উদ্ভট বলেন—

'একপ্রযত্নোচ্চার্যানাং তচ্ছায়াং চৈব বিভ্রতাম্।
স্বরিতাদিগুণৈর্ভিন্নৈর্বন্ধঃ শ্লিষ্টমিহোচ্যতে ॥
অলংকারান্তরগতাং প্রতিভাং জনয়ৎ পদৈঃ।
দ্বিবিধৈরর্থশব্দোক্তিবিশিষ্টং তৎ প্রতীয়তাম্ ॥

কাব্যালংকারসারসংগ্রহঃ।৪।৯-১০

এখানে বলা হইয়াছে যে শ্লেষ অন্য অলংকারের প্রতীতি জন্মাইতে পারে; তবে সেখানে অলংকারান্তরের প্রতীতি প্রাতিভাসিক বলিয়া গৌণ এবং শ্লেষ বাস্তব বলিয়া মুখ্য; অতএব এরূপ ক্ষেত্রে অন্য অলংকারের প্রতীতি থাকিলেও প্রকৃত অলংকার হইবে—শ্লেষ।

ভট্টোদ্ভটের এই অভিমত স্বীকার করিলে শব্দশক্তিমূলধ্বনি নিরবকাশ হইয়া পড়ে। সেই কারণে কারিকায় 'আক্ষিপ্ত' শব্দের প্রয়োগ করা হইয়াছে বলিয়া বৃত্তিকার বলিতেছেন।

**'তদয়মর্থঃ····ধ্বনের্বিষয়ঃ'**—শ্লেষ ও শব্দশক্তিমূলধ্বনির বিষয় যে বিভিন্ন, তাহাই এখানে প্রতিপাদন করা হইতেছে। এতদ্দ্বারাই উদ্ভট-মতের নিরসন হইবে।

আনন্দবর্ধন বলিতেছেন—শ্লেষের মূল শব্দশক্তিই বটে; তবে যেখানে শব্দশক্তির দ্বারা শ্লেষ ব্যতীত অন্য অলংকার সাক্ষাৎভাবে বাচ্যের দ্বারা প্রকাশিত হইবে, অর্থাৎ, যেখানে শব্দের অভিধাশক্তিই

## লোচন টীকা

কারিকাগতং হি শব্দং ব্যাচষ্টে—যস্মাদিতি। অলঙ্কারশব্দস্য ব্যবচ্ছেদ্যং দর্শয়তি—ন বস্তুমাত্রমিতি। বস্তুদ্বয়ে চেতি। চ শব্দস্ত শব্দস্যার্থে।

যেনেতি। যেন ধ্বস্তং বালক্রীড়ায়মানঃ শকটম্। অভবেনাজেন সতা। বলিনো দানবান্ যো জয়তি-তাদৃগ্ যেন কায়ো বপুঃ পুরামৃতহরণকালে স্ত্রীত্বং প্রাপিতঃ। যশ্চোদবৃত্তং সমদং কালিয়াখ্যং ভুজঙ্গং হতবান্। রবে শব্দে লয়ো

মুখ্যভাবে ক্রিয়াশীল, ব্যঞ্জনা শক্তি নহে—সেখানেই শ্লেষ হইবে। কিন্তু যেখানে শ্লেষ ব্যতীত অন্য অলংকার বাচ্য-ব্যতিরিক্ত হইয়া অর্থাৎ অভিধাশক্তির সহায়তা ব্যতীতই, শব্দশক্তির সামর্থ্যজাত ব্যঞ্জনাশক্তির দ্বারাই প্রকাশিত হইবে—সেখানে হইবে ধ্বনি। একস্থলে অলংকার বাচ্য, অন্য স্থলে অলংকার ব্যঙ্গ্য—ইহাই পার্থক্য। 'আক্ষিপ্তঃ' শব্দ এই ব্যঞ্জনাকে বুঝাইতেছে এবং এতদ্দ্বারাই শ্লেষ হইতে শব্দশক্তিমূলধ্বনির পার্থক্য প্রতিপন্ন হইয়াছে।

**"শব্দশক্ত্যা....ধ্বনেঃ"**—শব্দশক্তির সাহায্যে সাক্ষাৎভাবে বাচ্য হইয়া অন্য অলংকারের প্রতীতি হইয়াছে—এরূপ দৃষ্টান্ত দেওয়া হইয়াছে—**"তস্যা বিনাপি....পয়োধরৌ"**—এই শ্লোকে। এখানে 'হারিণৌ' পদটি শ্লিষ্ট; হৃদয় অবশ্য হরণ করে এই অর্থে 'হারিণৌ' কিংবা 'হার যাহাদের আছে' এই অর্থে 'হারিণৌ' পদটি উভয়ার্থতাবশতঃ শ্লিষ্ট; অতএব অলংকার শ্লেষ। আবার 'বিনাপি' পদের 'অপি' শব্দটি বিরোধ-প্রকাশক; এই 'অপি' শব্দের জন্যই 'হারিণৌ' শব্দের দুইটি অর্থ উপলব্ধ হইতেছে; 'অপি' শব্দ থাকায় যুগপৎ বিস্ময় ও বিরোধের প্রতীতি হইতেছে; 'বিস্ময়' শব্দটিও স্বশব্দবাচ্য হইয়াছে। সুতরাং এখানে শ্লেষ, শৃঙ্গাররসের ব্যভিচারী ভাব 'বিস্ময়' এবং বিরোধ অলংকার সবই সাক্ষাৎভাবে বাচ্য হইয়া অর্থাৎ শব্দের অভিধাশক্তির সাহায্যেই প্রকাশিত হইয়াছে। অতএব এখানে বিরোধচ্ছায়ানুগ্রাহক শ্লেষই হইয়াছে, অনুস্বানসন্নিভ ধ্বনি হয় নাই; কারণ এখানে শব্দশক্তির দ্বারা বিরোধালংকার 'আক্ষিপ্ত' বা ধ্বনিত হয় নাই।

**"অলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্য....বিষয় এব"**,—পূর্বে বলা হইয়াছে 'তস্যা বিনাপি' ইত্যাদি উদাহরণে বিরোধচ্ছায়ানুগ্রাহী শ্লেষ হইয়াছে। তাহা

---

যস্য। 'অকারো বিষ্ণুঃ' ইত্যুক্তেঃ। যশ্চাগং গোবর্ধনপর্বতং গাং চ ভূমিং পাতালগতামধারয়ৎ। যস্য চ নাম স্তুত্যমৃষয় আহুঃ; কিং তৎ? শশিনং মথ্নাতীতি কিপ্, রাহুঃ তস্য শিরোহরো মূর্ধাপহারক ইতি। স ত্বাং মাধবো বিষ্ণুঃ সর্বদঃ পায়াৎ। কীদৃক্? অন্ধকনাম্নাং জনানাং যেন চ ক্ষয়ো নিবাসো দ্বারকায়াং কৃতঃ। যদি বা মৌসলে ঈষীকাভিস্তেষাং ক্ষয়ো বিনাশো যেন কৃতঃ।

হইলে তো এখানে অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকরালংকার হইয়াছে এবং অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনি হইয়াছে—একথা বলিতে হইবে। আনন্দবর্ধন বলেন—ইহা সত্য। কারণ অলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনিতে ব্যঞ্জনার বিষয় সাক্ষাৎভাবে বাচ্য শ্লেষ বা বিরোধের দ্বারা প্রকাশিত হইতে পারে। ব্যতিরেকচ্ছায়ানুগ্রাহী শ্লেষ ও রূপকচ্ছায়ানুগ্রাহী শ্লেষ কিভাবে বাচ্য হইয়া প্রকাশিত হইয়াছে ও অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ধ্বনির উদাহরণ সৃষ্টি করিয়াছে—তাহা বিভিন্ন শ্লোকের সাহায্যে দেখানো হইয়াছে।

'শ্লাঘ্যাশেষতনুম্''—ইত্যাদি শ্লোকে অলংকার হইতেছে শ্লেষ ও ব্যতিরেক। 'সুদর্শনকরঃ' পদটি শ্লিষ্ট ; কারণ সুদর্শনচক্র করে যাঁহার', বা শ্লাঘ্য হস্ত যাঁহার—এইভাবে ইহা উভয়ার্থক। দ্বিতীয় অর্থটি ব্যতিরেকের দ্যোতক। কিন্তু এই ব্যতিরেক সাক্ষাৎভাবে বাচ্য হইয়া প্রকাশিত হইয়াছে 'স্বতনোরধিকাম্' এই পদে। অতএব এখানে অনুগ্রাহ্যানুগ্রাহকভাব সংকরালংকার হইয়াছে।

"ভ্রমিমরতি''—ইত্যাদি উদাহরণেও 'বিষ' শব্দটির দুইটি অর্থ—'জল' ও 'হলাহল'—বুঝাইতেছে বলিয়া শব্দটি শ্লিষ্ট। 'ভুজগ' শব্দের ব্যবহার হওয়ায় বিষশব্দের হলাহল অর্থ গ্রহণ করিতে হইয়াছে। আবার 'জলই বিষ' এই ভাবে রূপকালংকারের দ্যোতনাও এখানে বিদ্যমান। সুতরাং এখানে রূপক ও শ্লেষ সাক্ষাৎভাবে বাচ্য হইয়াই প্রকাশিত হইয়াছে।

"চমহিঅ''—ইত্যাদি উদাহরণে রূপক হইয়াছে শত্রুমানসকে কাঞ্চন-পঙ্কজ, ও বাহুকে পরিঘা বা লৌহলগুড় বলায়। শ্লেষ হইয়াছে 'চমহিঅ, পরিমল, মানস, দান' প্রভৃতি শব্দে। 'গজেন্দ্র' শব্দের

দ্বিতীয়োঽর্থঃ—যেন ধ্বস্তকামেন সতা বলিজিতো বিষ্ণোঃ সম্বন্ধী কায়ঃ পুরা ত্রিপুরনির্দহনাবসরেঽস্ত্রীকৃতঃ শরত্বং নীতঃ। উদবৃত্তা ভুজঙ্গা এব হারা বলয়াশ্চ যস্য মন্দাকিনীঞ্চ যোঽধারয়ৎ। যস্য চ ঋষয়ঃ শশিমচ্চন্দ্রযুক্তং শির আহুঃ, হর ইতি চ যস্য নাম স্তুত্যমাহুঃ, স ভগবান্ স্বয়মেবান্ধকাসুরস্য বিনাশকারী ত্বাং সর্বদা সর্বকালমুমায়াঃ ধবো বল্লভঃ পায়াদ্ ইতি। অত্র বস্তুমাত্রং দ্বিতীয়ং প্রতীতং নালঙ্কার ইতি শ্লেষস্যৈব বিষয়ঃ। ৩৩।

প্রয়োগবশতঃ 'চমহিত্ব, পরিমল ও দান' শব্দ 'লুণ্ঠন, সৌরভ ও মদ' অর্থ বুঝাইয়াও নিজেদের অভিধাব্যাপারকে পরিসমাপ্ত করে নাই; অভিধাশক্তির সাহায্যেই দ্বিতীয় অর্থ অর্থাৎ নিরাশীকরণ, প্রতাপ ও বিতরণ বুঝাইতেছে। সুতরাং এখানে রূপকচ্ছায়ানুগ্রাহী শ্লেষরূপ সংকরালংকার হইয়াছে।

মূল

৩৪। স চাক্ষিপ্তোঽলংকারো যত্র পুনঃ শব্দান্তরেনাভিহিত-স্বরূপস্তত্র ন শব্দ-শক্ত্যুদ্‌ভবানুরণনরূপব্যঙ্গ্যধ্বনিব্যবহারঃ। তত্র বক্রোক্ত্যাদিবাচ্যালংকার-ব্যবহারঃ এব। যথা—

দৃষ্ট্যা কেশব! গোপরাগহৃতয়া কিঞ্চিন্ন দৃষ্টং ময়া
তেনৈব স্খলিতাস্মি নাথ। পতিতাং কিং নাম নালম্বসে।
একস্ত্বং বিষমেষু খিন্নমনসাং সর্বাবলানাং গতি
র্গোপ্যৈবং গদিতঃ সলেশমবতাদ্‌ গোষ্ঠে হরির্বশ্চিরম্‌॥

এবংজাতীয়কঃ সর্ব এব ভবতু কামং বাচ্যশ্লেষস্য বিষয়ঃ। যত্র তু সামর্থ্যাক্ষিপ্তং সদলংকারান্তরং শব্দশক্ত্যা প্রকাশতে স সর্ব এব ধ্বনের্বিষয়ঃ। যথা—"অত্রান্তরে কুসুমসময়যুগমুপসংহরন্নজৃম্ভত গ্রীষ্মাভিধানঃ ফুল্লমল্লিকাধবলাট্টহাসো মহাকালঃ"।

যথা চ—"উন্নতঃ প্রোল্লসদ্ধারঃ কালাগুরুমলীমসঃ।
পয়োধরভরস্তন্ব্যাঃ কং ন চক্রেঽভিলাষিণম্‌॥

যথা বা,—

"দত্তানন্দাঃ প্রজানাং সমুচিতবিষয়াক্রুষ্টসৃষ্টৈঃ পয়োভিঃ
পূর্বাহ্ণে বিপ্রকীর্ণা দিশি দিশি বিরমত্যহ্নি সংহারভাজঃ।
দীপ্তাংশোর্দীর্ঘদুঃখপ্রভবভবভয়োদন্বদুত্তারনাবো
গাবো বঃ পাবনানাং পরমপরিমিতাং প্রীতিমুৎপাদয়ন্তু॥

এষূদাহরণেষু শব্দশক্ত্যা প্রকাশমানে সত্যপ্রাকরণিকেঽর্থান্তরে বাক্যস্যাসম্বদ্ধার্থাভিধায়িত্বং মা প্রসাঙ্‌ক্ষীৎ ইতি অপ্রাকরণিক-প্রাকরণিকার্থয়োরুপমানোপমেয়-ভাবঃ কল্পয়িতব্য। সামর্থ্যা-দিত্যর্থাক্ষিপ্তোঽয়ং শ্লেষো ন শব্দোপারূঢ় ইতি বিভিন্ন এব

শ্লেষাদনুস্বানোপমব্যঙ্গ্যস্য ধ্বনের্বিষয়ঃ। অন্যেঽপি চালংকারাঃ শব্দশক্তিমূলানুস্বানরূপব্যঙ্গ্যে ধ্বনৌ সম্ভবন্ত্যেব। তথা হি বিরোধোঽপি শব্দশক্তিমূলানুস্বানরূপো দৃশ্যতে। যথা স্থাণ্বীশ্বরাখ্য-জনপদবর্ণনে ভট্টবাণস্য—

"যত্র চ মাতঙ্গগামিন্যঃ শীলবত্যশ্চ, গৌর্যোবিভবরতাশ্চ, শ্যামাঃ পদ্মরাগিণ্যশ্চ, ধবলদ্বিজশুচিবদনা মদিরামোদিতশ্বসনাশ্চ প্রমদাঃ"।

অনুবাদ

এবং যেখানে সেই অলংকার আক্ষিপ্ত হইলেও আবার তাহার স্বরূপ অন্য শব্দের দ্বারা অভিহিত হয়, সেখানে শব্দশক্ত্যুদ্ভব অনুরণনরূপ ব্যঙ্গ্য-ধ্বনির ব্যবহার হয় না। সেখানে বক্রোক্তি প্রভৃতি বাচ্যালংকারের ব্যবহারই হইয়া থাকে। যেমন—

হে কেশব! গো-পরাগের (গোধুলির) দ্বারা দৃষ্টি নষ্ট হওয়ায়, আমি কিছুই দেখিতে পাইতেছি না; হে নাথ! সেই কারণেই আমি স্খলিতা হইয়াছি। তুমি কেন পতিতাকে ধরিতেছ না? বিষম পথে (মদনের দ্বারা) বিদীর্ণহৃদয়া সকল অবলার তুমিই একমাত্র গতি—এই-ভাবে গোপীগণ নানা ইঙ্গিতসহকারে বলিয়া থাকে, গোষ্ঠে হরি তোমাদিগকে চিরকাল রক্ষা করুন।

এজাতীয় সকল অলংকারই নির্বিচারে বাচ্যশ্লেষের বিষয় হউক। কিন্তু যেখানে সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত হইয়া অন্য অলংকার শব্দশক্তির সাহায্যে প্রকাশিত হয়, সেখানে সবই ধ্বনির বিষয় হয়। যেমন—

এই অবসরে কুসুমসময়যুগ সমাপ্ত করিয়া ফুল্লমল্লিকার মত ধবলাট্টহাস-যুক্ত গ্রীষ্মনামক মহাকাল বিকশিত হইল।

এবং যেমন—

তন্বীর উন্নত, উল্লসিতহারযুক্ত, অগুরুর মত কৃষ্ণবর্ণ পয়োধরভার কাহাকে না অভিলাষী করে?

কিংবা, যেমন—

দীপ্তাংশুর রশ্মিসমূহ যথাকালে জল আকর্ষণ ও উৎসর্জন করিয়া প্রজাগণকে আনন্দদান করে; ইহারা পূর্বাহ্ণে দিকে দিকে ছড়াইয়া পড়ে এবং দিনশেষে তাহাদিগকে সংহরণ করা হয়; এই রশ্মিসমূ

চিরদুঃখালয় জন্মাদিভয়সংকুল সমুদ্র পার হওয়ার নৌকা; ইহারা পবিত্র আপনাদের পরম প্রীতি উৎপাদন করুক।

দ্বিতীয় অর্থ:—গাভীসমূহ যথাকালে দুগ্ধ দোহন করিতে দিয়া ও দুগ্ধ উৎসর্জন করিয়া সকলের আনন্দবিধান করে; ইহারা দিনের পূর্বভাগে বিক্ষিপ্ত হইয়া দিকে দিকে চরিয়া বেড়ায় এবং দিনশেষে আবার একত্র মিলিত হয়; ইহারা চিরদুঃখালয় সংসারসমুদ্রের নৌকা।]

এই সমস্ত উদাহরণে অপ্রাকরণিক অন্য অর্থ শব্দশক্তির সাহায্যে প্রকাশিত হইলেও, বাক্যের বিষয়ের সহিত সম্বন্ধহীন অর্থে যাহাতে অভিধাশক্তি প্রসক্ত না হয়, সেজন্য অর্থসামর্থ্যবশতঃ প্রাসঙ্গিক ও অপ্রাসঙ্গিক অর্থের মধ্যে উপমান-উপমেয় ভাব কল্পনা করিতে হইবে। এইভাবে শ্লেষ ( অর্থের দ্বারা ) আক্ষিপ্ত, শব্দনিষ্ঠ নয়; সুতরাং শ্লেষ হইতে অনুস্বানসন্নিভব্যঙ্গ্য ধ্বনির বিষয় পৃথক। শব্দশক্তিমূল অনুস্বানরূপ ব্যঙ্গ্যধ্বনিতে অন্যান্য, অলংকারও সম্ভব হইতে পারে। এইভাবে শব্দশক্তিমূল অনুস্বানরূপ বিরোধালংকারও দেখা যায়। যেমন ভট্টবাণের স্থানীশ্বর নামক জনপদবর্ণনায়—

"যেখানে নারীগণ গজগামিনী এবং শীলবতী গৌরী এবং বিভবরতা, শ্যামা ও পদ্মবর্ণা, শ্বেতদন্তহেতু নির্মল বদনা এবং মদিরগন্ধময়নিঃশ্বাস-যুক্তা।"

বাসুদেব

২১নং কারিকার 'আক্ষিপ্তঃ' শব্দের তাৎপর্য্য ব্যাখ্যা করিয়া বৃত্তিকার অতঃপর উক্ত কারিকার 'এব' শব্দের তাৎপর্য্য ব্যাখ্যা করিতেছেন। শব্দশক্তির দ্বারা কেবল আক্ষিপ্ত হইলেই কি অলংকার শব্দশক্ত্যুদ্‌ভবানুরণন-সন্নিভধ্বনি হইবে, না—এরূপ ধ্বনি হইতে হইলে অন্য কোন বৈশিষ্ট্যের প্রয়োজন হইবে। সেই প্রশ্নের আলোচনা প্রসঙ্গেই 'এব' পদের বৈশিষ্ট্য সূচিত হইতেছে।

"স চাক্ষিপ্তো....ব্যবহার এব"—বৃত্তির এই অংশে বলা হইয়াছে—শব্দশক্তির দ্বারা আক্ষিপ্ত হইলেও কেন অলংকার শব্দশক্তিমূল অনুস্বান-সন্নিভ ধ্বনি হইবে না। পূর্বের 'যেন ধ্বস্তমনোভবেন—" ইত্যাদি উদাহরণে দেখানো হইয়াছে যে সেখানে উভয়ার্থপ্রতিপাদক শব্দ

অভিধাশক্তির সাহায্যেই দুইটি অর্থে প্রযুক্ত হইয়াছে ; সেখানে অভিধা একটি বিষয়ের মধ্যেই নিয়ন্ত্রিত হইয়া বিদ্যমান নয়। আবার 'তস্যা বিনাপি হারেন'—ইত্যাদি হইতে 'চমহিঅমানস' ইত্যাদি পর্য্যন্ত উদাহরণে দ্বিতীয় অভিধাব্যাপারের অস্তিত্বের প্রমাণ থাকায়, এইসব শ্লোকের দ্বিতীয় অর্থ যে অভিধাশক্তির সাহায্যেই লাভ করা যায়, তাহা সুস্পষ্ট। অর্থ 'আক্ষিপ্ত' হয় সেইখানে, যেখানে অভিধাশক্তিকে নিয়ন্ত্রিত করার হেতুরূপে প্রকরণাদি থাকে ও সেই কারণে অভিধাশক্তি দ্বিতীয় অর্থে সংক্রামিত হয় না ; একমাত্র এরূপ স্থলেই অর্থ 'আক্ষিপ্ত' হইয়াছে বলা যায়।

কিন্তু যদি কোন ক্ষেত্রে দেখা যায় যে এমন শব্দের সেখানে প্রয়োগ হইয়াছে, যাহার দ্বারা প্রকরণাদির নিয়ন্ত্রণশক্তি নষ্ট হইয়া বাধিত অভিধাশক্তি পুনরুজ্জীবিত হইয়াছে, তাহা হইলে সেক্ষেত্রে অভিধা-শক্তির প্রবলতাবশতঃ ব্যঞ্জনার কোন অবকাশ থাকিবে না ; সুতরাং সেক্ষেত্রে 'যত্র অলংকারঃ পুনঃ শব্দান্তরেন অভিহিতস্বরূপঃ তত্র ন শব্দশক্ত্যুদ্ভবানুরণনরূপব্যঙ্গ্যধ্বনিব্যবহারঃ॥ সেক্ষেত্রে কি হইবে ? সেখানে বক্রোক্তি প্রভৃতি বাচ্যালংকার হইবে। সুতরাং 'এব' এই শব্দ ব্যঞ্জনার স্বরূপটি প্রকাশ করিয়া দিতেছে।

বৃত্তিতে ব্যবহৃত 'চ' শব্দ 'অপি' শব্দার্থে ব্যবহৃত হইয়াছে—"চাক্ষিপ্তঃ" "আক্ষিপ্তঃ অপি" এই অর্থে। অর্থাৎ এখানে প্রকৃতপক্ষে অলংকার আক্ষিপ্ত হয় নাই। অন্যশব্দের দ্বারা অভিধাশক্তির পুনরুজ্জীবনবশতঃ এখানে অভিধাই হইয়াছে—ব্যঞ্জনা হয় নাই—এই কথা বলা হইল।

## লোচন টীকা

আক্ষিপ্ত শব্দস্য কারিকাগতস্য ব্যবচ্ছেদ্যং দর্শয়িতুং চোদ্যেনোপক্রমতে—নন্বলঙ্কারেত্যাদিনা।

তস্যা বিনাপীতি। অপি শব্দোঽয়ং বিরোধমাচক্ষাণোঽর্থদ্বয়েঽপ্যভিধা-শক্তিং নিযচ্ছতি হরতো হৃদয়মবশ্যমিতি হারিণৌ। হারো বিদ্যতে যয়োস্তৌ হারিণাবিতি। অতএব বিস্ময়শব্দোঽন্যৈবার্থস্তোপোদ্বলকঃ। অপি শব্দাভাবে তু ন তত্র এবার্থদ্বয়স্যাভিধা স্যাৎ, স্বসৌন্দর্যাদেব স্তনয়োর্বিস্ময়হেতুত্বোপপত্তেঃ।

**'পুনঃ'**—এতদ্দ্বারা সূচিত হইয়াছে যে অভিধাশক্তির বাধা দূরীভূত হইয়া ইহা ( অর্থাৎ অভিধাশক্তি ) স্বস্বরূপে প্রতিষ্ঠিত হইল। সুতরাং কারিকায় 'এব' শব্দের প্রয়োগের উদ্দেশ্য হইতেছে আক্ষিপ্ততার আভাসও নিরাকৃত করা।

**"দৃষ্ট্যা কেশব! গোপরাগহৃতয়া দৃষ্ট্যা'**—গো-ধূলির দ্বারা দৃষ্টি-শক্তিহীন চক্ষু দ্বারা; অথবা—'গোপ!' স্বামিন! রাগহৃতয়া দৃষ্ট্যা অনুরাগের দ্বারা অপহৃতদৃষ্টিবশতঃ; অথবা 'কেশবগ + উপরাগহৃতয়া + দৃষ্ট্যা = কেশবগত উপরাগবশতঃ যে দৃষ্টি বা বিচার শক্তি নষ্ট হইয়াছে, তদ্দ্বারা।

**স্খলিতাস্মি**—আমি পথে স্খলিতা বা পতিতা' অথবা 'আমি ভ্রষ্টচরিত্রা'। **'পতিতাম্'**—যে পথে পড়িয়া গিয়াছে, তাহাকে; অথবা 'আমার প্রতি পতিভাব'। **কিং নাম নালম্বসে**—পতিতাকে কেন হস্তের দ্বারা ধারণ করিতেছ না? অথবা 'আমার প্রতি পতিভাব বা ভর্তৃভাব কেন অবলম্বন করিতেছ না?

**'বিষমেষুখিন্নমনসাং'**—বন্ধুর পথে চলিতে যাহারা অসমর্থ, তাহাদের অথবা মদনবাণদ্বারা যাহাদের হৃদয় বিধুর হইয়াছে, তাহাদের। **সর্বাবলানাং**—বালবৃদ্ধরমণী সমস্ত বলহীনের অথবা সমস্ত রমণীকুলের।

এই উদাহরণে প্রকরণবশতঃ 'কেশব, গোপরাগ' প্রভৃতি উপরোক্ত বিভিন্ন শব্দ অভিধাশক্তির সাহায্যেই প্রথম প্রকারের অর্থ প্রকাশ করিতেছে। উহাদের দ্বিতীয় প্রকারের অর্থ ব্যঞ্জনাশক্তির সাহায্যেই

বিস্ময়াখ্যো ভাব ইতি দৃষ্টান্তাভিপ্রায়েণোপাত্তম্। যথা বিস্ময়ঃ শব্দেন প্রতিভাতি বিস্ময় ইত্যনেন শব্দেন। তথা বিরোধোঽপি প্রতিভাত্যপীত্যনেন শব্দেন।

নন্বু কিং সর্বথাত্র ধ্বনি র্নাস্তীত্যাশঙ্ক্যাহ—অলঙ্ক্যেতি। বিরোধেন বেতি। বাগ্রহণেন শ্লেষবিরোধসঙ্করালঙ্কারোঽয়মিতি দর্শয়তি, অনুগ্রহযোগাদেকতরত্যাগ-গ্রহণ-নিমিত্তাভাবো হি বা-শব্দেন সূচ্যতে। সুদর্শনং চক্রং করে যস্য। ব্যতিরেকপক্ষে সুদর্শনৌ শ্লাঘ্যৌ করাবেব যস্য। চরণারবিন্দস্য ললিতং ত্রিভুবনাক্রমণ-ক্রীড়নম্। চন্দ্ররূপং চক্ষুর্ধারয়ন্।

আক্ষিপ্ত হইবার কথা। কারণ অভিধাশক্তিকে একবার অর্থবোধ করাইয়া বিরত হইতে হইবে। কিন্তু এই শ্লোকে 'সঙ্কেতং' শব্দের দ্বারা নিরুদ্ধ অভিধাশক্তির বাধা দূর হওয়ায়, তাহাই আবার পুনরুজ্জীবিত হইয়াছে। 'সঙ্কেতং' অর্থাৎ 'ইঙ্গিতের দ্বারা' এরূপ বলায়, এখানে নায়িকা-উপপতির প্রসঙ্গও অভিধাশক্তির সাহায্যেই আসিয়া পড়িল। এখানে 'সঙ্কেতং'—এই শব্দান্তরের দ্বারা অলংকার অভিহিতস্বরূপ হওয়ায়—এখানে বিশুদ্ধ 'আক্ষিপ্ততা' হইল না ও সেকারণে এখানে শব্দশক্তিমূল অনুস্বানসন্নিভধ্বনি হইল না।

**যত্র তু···ধ্বনের্বিষয়ঃ"**—তাহা হইলে শব্দশক্তিমূল অনুস্বান-সন্নিভধ্বনি কোথায় হইবে? উত্তরে বলিতেছেন—শব্দশক্তির সামর্থ্যবশতঃই যেখানে অলংকার 'আক্ষিপ্ত' অর্থাৎ দ্যোতিত হইবে, শব্দান্তরের দ্বারা তাহা পুনরায় অভিহিত হইবে না—সেখানেই উক্তরূপ ধ্বনি হইবে। এক্ষেত্রে অলংকারকে সর্বদাই ব্যঞ্জিত হইতে হইবে; অলংকার অভিহিত-স্বরূপ হইলে চলিবে না। নিজ বক্তব্যের সমর্থনে বৃত্তিকার বিভিন্ন উদাহরণ দিয়াছেন।

(১) **অত্রান্তরে····মহাকালঃ"**—'**কুসুমসময়যুগম্**'—বসন্ত ঋতুর দুই মাস। '**ফুল্লমল্লিকাধবলাট্টহাসঃ**'—ফুল্লমল্লিকা সমূহের দ্বারা 'ধবল' অর্থাৎ মনোহারী হইয়াছে 'অট্ট' অর্থাৎ দোকান; এরূপ ফুল্লমল্লিকার 'হাস' বা বিকাশ যে সময়ে, সেই মহাকাল; (ফুল্লমল্লিকাই ইহার ধবল অট্টহাস এইরূপ অর্থ করিলে ধ্বনির উদাহরণ হইবে না—'**জলদভুজগজং**' ইত্যাদি উদাহরণের মত হইবে)।

**"মহাকাল"**—মহান অর্থাৎ দীর্ঘ সময় যে কালে বা মহাদেব।

এখানে প্রকরণ হইতেছে ঋতু-বর্ণনা। তদ্দ্বারাই এখানে অভিধা-শক্তি নিয়ন্ত্রিত হইয়াছে। সুতরাং অভিধাশক্তি গ্রীষ্ম-ঋতুর বর্ণনা

---

বাচ্যতয়ৈবেতি। স্বতনোরধিকামিতি শব্দেন ব্যতিরেকস্যোক্তত্বাৎ। ভুজঙ্গ-শব্দার্থপর্য্যালোচনাবলাদেব বিষ-শব্দো জলমভিধায়াপি ন বিরন্তুমুৎসহতে, অপিতু—দ্বিতীয়মর্থম্ হালাহললক্ষণমাহ। তদভিধানেন বিনাভিধায়া এবাসমাপ্তত্বাৎ। ভ্রমিপ্রভৃতীনাং তু মরণান্তানাং সাধারণ এবার্থঃ।

করিয়াই আপনার কার্য্য শেষ করিয়াছে। তদনন্তর দ্বিতীয় 'মহাদেব' রূপ যে অর্থের প্রতীতি হইতেছে—তাহা আসিয়াছে শব্দশক্তিমূল ধ্বনন ব্যাপার হইতে; অতএব এখানে শব্দশক্তিমূল অনুস্বানসন্নিভ ধ্বনি হইয়াছে। সমাসোক্তি এখানে বিশুদ্ধভাবেই শব্দশক্তির সামর্থ্যবশতঃ আক্ষিপ্ত হইয়াছে।

(২) 'উন্নতঃ····অভিলাষিণম্'—এই উদাহরণেও—ধ্বনিকারের মতে—মেঘ ও তরুণীর পয়োধরের তুলনাজাত উপমা অলংকার 'আক্ষিপ্ত' হইয়াছে। এখানে "পয়োধর, উন্নত, প্রোল্লসদ্ধারঃ' প্রভৃতি শব্দ শ্লিষ্ট।

(৩) "দত্তানন্দাঃ···মুৎপাদয়ন্তু"—এখানে "গাবঃ"-শব্দ শ্লিষ্ট হওয়ায় প্রাকরণিক সূর্য্যরশ্মি বুঝাইয়াও শব্দশক্তির সামর্থ্যবশতঃ ইহা 'ধেনু' অর্থ বুঝাইয়া সাদৃশ্য আক্ষিপ্ত' করিয়াছে।

এই তিনটি উদাহরণেই শব্দশক্তির সামর্থ্যবশতঃ অলংকার-ধ্বনি আক্ষিপ্ত হইয়াছে।

"এষূদাহরণেষু····বিষয়ঃ"—বলা হইতে পারে, নিয়ম আছে যে "প্রস্তাবিত বিষয়ের সহিত সম্বন্ধবিহীন কোন অর্থে অভিধাশক্তি প্রসক্ত হইবে না।" কিন্তু উক্ত উদাহরণসমূহে প্রাসঙ্গিক অর্থ কিভাবে পরস্পরসম্বন্ধযুক্ত? উক্ত উদাহরণসমূহে কি উল্লিখিত নিয়মটি পালন করা হইয়াছে? উত্তরে বলা হইয়াছে যে, উক্ত উদাহরণসমূহেও সেই নিয়ম প্রতিপালিত হইয়াছে। উক্ত উদাহরণসমূহে শব্দশক্তির সাহায্যে অপ্রাকরণিক দ্বিতীয় অর্থ প্রকাশিত হইয়াছে একথা ঠিক;

নিরাশীকৃতত্বেন খণ্ডিতানি যানি মানসানি শত্রুহৃদয়ানি তান্যেব কাঞ্চনপঙ্কজানি। সসারত্বাত্তৈর্হেতুভূতৈঃ। শিশ্মহি অপরিমলা ইতি। প্রসৃতপ্রতাপসারা অখণ্ডিতবিতরণপ্রসরা বাহুপরিঘা এব যস্য গজেন্দ্রা ইতি। গজেন্দ্রশব্দবশাচ্চমহিঅশব্দঃ পরিমল শব্দো দানশব্দশ্চ ত্রোটনসৌরভমদলক্ষণানার্থান্ প্রতিপাদ্যাপি ন পরিসমাপ্তাভিধাব্যাপারা ভবন্তীত্যুক্তরূপং দ্বিতীয়মপ্যর্থমভিদধত্যেব। ৩৪।

তবে এখানে প্রকারণিক অর্থের সহিত অপ্রাকরণিক অর্থের সম্বন্ধ নাই একথা বলা যাইবে না ; শব্দশক্তিবশতঃই উভয় অর্থের মধ্যে উপমান-উপমেয় ভাব বিদ্যমান আছে ও তদ্দ্বারাই উভয়ের মধ্যে সাদৃশ্য সূচিত হইয়াছে। উপমার সাহায্যে উপমানোপমেয়ভাব কল্পিত হওয়ায় ব্যতিরিক্তত্ব প্রভৃতি আচ্ছাদিত হইয়াছে। এই সব ক্ষেত্রে রসাস্বাদ-গ্রহণের আশ্রয়ই হইতেছে এই উপমা-আরোপের প্রতীতি ; এবং সেই প্রতীতি আসিয়াছে—'সামর্থ্যাৎ' অর্থাৎ ধ্বনন ব্যাপার হইতে। সুতরাং এখানে শ্লেষ অর্থের দ্বারা আক্ষিপ্ত, শব্দোপারূঢ় নয়। সুতরাং এ বিষয় সুস্পষ্ট হইল যে অনুরণনরূপব্যঙ্গ্য ও শ্লেষের বিষয় এক নহে—বিভিন্ন।

**'অন্যেঽপি অলংকারা ...দৃশ্যন্তে'**—উপর্যুক্ত উদাহরণসমূহে 'ঔপম্য' প্রদর্শিত হইয়াছে। শব্দশক্তিমূল অনুস্বানোপম-ব্যঙ্গ্য-ধ্বনিতে যে অন্যান্য সম্বন্ধ থাকিতে পারে এখানে তাহা বলা হইতেছে। উদাহরণস্বরূপ,—**"যত্র চ** মাতঙ্গগামিন্য····**প্রমদাঃ"**—এই উদাহরণে শব্দশক্তিমূল অনুস্বানরূপ বিরোধালংকারের দৃষ্টান্ত দেওয়া হইয়াছে। এখানে "মাতঙ্গগামিন্যঃ, বিভবরতাঃ, পদ্মরাগিণ্যঃ"—প্রভৃতি শব্দে বিরোধালংকার ধ্বনিত হইয়াছে।

**'মাতঙ্গগামিন্যঃ'**—(১) গজগামিনী (২) মতঙ্গ বা শবরগণের সহিত মিলিত হয় যাহারা।

**বিভবরতাশ্চ'**—(১) ধনে অনুরক্তা (২) বি ( নাই ) ভব ( মহাদেব ) যেখানে, অর্থাৎ মহাদেবশূন্য স্থানে অনুরক্ত।

**'পদ্মরাগিন্যশ্চ'**—(১) পদ্মরাগমণিযুক্ত (২) পদ্মের মত রক্ত-বর্ণযুক্তা।

**'ধবলদ্বিজশুচিবদনা**—(১) শুভ্র দন্তের জন্য যাহাদের বদন নির্মল ; (২) ধবল বা উৎকৃষ্ট দ্বিজ বা ব্রাহ্মণের মত শুচি অর্থাৎ পবিত্র বদন যাহাদের।—এইভাবে এখানে শব্দশক্তির সামর্থ্যবশতঃ শব্দশক্তিমূল অনুস্বানরূপ বিরোধালংকার ধ্বনিত হইয়াছে।

## মূল

৩৫। অত্র হি বাচ্যো বিরোধস্তচ্ছায়ানুগ্রাহী বা শ্লেষোঽয়মিতি ন শক্যং বক্তুম্। সাক্ষাচ্ছব্দেন বিরোধালংকারস্য অপ্রকাশিতত্বাৎ। যত্র হি সাক্ষাচ্ছব্দাবেদিতো বিরোধালংকারস্তত্র হি শ্লিষ্টোক্তৌ বাচ্যালংকারস্য শ্লেষস্য বা বিষয়ত্বম্। যথা তত্রৈব—

"সমবায় ইব বিরোধিনাং পদার্থানাম্। তথাহি "সন্নিহিতবালান্ধকারাপি ভাস্বন্মূর্ত্তিঃ"—ইত্যাদৌ।

যথা বা মমৈব—

সর্বৈকশরণমক্ষয়মধীশং ধিয়াং হরিং কৃষ্ণম্।
চতুরাত্মানং নিষ্ক্রিয়মরিমথনং নমত চক্রধরম্॥

অত্র হি শব্দশক্তিমূলানুস্বানরূপো বিরোধঃ স্ফুটমেব প্রতীয়তে।

## অনুবাদ

এখানে এই বিরোধ বা তাহার ছায়ানুগ্রাহী শ্লেষ বাচ্য হইয়াছে একথা বলা যাইবে না; কারণ বিরোধালংকার প্রত্যক্ষভাবে শব্দের দ্বারা প্রকাশিত হয় নাই। কিন্তু যেখানে বিরোধালংকার সাক্ষাৎভাবে শব্দের দ্বারা আবেদিত ( প্রকাশিত ) হয়, সেখানে শ্লেষোক্তিতে বিরোধ বা শ্লেষ বাচ্যালংকারের বিষয় হয়। যেমন, সেইখানেই—

"বিরোধী পদার্থসমূহের সমবায়ের মত। যেমন—নূতন অন্ধকার নিকটস্থ হইলেও ভাস্বন্মূর্ত্তি"—ইত্যাদি উদাহরণে। কিংবা যেমন, আমারই—

---

## লোচন টীকা

এবমাক্ষিপ্তশব্দস্য ব্যবচ্ছেদ্যং প্রদর্শ্যৈবকারস্য ব্যবচ্ছেদ্যং দর্শয়িতুমাহ—স চেতি। উভয়ার্থপ্রতিপাদনশক্তশব্দপ্রয়োগে যত্র তাবদেকতরবিষয়নিয়মনকারণমভিধায়া নাস্তি, যথা—'যেন ধ্বস্তমনোভবেন' ইতি। যত্র বা প্রত্যুত দ্বিতীয়াভিধাব্যাপারসদ্ভাবাদেকং প্রমাণমস্তি, যথা—তস্যা বিনা—ইত্যাদৌ, তত্র তাবৎ সর্বথা 'চমহিঅ' ইত্যন্তে। তত্র তাবৎ-সোঽর্থোঽভিধেয় এবেতি স্ফুটমদঃ। যত্রাপ্যভিধায়া একত্র নিয়মহেতুঃ প্রকরণাদির্বিদ্যতে তেন দ্বিতীয়স্মিন্নর্থে নাভিধা

যিনি অক্ষয় ( গৃহহীন ) অথচ সকলের একমাত্র শরণ, যিনি অধীশ অথচ ধীর ঈশ্বর, যিনি কৃষ্ণ অথচ হরি ( হরিৎ বর্ণ ), যিনি চতুরাত্মা অথচ নিষ্ক্রিয়, যিনি শত্রুনাশক অথচ চক্রধর—তাঁহাকে নমস্কার কর।

এখানে, শব্দশক্তিমূল অনুস্বানরূপ বিরোধালংকার স্ফুট হইয়াই প্রতীত হইতেছে।

বাসুদেব

"অত্র হি....অপ্রকাশিতত্বাৎ"—কাহারো মতে (যেমন, মহিমভট্ট)—"যত্র চ মাতঙ্গ....প্রমদাঃ" ইত্যাদি উদাহরণে বিরোধ বা তাহার ছায়ানুগ্রাহী শ্লেষ সাক্ষাৎভাবে বাচ্য হইয়াছে। তাঁহাদের মতে ঐ উদাহরণে সর্বত্র ব্যবহৃত 'চ' পদটি ঐ অলংকারদ্বয়ের বাচক। অতএব এখানে শব্দশক্ত্যুদ্ভব অনুস্বানসন্নিভ ধ্বনি হয় নাই, বিরোধ বা তচ্ছায়ানুগ্রাহী শ্লেষ হইয়াছে। আনন্দবর্ধন অবশ্য এই অভিমত স্বীকার করেন নাই। তাঁহার মতে 'চ' পদটি এখানে বিরোধের বাচক নয়—সমষ্টিবাচক! অতএব এখানে বিরোধালংকার সাক্ষাৎভাবে শব্দের দ্বারা প্রকাশিত হয় নাই—আক্ষিপ্ত হইয়াছে; সুতরাং এখানে সঙ্গতভাবেই বিরোধালংকার হইয়াছে বলা যায়।

---

সংক্রামতি, তত্র দ্বিতীয়োঽর্থোঽসাবাক্ষিপ্ত ইত্যুচ্যতে; তত্রাপি যদি পুনস্তাদৃকৃচ্ছব্দো বিদ্যতে যেনাসৌ নিয়ামকঃ প্রকরণাদিরপহতশক্তিকঃ সম্পাদ্যতে। অতএব সাভিধাশক্তির্বাধিতাপি সতী প্রতিপ্রসূতেব তত্রাপি ন ধ্বনের্বিষয় ইতি তাৎপর্যম্। চ শব্দোঽপি শব্দার্থে ভিন্নক্রমঃ অক্ষিপ্তোঽপ্যাক্ষিপ্ততয়া ঝটিতি সম্ভাবয়িতুমারব্ধোঽপীত্যর্থঃ। ন ত্বসাবাক্ষিপ্তঃ, কিন্তু শব্দান্তরেণান্যেনাভিধায়াঃ প্রতিপ্রসবনাদভিহিতস্বরূপঃ সম্পন্নঃ। পুনর্গ্রহণেন প্রতিপ্রসবং ব্যাখ্যাতং সূচয়তি। তেনৈবকার আক্ষিপ্তাভাসং নিরাকরোতীত্যর্থঃ। হে কেশব, গোধূলিহৃতয়া দৃষ্ট্যা ন কিঞ্চিৎ দৃষ্টং ময়া, তেন কারণেন স্খলিতাস্মি মার্গে। তাং পতিতাং সতীং মাং কিং নাম কঃ খলু হেতুর্যন্নালম্বসে হস্তেন। যতস্ত্বমেবৈকোঽতিশয়েন বলবান্নিম্নোন্নতেষু সর্বেষামবলানাং বালবৃদ্ধাঙ্গনাদীনাং খিন্নমনসাং গন্তুমশক্নুবতাং গতিরালম্বনাভ্যুপায় ইত্যেবংবিধেঽর্থে যদপ্যেতে প্রকরণেন নিয়ন্ত্রিতাভিধাশক্তয়ঃ শব্দাস্তথাপি দ্বিতীয়শব্দার্থে ব্যাখ্যাস্যমানেঽভিধাশক্তির্নিরুদ্ধা সতী সলেশমিত্যনেন প্রত্যুজ্জীবিতা।

"**যত্র হি....ইত্যাদৌ**"—যেখানে শ্লিষ্টোক্তি কাব্যরূপলাভ করিয়াছে, সেখানে যদি বিরোধালংকার সাক্ষাৎভাবে শব্দের দ্বারা নিবেদিত হয়, তাহা হইলে সেখানে বিরোধ বা শ্লেষের বিষয় বাচ্যালংকার হইবে : অর্থাৎ সেখানে বিরোধ-শ্লেষ-সংকরকে বাচ্যালংকারই বলিতে হইবে—সেখানে ধ্বনির কোন অবকাশ থাকিবে না। যেমন—"**সন্নিহিত**"—ইত্যাদি উদাহরণে। এখানে বালান্ধকার পদটি শ্লিষ্ট—(১) বালেষু অন্ধকারঃ--অর্থাৎ কেশে কৃষ্ণতা ; বা (২) বালঃ অন্ধকারঃ—নবীন তমোরাশি। অন্ধকারের সহিত মূর্তির ভাস্বরতা বিরোধের সৃষ্টি করিয়াছে। এখানে এই বিরোধ 'অপি' শব্দের দ্বারা সাক্ষাৎভাবে বাচ্য হওয়ায় এখানে শব্দশক্ত্যুদ্‌ভব অনুস্বানসন্নিভ ধ্বনি না হইয়া বাচ্যশ্লেষ ও বাচ্যবিরোধের সংমিশ্রণজাত সংকরালংকার হইয়াছে।

---

অত্র সলেশম্ সসূচনমিত্যর্থঃ, অল্পীভবনং হি সূচনমেব। হে কেশব! গোপ স্বামিন্! রাগহৃতয়া—দৃষ্টেতি। কেশবগেন উপরাগেণ হৃতয়া দৃষ্টেতি বা সম্বন্ধঃ। স্খলিতাস্মি খণ্ডিতচরিত্রা জাতাস্মি। পতিতামিতি ভর্তৃভাবং মাং প্রতি। এক ইত্যসাধারণসৌভাগ্যশালী ত্বমেব। যতঃ সর্বাসামবলানাং মদনবিধুরমনসামীর্ষ্যাকালুষ্যনিরাসেন সেব্যমানঃ সন্ গতি র্জীবিতরক্ষোপায় ইত্যর্থঃ।

এবং শ্লেষালঙ্কারস্য বিষয়মবস্থাপ্য ধ্বনেরাহ—যত্রত্যিতি। কুসুমসময়াত্মকং যদ্‌যুগং মাসদ্বয়ং তদুপসংহরন্। ধবলানি হৃদ্যান্যট্টান্যাপণা তেন তাদৃক্ ফুল্ল-মল্লিকানাং হাসো বিকাসঃ সিতিমা যত্র। ফুল্লমল্লিকা এব ধবলাট্টহাসোঽস্যেতি তু ব্যাখ্যানে 'জলদভুজগজম্' ইত্যেতত্তুল্যমেতৎ স্যাৎ। মহাংশ্চাসৌ দিনদৈর্ঘ্যং-দুরত্তিবাহতাযোগাৎ কালঃ সময়ঃ। অত্র ঋতুবর্ণনপ্রস্তাবনিয়ন্ত্রিতাভিধাশক্তয়ঃ, অতএব 'অবয়বপ্রসিদ্ধেঃ সমুদায়প্রসিদ্ধির্বলীয়সী' ইতি ন্যায়মপাকুর্বন্তো মহাকাল-প্রভৃতয়ঃ শব্দা এতমেবার্থমভিধায় কৃতকৃত্যা এব। তদনন্তরমর্থাবগতি র্ধ্বননব্যাপারাদেব শব্দশক্তিমূলাৎ।

অত্র কেচিন্মন্যন্তে—'যত এতেষাং শব্দানাং পূর্বমর্থান্তরেঽভিধান্তরং দৃষ্টং ততস্তথাবিধেঽর্থান্তরে দৃষ্টতদভিধাশক্তেরেব প্রতিপত্তুর্নিয়ন্ত্রিতাভিধাশক্তিকেভ্য এতেভ্যঃ প্রতিপত্তির্ধ্বননব্যাপারাদেবেতিশব্দশক্তিমূলকত্বং চেত্যবিরুদ্ধম্, ইতি।

অন্যে তু—"সাভিধৈব দ্বিতীয়ার্থসামর্থ্যং গ্রীষ্মস্য ভীষণদেবতাবিশেষ-সাদৃশ্যাত্মকং সহকারিত্বেন যতোঽবলম্বতে ততা ধ্বননব্যাপাররূপোচ্যতে ইতি।

সাক্ষাৎভাবে শব্দের দ্বারা প্রকাশিত না হইয়া কিভাবে শব্দশক্তিমূল অনুস্বানসন্নিভ বিরোধের প্রতীতি হইতে পারে—তাহার উদাহরণ দেওয়া হইয়াছে—"সর্বৈকেশরণ····চক্রধরম্—'এই শ্লোকে।

শরণ=গৃহ; অক্ষয়=অগৃহ (ক্ষয়=গৃহ); যাহা সকলেরই গৃহ, তাহাই আবার গৃহহীন। অ-ধীশ=বুদ্ধিহীন; আবার ধিয়াম্ ঈশঃ—বুদ্ধির ঈশ্বর। হরিম্ (হরিৎ বর্ণ), আবার 'কৃষ্ণম্'-কৃষ্ণবর্ণ। চতুরা-

একে তু—"শব্দশ্লেষে তাবদ্‌ভেদে সতি শব্দস্য, অর্থশ্লেষেঽপি শক্তিভেদাচ্ছব্দভেদ ইতি দর্শনে দ্বিতীয়ঃ শব্দস্তত্রানীয়তে। স চ কদাচিদভিধাব্যাপারাৎ যথোভয়োরুত্তরদানায় 'শ্বেতো ধাবতি' ইতি; প্রশ্নোত্তরাদৌ বা তত্র বাচ্যালঙ্কারতা। যত্র তু ধ্বননব্যাপারাদেব শব্দ আনীতঃ তত্র শব্দান্তরবলাদপি তদর্থান্তরং প্রতিপন্নং প্রতীয়মানমূলত্বাৎ প্রতীয়মানমেব যুক্তম্' ইতি।

ইতরে তু—'দ্বিতীয়পক্ষব্যাখ্যানে যদর্থসামর্থ্যং তেন দ্বিতীয়াভিধৈব প্রতিপ্রসূয়তে, ততশ্চ দ্বিতীয়োঽর্থোঽভিধীয়ত এব ন ধ্বন্যতে, তদনন্তরং তু তস্য দ্বিতীয়ার্থস্য প্রতিপন্নস্য প্রথমার্থেন প্রাকরণিকেন সাকং যা রূপণা সা তাবদ্ভাত্যেব, ন চান্যতঃ শব্দাদিতি সা ধ্বনন-ব্যাপারাৎ। তত্রাভিধাশক্তেঃ কস্যাশ্চিদপ্যনাশঙ্কনীয়ত্বাৎ। তস্যাঞ্চ দ্বিতীয়া শব্দশক্তির্মূলম্। তয়া বিনা রূপণায়া অনুত্থানাৎ। অতএবালঙ্কারধ্বনিরয়মিতি যুক্তম্। বক্ষ্যতে চ। 'অসম্বন্ধার্থাভিধায়িত্বং মা প্রসাঙ্ক্ষীৎ' ইত্যাদি। পূর্বত্র তু 'সলেশ'-পদেনৈবাসংবদ্ধতা নিরাকৃতা। 'যেন ধ্বস্ত'—ইত্যত্রাসংবদ্ধতা নৈব ভাতি। 'তস্যা বিনাপি, ইত্যত্রাপিশব্দেন 'শ্লাঘ্যা' ইত্যত্রাধিকশব্দেন, 'ভ্রমিম্' ইত্যাদৌ চ রূপকেণাসংবদ্ধতা নিরাকৃতেতি তাৎপর্যম্।

পয়োভিরিতি পানীয়ৈঃ ক্ষীরৈশ্চ। সংহারো ধ্বংসঃ। একত্র ঢৌকনং চ। পাবো রশ্ময়ঃ সুরভয়শ্চ। অসম্বদ্ধার্থাভিধায়িত্বমিতি। অসম্বেদ্যমানমেবেত্যর্থঃ। উপমানোপমেয়ভাব ইতি। তেনোপমারূপেণ ব্যতিরেচন-নিহ্নবাদয়ো ব্যাপারমাত্ররূপা এবাত্রাস্বাদপ্রতীতেঃ প্রধানং বিশ্রান্তিস্থানম্, ন তূপমেয়াদীতি সর্বত্রালঙ্কারধ্বনৌ মন্তব্যম্। সামর্থ্যাদিতি। ধ্বননব্যাপারাদিত্যর্থঃ। মাতঙ্গেতি। মাতঙ্গবদ্ গচ্ছন্তি তাং শবরাংশ্চ গচ্ছন্তীতি বিরোধঃ। বিভবেষু রতাঃ বিগতমহাদেবে স্থানে চ রতাঃ। পদ্মরাগরত্নযুক্তাঃ পদ্মসদৃশলৌহিত্যযুক্তাশ্চ। ধবলৈর্দ্বিজৈর্দন্তৈঃ শুচি নির্মলং বদনং যাসাং ধবল-দ্বিজবদুৎকৃষ্টবিপ্রবচ্ছুচিবদনং চ যাসাম্। ৩৫।'

ত্মানম্—যাঁহারা আত্মা পরাক্রম যুক্ত, অথচ নিষ্ক্রিয়ম্ 'নিষ্ক্রিয়'। অরি-মথনম্—অরযুক্তদিগের ধ্বংসসাধনকারী, অথচ 'চক্রধর'—অর-( নেমি ) যুক্ত চক্রধারণকারী।

"অত্র হি....প্রতীয়তে"—এখানে শব্দশক্তিমূল অনুস্বানরূপ বিরোধের প্রতীতি অর্থাৎ দ্যোতনা বা ব্যঞ্জনা সুস্পষ্ট। এখানে ঐ বিরোধ 'কথিত' নয়—প্রতীত ; সুতরাং এখানে সঙ্গতভাবেই শব্দশক্ত্যুদ্ভব অনুস্বানসন্নিভব্যঙ্গ্যধ্বনি হইয়াছে।

## মূল

৩৬। এবংবিধো ব্যতিরেকোঽপি দৃশ্যতে। যথা মমৈব—

'খং যেঽত্যুজ্জ্বলয়ন্তি লূনতমসো যে বা নখোদ্‌ভাসিনো
যে পুষ্ণন্তি সরোরুহশ্রিয়মপি ক্ষিপ্তাব্জভাসশ্চ যে।
যে মূর্ধস্ববভাসিনঃ ক্ষিতিভৃতাং যে চামরাণাং শিরাং
স্যাক্রামন্ত্যভয়েঽপি তে দিনপতেঃ পাদাঃ শ্রিয়ে সন্তু বঃ॥

এবমন্যেঽপি শব্দশক্তিমূলানুস্বানরূপব্যঙ্গ্যধ্বনিপ্রকারাঃ সন্তি, তে সহৃদয়ৈঃ স্বয়মনুসর্তব্যাঃ। ইহ তু গ্রন্থবিস্তারভয়ান্ন তৎ-প্রপঞ্চঃ কৃতঃ।

## অনুবাদ

এইরূপ ব্যতিরেকও দেখা যায়। যেমন, আমারই—

দিনপতির যে পাদসমূহ ( কিরণরাশি ) অন্ধকার বিদীর্ণ করিয়া আকাশকে উজ্জ্বল করে; অথবা দিনপতির যে পদ নখের দ্বারা

## লোচন টীকা

যত্র হীতি। যস্যাং শ্লেষোক্তৌ বাচ্যরূপায়াম্, তত্র যো বিরোধঃ শ্লেষো বেতি সঙ্করস্তস্য বিষয়ত্বম্। স বিষয়ে ভবতীত্যর্থঃ। কস্য ? বাচ্যালঙ্কারস্য বাচ্যালঙ্-কৃতেঃ বাচ্যালঙ্কৃতিত্বমেবেত্যর্থঃ। তত্রৈব বিরোধে শ্লেষে বা বাচ্যালঙ্কারত্বম্ সুবচমিতি যাবৎ।

বালেষু কেশেষন্ধকারঃ কার্ষ্ণ্যম্, ধালঃ প্রত্যগ্রশ্চান্ধকারস্তমঃ। ননু মাতঙ্গেত্যাদাবপি ধর্মদ্বয়ে যশ্চকারঃ সঃ বিরোধদ্যোতক এব। অন্যথা

উদ্ভাসিত, অথচ 'ন-খোদ্ভাসিত'—'খ' বা গগনে উদ্ভাসিত হয় না: যাহারা পদ্মের সৌন্দর্য্য বৃদ্ধি করে,আবার যাহাদের দ্বারা পদ্মের শোভা নিন্দিত হয়, যাহারা ক্ষিতিধরের ( পর্বত ও রাজার ) মস্তকে অবভাসিত হয়, যাহারা অমরবৃন্দের ( বা চামরসমূহের ) শিরোদেশে পরিক্রমা করে, দিনপতির সেই উভয়বিধ পাদই তোমাদের মঙ্গলের হেতু হউক।

শব্দশক্তিমূল অনুস্বানরূপব্যঙ্গ্যধ্বনির এইরূপ অন্যান্য প্রকারও আছে। গ্রন্থবিস্তারভয়ে এখানে তাহার বিস্তারিত আলোচনা করা হইল না।

বাসুদেব

এইরূপে, শব্দশক্তিমূল ব্যতিরেক-ধ্বনিও হইয়া থাকে। উদাহরণ স্বরূপ 'খং যে'—ইত্যাদি শ্লোক উদ্ধৃত হইয়াছে। এখানে সূর্য্য-রশ্মির উৎকর্ষ দ্যোতিত হইয়াছে—সাক্ষাৎভাবে বাচ্য হয় নাই।

উভয়ে পাদাঃ—(১) সূর্য্যপক্ষে রশ্মিসমূহ (২) দেহধারী দেবতা-পক্ষে—অঙ্গুলি, চরণ প্রভৃতি অবয়ব।

৩৭। অর্থশক্ত্যুদ্‌ভবস্ত্বন্যো যত্রার্থঃ স প্রকাশতে।
যস্তাৎপর্য্যেন বস্ত্বন্যদ্ ব্যনক্ত্যুক্তিং বিনা স্বতঃ ॥ ২২

যত্রার্থঃ স্বসামর্থ্যাদর্থান্তরমভিব্যনক্তি শব্দব্যাপারং বিনৈব সোঽর্থশক্ত্যুদ্‌ভবো নামানুস্বানোপমব্যঙ্গ্যো ধ্বনিঃ। যথা—

এবংবাদিনি দেবর্ষৌ পার্শ্বে পিতুরধোমুখী।
লীলা-কমল-পত্রাণি গণয়ামাস পার্বতী ॥

---

প্রতিধর্ম-সর্বধর্মান্তে বা ন কশ্চিদ্বা চকারঃ স্যাৎ, যদি সমুচ্চয়ার্থঃ স্যাদিত্যভি-প্রায়েণোদাহরণান্তরমাহ—যথেতি। শরণং গৃহমক্ষয়রূপমগৃহং কথম্। যো ন বীশঃ স কথং থিয়ামীশঃ। যো হরিঃ কপিলঃ স কথং কৃষ্ণঃ। চতুরঃ পরাক্রম-যুক্তো মহাত্মা স কথং নিষ্ক্রিয়ঃ। অরীণামরযুক্তানাং চ যো নাশয়িতা স কথং চক্রং বহমানেন ধারয়তি। বিরোধ ইতি। বিরোধনমিত্যর্থঃ। প্রতীয়ত ইতি। স্ফুটং নোচ্যতে কেনচিদিতি ভাবঃ। ৩৬।

অত্র হি লীলাকমল-পত্রগণনমুপসর্জনীকৃতস্বরূপং শব্দব্যাপারং বিনৈবার্থান্তরং ব্যভিচারিভাবলক্ষণং প্রকাশয়তি। ন চায়মলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্যৈব ধ্বনের্বিষয়ঃ। যতো যত্র সাক্ষাচ্ছব্দনিবেদিতেভ্যো বিভাবানুভাবব্যভিচারিভ্যো রসাদীনাং প্রতীতিঃ, স তস্য কেবলস্য মার্গঃ। যথা— কুমারসম্ভবে মধুপ্রসংগে বসন্তপুষ্পাভরণং বহন্ত্যা দেব্যা আগমনাদিবর্ণনং মনোভবশরসন্ধানপর্য্যন্তং শম্ভোশ্চ পরিবৃত্তধৈর্যস্য চেষ্টাবিশেষবর্ণনাদি সাক্ষাচ্ছব্দনিবেদিতম্। ইহ তু সামর্থ্যাক্ষিপ্তব্যভিচারিমুখেন রসপ্রতীতিঃ। তস্মাদয়মন্যো ধ্বনেঃ প্রকারঃ।

যত্র চ শব্দব্যাপারসহায়োঽর্থোঽর্থান্তরস্য ব্যঞ্জকত্বেন উপাদীয়তে স নাস্য ধ্বনের্বিষয়ঃ। যথা—

সংকেতকালমনসং বিটং জ্ঞাত্বা বিদগ্ধয়া।
হসন্নেত্রার্পিতাকূতং লীলাপদ্মং নিমীলিতম্॥

অত্র লীলাপদ্মনিমীলনস্য ব্যঞ্জকত্বমুক্ত্যৈব নিবেদিতম্।

### অনুবাদ

কিন্তু, যেখানে অর্থশক্তি হইতেই অন্য অর্থ প্রকাশিত হয়, যাহা উক্তির সাহায্য ব্যতীত নিজেই আপনার অর্থশক্তিবলে অন্য বস্তুর ব্যঞ্জনা করে, সেই অর্থশক্ত্যুদ্ভব ধ্বনি (শব্দশক্ত্যুদ্ভবধ্বনি) হইতে পৃথক।

যেখানে শব্দব্যাপার ছাড়াই অর্থ নিজ সামর্থ্যের সাহায্যেই অর্থান্তরের অভিব্যঞ্জনা করে, সেখানে তাহা অর্থশক্ত্যুদ্ভব অনুস্বানব্যঙ্গ্য নামক ধ্বনি হইয়া থাকে। যেমন—

"দেবর্ষি এইরূপ বলিলে পিতার পার্শ্বে অবস্থিতা অধোমুখী পার্বতী লীলাপদ্মের পত্রসমূহ গণনা করিতে লাগিলেন।"

এখানে লীলাপদ্মের পত্রগণনা নিজের স্বরূপকে আচ্ছন্ন করিয়া শব্দব্যাপার ব্যতীতই ব্যভিচারিভাবরূপ অন্য অর্থ প্রকাশ করিতেছে। ইহা অলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির বিষয় নহে। কারণ, যেখানে সাক্ষাৎভাবে শব্দের দ্বারা নিবেদিত বিভাবানুভাব-ব্যভিচারিভাব হইতে রসাদির প্রতীতি হয়, কেবল সেখানেই তাহা তাহার (অলক্ষ্যক্রমব্যঙ্গ্যের)

বিষয়। যেমন, কুমারসম্ভবে বসন্তবর্ণনাস্থলে বসন্তকালীন পুষ্পালংকারযুক্তা দেবীর আগমনাদি হইতে মদনের শরসন্ধান পর্য্যন্ত বর্ণনা এবং বিচলিতধৈর্য শম্ভুর চেষ্টাবিশেষ-বর্ণনাদি সাক্ষাৎভাবে শব্দের দ্বারা নিবেদিত হইয়াছে। কিন্তু এখানে (অর্থের) সামর্থ্যের দ্বারা আক্ষিপ্ত ব্যভিচারিভাবমুখেই রসের প্রতীতি হইয়াছে। সুতরাং ইহা হইতেছে ধ্বনির অন্য প্রকার।

কিন্তু যেখানে শব্দব্যাপারের সহায়যুক্ত অর্থ অন্য অর্থের ব্যঞ্জকরূপে গৃহীত হয়, সেখানে তাহা এই ধ্বনির বিষয় হয় না। যেমন,—

"উপপতিকে সংকেতকালমনা বুঝিয়া বিদগ্ধা নায়িকা সহাস্যমুখে নেত্রের দ্বারা ইঙ্গিত করিয়া লীলাপদ্ম নিমীলিত করিল।"

এখানে লীলাপদ্মনিমীলনের ব্যঞ্জকত্ব উক্তির সাহায্যেই নিবেদিত হইয়াছে।

বাসুদেব

পূর্বের অনুচ্ছেদসমূহে শব্দশক্ত্যুদ্ভব সংলক্ষ্য-ক্রম-ব্যঙ্গ্য ধ্বনির সম্বন্ধে আলোচনা হইয়াছে। অতঃপর বর্ত্তমান অনুচ্ছেদে অর্থশক্ত্যুদ্ভব সংলক্ষ্যক্রম-ব্যঙ্গ্য ধ্বনির আলোচনা করা হইতেছে।

"অন্যঃ"—'পৃথক', অর্থাৎ অর্থশক্ত্যুদ্ভবব্যঙ্গধ্বনি শব্দশক্ত্যুদ্ভব-ব্যঙ্গধ্বনি হইতে পৃথক বা স্বতন্ত্র।

'স্বতস্তাৎপর্য্যেন'—নিজ অর্থশক্তির সাহায্যে; এই পদের দ্বারা অভিধার নিরাকরণ করিয়া ধ্বনন-ব্যাপার বোঝান হইল; এই পদ অন্বয়াববোধক তাৎপর্য্যশক্তিকে বুঝাইতেছে না।

'স্বতঃ'—স্ব-বোধক শব্দের দ্বারাই এই শব্দের ব্যাখ্যা হইয়াছে।

'উক্তিং বিনা'—বৃত্তিতে ইহারই ব্যাখ্যাপ্রসঙ্গে বলা হইয়াছে 'শব্দ-ব্যাপারং বিনা' অর্থাৎ শব্দব্যাপারের আশ্রয় না লইয়া; বিনা শব্দাবলম্বনে।

অর্থান্তরং ব্যভিচারিভাবলক্ষণম্'—শৃঙ্গাররসের ব্যভিচারী ভাব যে লজ্জা, সেই লজ্জারূপ লক্ষণযুক্ত অন্য অর্থ—অর্থাৎ পার্বতীর লজ্জা।

"ন চায়ম·······কেবলস্য মার্গঃ"—উপরের উদাহরণে ব্যভিচারী ভাবকে অর্থশক্ত্যুদ্ভব সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির দৃষ্টান্তরূপে গ্রহণ করা

হইয়াছে। কিন্তু পূর্বে বলা হইয়াছে যে, রস, ভাব প্রভৃতি অসংলক্ষ্যক্রম-ব্যঙ্গধ্বনির বিষয়। তাহা হইলে কি উক্ত উদাহরণের দ্বারা পূর্বাপর বিরোধ-সৃষ্টি হইল না? বৃত্তিতে বলা হইয়াছে—উক্ত উদাহরণের দ্বারা পূর্বাপর বিরোধ-সৃষ্টি হয় নাই। অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনিতে যেখানে আপনার বিভাবাদির শক্তিবশতঃই ব্যভিচারী ইত্যাদির তাৎক্ষণিক প্রতীতি হয়, সেখানে ব্যভিচারী প্রভৃতি সাক্ষাৎ শব্দের দ্বারাই নিবেদিত হয়। রস-ভাবাদিমূলক অর্থ কখনও বাচ্য হয় না, তাহারা ব্যঞ্জিতই হইয়া থাকে; তবে সবক্ষেত্রেই যে তাহারা অসংলক্ষ্যক্রম-ব্যঙ্গ্যধ্বনির বিষয় হয়, তাহা নহে। তাহারা অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির বিষয় হয় সেইখানেই, যেখানে স্থায়িভাব ও ব্যভিচারী ভাবের প্রকাশক বিভাবানুভাবের পরিপূর্ণ নিবেদন হয় প্রত্যক্ষবর্ণনার দ্বারা। ব্যভিচারী ভাবসমূহ স্বতন্ত্র নহে—ইহারা স্থায়িভাবের উপর নির্ভরশীল। স্থায়িভাব যেন মালার সূত্র ও ব্যভিচারিভাব যেন এই-সূত্রে গাঁথা মালার বিভিন্ন পুষ্প; সাক্ষাৎশব্দনিবেদিত পরিপূর্ণ বিভাবানুভাব হইতে স্থায়ী ভাবের সহিত অব্যবহিতভাবে (অর্থাৎ স্থায়িভাবের সঙ্গে সঙ্গেই) ব্যভিচারী ভাবেরও আস্বাদ হয়। এরূপক্ষেত্রে ব্যভিচারি-ভাবসমূহের চর্বণা স্থায়িভাবের চর্বণায় পর্য্যবসিত হয়; ফলে অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির প্রতীতি হয়। সাক্ষাৎ শব্দনিবেদিত অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির উদাহরণ-হিসাবে বৃত্তিতে কুমারসম্ভবের—

(২) অশোকনির্ভৎসিৎপদ্মরাগ
মাকৃষ্ট হেম-দ্যুতিকর্ণিকারম্।
মুক্তাকলাপীকৃতসিন্ধুবারং
বাসন্তপুষ্পাভরণং বহন্তী ॥

(১) নির্বাণভূয়িষ্ঠমথাস্য বীর্যং
সন্ধুক্ষয়ন্তীব বপুর্গুণেন।
অনুপ্রযাতা বনদেবতাভ্যা
মদৃশ্যত স্থাবর-রাজকন্যা ॥

(৩) প্রতিগ্রহিতুং প্রণয়িপ্রিয়ত্বাৎ
ত্রিলোচনস্তামুপচক্রমে চ।
সম্মোহনং নাম চ পুষ্পধন্বা
ধনুষ্যমোঘং সমধত্ত বাণম্ ॥

(৪) হরস্তু কিঞ্চিৎপরিবৃত্তধৈর্য্য
শ্চন্দ্রোদয়ারম্ভ ইবাম্বুরাশিঃ।
উমামুখে বিম্বফলাধরোষ্ঠে
ব্যাপারয়ামাস বিলোচনানি ॥

প্রভৃতি দৃষ্টান্ত উল্লিখিত হইয়াছে। এই সব উদাহরণে কোথাও আলম্বনের ও উদ্দীপনবিভাবের সম্পূর্ণ বর্ণনা, কোথাও বিভাবতার উপযোগিতা, কোথাও ভাবদ্যোতক অনুভাবসমূহের বর্ণনা সাক্ষাৎ শব্দের সাহায্যেই প্রকাশিত হইয়াছে। এসব ক্ষেত্রে বিভাবানুভাবের চর্বণাই ব্যভিচারীর চর্বণায় পর্য্যবসিত হওয়ায় এবং উভয় চর্বণার মধ্যে ক্রমের প্রতীতি না থাকায় অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনি হইয়াছে। কিন্তু "এবংবাদিনি দেবর্ষৌ" এই উদাহরণে শৃঙ্গাররসের প্রতীতি হইয়াছে ব্যভিচারী ভাবের মাধ্যমে। লজ্জাত্মক ব্যভিচারী ভাব কিন্তু সাক্ষাৎভাবে শব্দের দ্বারা এখানে প্রকাশিত হয় নাই, ব্যঞ্জিত হইয়াছে অধোমুখে লীলাকমলপত্র-গণনার দ্বারা। কুমারীগণের পদ্মপত্রগণনা ও অবনতমুখে থাকা অন্য কারণেও হইতে পারে। কিন্তু এখানে শৃঙ্গারাত্মক ব্যভিচারী ভাবের উপলব্ধি হয় দেবীর মহাদেবের জন্য পূর্বে অনুষ্ঠিত তপশ্চর্য্যা প্রভৃতি বৃত্তান্ত স্মরণের পর; অর্থাৎ প্রকরণবশতঃ,তথা বক্তা ও বোদ্ধব্যের জ্ঞানের জন্য এই ব্যভিচারী ভাবের প্রতীতি ঘটে; বর্ণনার সংগে সংগেই প্রতিপত্তার হৃদয়ে তাৎক্ষণিক লজ্জার উপলব্ধি হয় না। সুতরাং ব্যঙ্গ্য এখানে সংলক্ষ্যক্রম হইয়াছে। অবশ্য ব্যভিচারী ভাবের প্রতীতির সংগে সংগেই অব্যবহিতভাবে অঙ্গী রসের ( শৃঙ্গারের ) প্রতীতি হওয়ায়—তখন ধ্বনি অসংলক্ষ্যক্রম হইয়া দাঁড়ায়। কিন্তু শৃঙ্গাররসের প্রতীতির জন্য যে ব্যভিচারী ভাবের উপর নির্ভর করিতে হয়, সেজন্য ধ্বনি এখানে প্রথমে

সংলক্ষ্যক্রমই হইয়াছে। বৃত্তিতে উল্লিখিত "ইহ তু সামর্থ্যাক্ষিপ্ত···· প্রতীতিঃ"—এই অংশে উপর্যুক্ত বিষয়ই বলা হইয়াছে।

'যত্র চ····নিবেদিতম্'—অর্থশক্ত্যুদ্ভব সংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনি শব্দের দ্বারা প্রকাশিত হয় না; যেখানে তাহা হয়, সেখানে অর্থশক্ত্যুদ্ভব সংলক্ষ্যক্রমধ্বনি না হইয়া অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনি হয়। উদাহরণস্বরূপ "সংকেতকাল—" ইত্যাদি শ্লোকটি উদ্ধৃত হইয়াছে। এখানে লীলাপদ্মের নিমীলন হইতেছে প্রদোষ-সময়ের ব্যঞ্জক। এই ব্যঞ্জকত্ব নিবেদিত হইয়াছে—প্রথম তিনপাদের উক্তির দ্বারা। "সংকেতকাল জানিতে ইচ্ছুক" 'বিদগ্ধা', 'হাসি ও চক্ষুর ইঙ্গিত'—ইত্যাদি শব্দের দ্বারাই লীলাপদ্মনিমীলনরূপ অর্থ প্রদোষরূপ অর্থান্তরের ব্যঞ্জনা করিতেছে। এই শ্লোকে অন্যান্য শব্দের প্রয়োগ থাকিলেও তাহাদের অভিধাশক্তির দ্বারা 'প্রদোষ'-রূপ অর্থ বুঝায় নাই। সুতরাং এখানে পদ্মনিমীলনরূপ অর্থের ব্যঞ্জকত্ব নষ্ট হয় নাই। শব্দের সাহায্যে পদ্মনিমীলনরূপ অর্থ প্রদোষরূপ অর্থান্তরের ব্যঞ্জনা করায়, এখানে অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনি হইয়াছে, অর্থশক্তিমূল বস্তুধ্বনি হয় নাই।

## মূল

৩৮। তথা চ

শব্দার্থশক্ত্যাক্ষিপ্তোঽপি ব্যঙ্গ্যোঽর্থঃ কবিনা পুনঃ।
যত্রাবিষ্ক্রিয়তে স্বোক্ত্যা সান্যৈবালংকৃতির্ধ্বনেঃ ॥ ২৩

শব্দশক্ত্যার্থশক্ত্যা শব্দার্থশক্ত্যা বাক্ষিপ্তোঽপি ব্যঙ্গ্যোঽর্থঃ কবিনা পুনর্যত্র স্বোক্ত্যা প্রকাশীক্রিয়তে সোঽস্মাদনুস্বানোপমব্যঙ্গ্যাদ্ ধ্বনেরন্য এবালংকারঃ। অলক্ষ্যক্রমব্যঙ্গ্যস্য বা ধ্বনেঃ সতি সম্ভবে স তাদৃগন্যোঽলংকারঃ। তত্র শব্দশক্ত্যা, যথা—

## লোচন টীকা

নখৈরুদ্ভাসন্তে যেঽবশ্যং খে গগনে ন উদ্ভাসন্তে। উভয়ে রশ্ম্যাত্মানোঽঙ্গুলী-পার্শ্বাগ্রত্বয়বিরূপাশ্চেত্যর্থঃ। ৩৭।

বৎসে ! মা গা বিষাদং শ্বসনমুরুজবং সন্ত্যজোর্দ্ধপ্রবৃত্তং
কম্পঃ কো বা গুরুস্তে ভবতু বলভিদা জৃম্ভিতেনাত্র যাহি।
প্রত্যাখ্যানাং সুরানামিতি ভয়শমনছদ্মনা কারয়িত্বা
যস্মৈ লক্ষ্মীমদাদ্ বঃ স দহতু দুরিতং মন্থমূঢাং পয়োধিঃ ॥

অর্থশক্ত্যা, যথা—

অম্বা শেতেঽত্র বৃদ্ধা পরিণতবয়সামগ্রণীরত্র তাতো
নিঃশেষাগারকর্মশ্রমশিথিলতনুঃ কুম্ভদাসী তথাত্র।
অস্মিন্ পাপাহমেকা কতিপয়দিবসপ্রোষিতপ্রাণনাথা
পান্থায়েত্থং তরুণ্যা কথিতমবসরব্যাহৃতিব্যাজপূর্বম্ ॥

উভয়শক্ত্যা, যথা—"দৃষ্ট্যা কেশব—" ইত্যাদৌ।

অনুবাদ

তদুপরি,

যেখানে—শব্দ, অর্থ এবং শব্দ ও অর্থ দুই-এরই দ্বারা আক্ষিপ্ত হইলেও ব্যঙ্গ্যার্থকে নিজ উক্তির দ্বারা কবি পুনরায় আবিষ্কার করেন, সেখানে তাহা ( সংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ) ধ্বনি হইতে পৃথক ; কিন্তু তাহা ( অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য ) ধ্বনির অলংকারই হইয়া থাকে।

যেখানে শব্দশক্তির দ্বারা, অর্থশক্তির দ্বারা বা শব্দার্থ উভয়ের শক্তি দ্বারা ব্যঙ্গ্যার্থ আক্ষিপ্ত হইলেও, কবি পুনরায় তাহাকে স্বীয় উক্তির দ্বারা প্রকাশিত করেন, সেখানে সেই ব্যঙ্গ্যার্থ অনুস্বানোপম-ব্যঙ্গ্য-ধ্বনি হইতে পৃথক এক অলংকারই ( হয় ) ; কিংবা অলক্ষ্যক্রমব্যঙ্গ্য-ধ্বনি সম্ভব হইলে, তাহা সেইরূপ অন্য অলংকার। তন্মধ্যে শব্দশক্তির দ্বারা আক্ষিপ্ত ব্যঙ্গ্যের উদাহরণ, যেমন—

বৎসে ! তুমি বিষাদে পড়িও না ; ঊর্দ্ধমুখী আবেগপূর্ণ নিঃশ্বাস ত্যাগ কর ; তোমার গুরুতর কম্প কেন ? শক্তিহানিকর গাত্র-সম্মর্দনেরই বা কি প্রয়োজন ? এদিকে যাও ;—এইভাবে ভয় দূর করার ছলে দেবগণকে প্রত্যাখ্যান করিয়া সমুদ্র যাঁহার হস্তে মন্থনাকুল লক্ষ্মীকে দান করিয়াছিলেন—তিনি তোমাদের পাপ দহন করুন।

[ দ্বিতীয়ার্থ ঃ—বৎসে ! তুমি বিষভক্ষণকারী শিবের নিকট যাইও না, বায়ু বা অগ্নিকে পরিত্যাগ কর ; জলপতি ( বরুণ ) বা ব্রহ্মা তোমার গুরু। ঐশ্বর্য্যমত্ত ইন্দ্রের নিকট হইতে চলিয়া যাও—এইভাবে দেবতাগণকে প্রত্যাখ্যান করাইয়া সমুদ্র মন্থনাকুল লক্ষ্মীকে যাঁহাকে দান করিয়াছিলেন, তিনি তোমাদের পাপ দহন করুন। ]

অর্থ শক্তির দ্বারা আক্ষিপ্ত, যেমন—

এখানে বৃদ্ধা মাতা শয়ন করেন, এখানে বৃদ্ধগণের অগ্রণী পিতা শয়ন করেন ; এবং এইখানে শয়ন করে—সমস্ত গৃহকর্মসমাপন-শ্রমহেতু শিথিলতনু কুম্ভদাসী ( জল আনয়নকারিণী দাসী )। কিছুদিন হইল যাঁহার প্রাণনাথ বিদেশে গমন করিয়াছে, সেইরূপ পাপিষ্ঠা আমি এই গৃহে একা শয়ন করি। অবসরজ্ঞাপনছলে তরুণী পথিককে এইরূপ বলিল।

উভয় শক্তির দ্বারা আক্ষিপ্ত, যেমন—'দৃষ্ট্যা কেশব' ইত্যাদি উদাহরণে॥

### বাসুদেব

পূর্বের অনুচ্ছেদসমূহে শব্দশক্তি ও অর্থশক্তিমূলক সংলক্ষ্যক্রম-ব্যঙ্গ্যধ্বনির কথা বলা হইয়াছে। এখানে শব্দ ও অর্থ এই উভয়শক্তি-

### লোচন টীকা

এবং শব্দশক্ত্যুদ্ভবধ্বনিমুক্ত্বার্থশক্ত্যুদ্ভবং দর্শয়তি অর্থেতি। অন্য ইতি শব্দশক্ত্যুদ্ভবাৎ। স্বতস্তাৎপর্যেনেত্যভিধাব্যাপারনিরাকরণপরমিদং পদং ধ্বননব্যাপারমাহ নতু তাৎপর্য্যশক্তিম্। সা হি বাচ্যার্থ-প্রতীতাবেবোপক্ষীণেত্যুক্তম্ প্রাক্। অনেনৈবাশয়েন বৃত্তৌ ব্যাচষ্টে—যত্রার্থঃ স্বসামর্থ্যাদিতি। স্বত ইতি শব্দঃ স্বশব্দেন ব্যাখ্যাতঃ। উক্তিং বিনেতি ব্যাচষ্টে—শব্দব্যাপারং বিনৈবেতি। উদাহরতি যথা এবমিতি। অর্থান্তরমিতি লজ্জাত্মকম্। সাক্ষাদিতি। ব্যভিচারিণাং যত্রালক্ষ্যক্রমতয়া ব্যবধিবন্ধ্যৈব প্রতিপত্তিঃ স্ববিভাবাদিবলাত্তত্র সাক্ষাচ্ছব্দনিবেদিতত্বম্ বিবক্ষিতমিতি—ন পূর্বাপরবিরোধঃ। পূর্বং হি উক্তম্—ব্যভিচারিণামপি ভাবত্বান্ন স্বশব্দতঃ প্রতিপত্তিরিত্যাদি বিস্তরতঃ। এতদুক্তং ভবতি—যদ্যপি রসভাবাদিরর্থো ধন্যমান এব ভবতি ন বাচ্যঃ কদাচিদপি, তথাপি ন সর্বোঽলক্ষ্যক্রমস্য বিষয়ঃ। যত্র হি বিভাবানুভাবেভ্যঃ স্থায়িগতেভ্যো ব্যভিচারিগতেভ্যশ্চ পূর্ণেভ্যো ঝটিত্যেব রসব্যক্তিস্তত্রাস্ত্বলক্ষ্যক্রমঃ। যথা—

মূলক ধ্বনির কথা তুলিয়া ধ্বনিকার বলিতেছেন যে সেক্ষেত্রেও অর্থাৎ শব্দার্থোভয়শক্ত্যুদ্ভবব্যঙ্গ্যধ্বনির ক্ষেত্রেও শব্দ ও অর্থ উভয়ের শক্তির দ্বারাই ব্যঞ্জনাকে আক্ষিপ্ত হইতে হইবে, সেখানেও এই ব্যঞ্জনা সাক্ষাৎ-ভাবে শব্দের দ্বারা নিবেদিত হইবে না।

এখন প্রশ্ন হইতে পারে; শব্দশক্ত্যুদ্ভবব্যঙ্গ্যধ্বনি এবং অর্থশক্ত্যুদ্ভব-ব্যঙ্গ্যধ্বনি এই দুই ভেদ স্বীকারের পর কি আবার উভয়শক্ত্যুদ্ভব-ব্যঙ্গ্যধ্বনি স্বীকারের কোন প্রয়োজনীয়তা থাকে? এ বিষয়ে পণ্ডিতরাজ জগন্নাথের আলোচনা বড়ই সুন্দরভাবে এই প্রশ্নের মীমাংসা করিয়াছে। আচার্য্য জগন্নাথ বলেন—

"যদ্যপি শব্দশক্তিমূলকত্বম্ অর্থশক্তিমূলকত্বং চ ইতি উভয়মপি সকলব্যঙ্গ্যসাধারণম্ শব্দার্থয়োরনুসন্ধানং বিনা ব্যঙ্গ্যস্য এব অনুল্লাসাৎ, তথাপি পরিবৃত্ত্যসহিষ্ণুনাং শব্দানাং প্রাচুর্য্যে তৎপ্রযুক্তাৎ প্রাধান্যাৎ সত্যা অপ্যর্থশক্তেরপ্রাধান্যাচ্চ ব্যঙ্গ্যস্য শব্দশক্তিমূলকত্বেনৈব ব্যপদেশঃ। পরিবৃত্তিসহিষ্ণুনাং তু প্রাচুর্যে অর্থশক্তেরেব প্রাধান্যাৎ সত্যা অপি শব্দশক্তেঃ প্রধানানুগুণ্যার্থতয়া মল্লগ্রামাদিবৎ প্রধানেনৈব ব্যপদেশঃ। **যত্র তু কাব্যে পরিবৃত্তিং সহমানানামসহমানানাঞ্চ শব্দানাং নৈকজাতীয়-প্রাচুর্যম্, অপি তু সাম্যমেব, তত্র শব্দার্থোভয়শক্তিমূলকস্য ব্যঙ্গ্যস্য স্থিতিরিতি ত্র্যথো ধ্বনিঃ। ন চায়ং শব্দশক্তিমূলকতয়ৈব অর্থশক্তি-**

নির্বাণভূয়িষ্ঠমথাস্য বীর্য্যং সংধুক্ষয়ন্তীব বপুর্গুণেন।
অনুপ্রয়াতা বনদেবতাভিরদৃশ্যত স্থাবর-রাজকন্যা॥

ইত্যাদৌ সম্পূর্ণালম্বনোদ্দীপন-বিভাবতাযোগ্য-স্বভাববর্ণনম্।

প্রতিগ্রহীতুং প্রণয়ি-প্রিয়ত্বাৎ ত্রিলোচনস্তামুপচক্রমে চ।
সম্মোহনং নাম চ পুষ্পধন্বা ধনুষ্যমোঘং সমধত্ত বাণম্॥

ইত্যনেন বিভাবতোপযোগ উক্তঃ—

হরস্তু কিঞ্চিৎ পরিবৃত্তধৈর্য্যশ্চন্দ্রোদয়ারম্ভ ইবাম্বুরাশিঃ।
উমামুখে বিম্বফলাধরোষ্ঠে ব্যাপারয়ামাস বিলোচনানি॥

অত্র হি ভগবত্যাঃ প্রথমমেব তৎপ্রবণত্বাত্তস্য চেদানীং তদুন্মুখীভূতত্বাৎ প্রণয়িপ্রিয়তয়া চ পক্ষপাতস্য সূচিতস্য গাঢ়ীভাবাপ্রত্যাত্মনঃ স্থায়িভাবস্যৌৎ-সুক্যাবেগচাপল্যহর্ষাদেশ্চ ব্যভিচারিণঃ সাধারণীভূতোঽনুভাববর্গঃ প্রকাশিত

মূলকত্বয়ৈব বা ব্যপদেষ্টুং শক্যঃ, বিনিগমকাভাবৎ। নাপি শব্দশক্তি-মূলকার্থশক্তিমূলকয়োঃ সংকরেণ গতার্থয়িতুম্ ব্যঙ্গ্যভেদ এব সংকরস্যেষ্টেঃ ; ইহ তু ব্যঙ্গ্যস্যৈক্যেন তস্যানুত্থানাৎ ॥"

শব্দশক্ত্যা........গন্ত্যোহলংকারঃ—যেখানে শব্দশক্তি, অর্থশক্তি বা উভয়শক্তি দ্বারা আক্ষিপ্ত ব্যঙ্গ্য অর্থকে আবার সাক্ষাৎ উক্তির দ্বারা কবি প্রকাশ করেন, সেখানে তাহা আর ধ্বনি থাকেনা ; ইহা তখন শ্লেষাদি বাচ্যালংকার হইয়া দাঁড়ায়।

'সা ধ্বনে অন্যা এব অলংকৃতিঃ'—অর্থাৎ ইহা ধ্বনি নহে, শ্লেষাদি অন্য অলংকার হয়। ধ্বনেঃ—এখানে পঞ্চমী বিভক্তিতে ব্যবহৃত হইয়াছে। অর্থ হইতেছে—ধ্বনি হইতে পৃথক অন্য বাচ্যালংকার।

অথবা যদি এইভাবে যোজনা করা হয়—সা ধ্বনেঃ অন্যা এব অলংকৃতিঃ—তাহা হইলে অর্থ দাঁড়াইবে—"সেই ব্যঙ্গ্যার্থ ধ্বনির অর্থাৎ অসংলক্ষ্যক্রমধ্বনির অন্য অলংকার হয়।" এক্ষেত্রে 'ধ্বনেঃ' শব্দটির ষষ্ঠী বিভক্তিতে প্রয়োগ হইয়াছে। অর্থাৎ সেখানে অসংলক্ষ্য-ক্রমব্যঙ্গ্যধ্বনি অলংকরণীয় ও সেই কারণে অঙ্গী ; শব্দ দ্বারা আবিষ্কৃত ব্যঙ্গ্যার্থ সেখানে এই অলংকার্য্য অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্যধ্বনির অঙ্গ অলংকার রূপে তাহারই বিশেষ শোভা সম্পাদন করে। এই ব্যঙ্গ্যার্থ তখন সাধারণ অলংকার না থাকিয়া রস, ভাবাদিরূপ অসংলক্ষ্যক্রমব্যঙ্গ্য-ধ্বনিকে পুষ্ট করে বলিয়া বৈশিষ্ট্যলাভ করে ; তখন এই অসংলক্ষ্যক্রম-ব্যঙ্গ্যধ্বনির ব্যঙ্গ্য অর্থ বাচ্যমাত্র অলংকারের আশ্রয়ে দ্বিতীয় লোকোত্তর অলংকার হইয়া থাকে।

ইতি বিভাবানুভাবচর্বণৈব ব্যভিচারিচর্বণায়াং পর্যবস্যতি। ব্যভিচারিণাং পারতন্ত্র্যাদেব স্রকৃসূত্রকল্পস্থায়িচর্বণাবিশ্রান্তেরলক্ষ্যক্রমত্বম্। ইহ তু পদ্মদল-গণনমধোমুখত্বং চান্যথাপি কুমারীণাং সম্ভাব্যত ইতি ঝটিতি ন লজ্জায়াং বিশ্রময়তি হৃদয়ম্, অপি তু প্রাগ্‌বৃত্ততপশ্চর্য্যাদিবৃত্তান্তানুস্মরণেন তত্র প্রতিপত্তিং করোতীতি ক্রমব্যঙ্গ্যতৈব। রসস্তত্রাপি দূরত এব ব্যভিচারিস্বরূপে পর্য্যালোচ্য-মানে ভাতীতি তদপেক্ষয়া অলক্ষ্যক্রমতৈব। লজ্জাপেক্ষয়া তু তত্র লক্ষ্য-ক্রমত্বম্। অমুমেব শব্দঃ কেবলশব্দশ্চ সূচয়তি। ভাবমেব 'উক্তিং বিনে'তি বহুকং

শব্দশক্তির দ্বারা আক্ষিপ্ততার উদাহরণের প্রথমশ্লোকে বিভিন্ন শব্দ শ্লিষ্ট। যথা—বিষাদ—দুঃখ, বা বিষভক্ষণকারী শিব; ঊর্দ্ধ-প্রবৃত্তম্—ঊর্দ্ধগ বা অগ্নি; উরুজবং শ্বসনং—দীর্ঘশ্বাস, বা পবনদেব; কম্প—কম্পন বা 'অপ' বা জলের পতি বরুণ; কঃ—ব্রহ্মা; গুরু—গুরুতর বা গুরুজন। বলভিদা জৃম্ভিতেন—শক্তিনাশকারী গাত্রসম্মর্দন বা ঐশ্বর্য্যপ্রমত্ত ইন্দ্র।

এই উদাহরণে শব্দশ্লেষের সাহায্যে আক্ষিপ্ত ব্যঙ্গ্যার্থ পুনরায় উক্তির দ্বারা প্রকাশিত হইয়াছে। সুতরাং এখানে ধ্বনি হয় নাই, 'শ্লেষ' নামক বাচ্যালংকার হইয়াছে।

অর্থশক্তির দ্বারা আক্ষিপ্ততার উদাহরণ হইতেছে—'অম্বা শেতে' —ইত্যাদি শ্লোকটি; এখানে প্রত্যেক পদের ব্যঙ্গ্যার্থ সুস্পষ্ট হইলেও কবি নিজে 'ব্যাজ' শব্দের প্রয়োগ করিয়া সেই ব্যঙ্গ্যার্থকে পুনরায় প্রকাশ করিতেছেন। সুতরাং এটিও ধ্বনির ক্ষেত্র নহে।

'দৃষ্ট্যা কেশব'—এই উদাহরণটি উভয়শক্তিমূলকধ্বনির উদাহরণ। 'গোপরাগাদি' শব্দের শ্লিষ্টত্ববশতঃ এখানে শব্দশ্লেষ হইয়াছে—আবার প্রকরণবশে অর্থশক্তিও আসিয়াছে; এখানে রাধারমণ কৃষ্ণের অখিল তরুণীগণের প্রতি প্রমত্ত অনুরাগ ও গরিমাস্পদত্বের জ্ঞান না থাকিলে কৃষ্ণ-গোপিনী-বিষয়ক অর্থান্তরের প্রতীতি হইবে না। এখানেও 'সলেশম্' শব্দটি কবির নিজের উক্তি হওয়ায় এটিও সংলক্ষ্য-ক্রমধ্বনির ক্ষেত্র হয় নাই।

তদ্ব্যবচ্ছেদ্যত্বং দর্শয়িতুম্ উপক্রমতে যত্র চেতি। চ শব্দস্ত শব্দস্যার্থে। অস্যেতি। অলক্ষ্যক্রমস্ত তত্রাপি স্যাদেবেতিভাবঃ। উদাহরতি—সঙ্কেতেতি। ব্যঞ্জকত্ব-মিতি। প্রদোষসময়ং প্রতীতি শেষঃ। উক্ত্যৈবেতি। আত্মপাদত্রয়েণেত্যর্থঃ। যত্তপি চাত্র শব্দান্তর-সন্নিধানেঽপি প্রদোষার্থং প্রতি ন কস্যচিদভিধাশক্তিঃ পদস্যেতি ব্যঞ্জকত্বং ন বিঘটিতম্, তথাপি শব্দেনৈবোক্তময়মর্থোঽর্থান্তরস্য ব্যঞ্জক ইতি। ততশ্চ ধ্বনের্যদ্গোপ্যমানতোদিতচারুত্বাত্মকং প্রাণিতং তদপহস্তিতম্। যথা কশ্চিদাহ—গম্ভীরোঽহং ন মে কৃত্যং কোঽপি বেদ ন সূচিতম্। কিঞ্চিদ্-ব্রবীমি' ইতি। তেন গাম্ভীর্য্যসূচনার্থঃ প্রত্যুত আবিষ্কৃত এব। অতএবাহ ব্যঞ্জকত্বমিতি উক্ত্যৈবেতি চ। ৩৮

মূল

৩৭। প্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীরঃ সম্ভবী স্বতঃ।
অর্থোঽপি দ্বিবিধো জ্ঞেয়ো বস্তুনোঽন্যস্য দীপকঃ ॥২৪

অর্থশক্ত্যুদ্ভবানুরণনরূপব্যঙ্গ্যে ধ্বনৌ যো ব্যঞ্জকোঽর্থঃ উক্তস্তস্যাপি দ্বৌ প্রকারৌ—কবেঃ কবিনিবদ্ধস্য বা প্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীর একঃ, স্বতঃসম্ভবী চ দ্বিতীয়ঃ।

কবিপ্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীরো যথা—

সজ্জেই সুরহিমাসো ন দাব অপ্পেই জুঅইজণলক্খমুহে।
অহিণবসহআরমুহে ণবপল্লবপত্তলে অণঙ্গস্স শরে ॥
[ সং—সজ্জয়তি সুরভিমাসো ন তাবদর্পয়তি যুবতিজনলক্ষ্যমুখান্।
অভিনবসহকারমুখান্নবপল্লবপত্রলাননঙ্গস্য শরান্ ॥ ]

কবি-নিবদ্ধ-বক্তৃ-প্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীরো যথোদাহৃতমেব "শিখরিণি"—ইত্যাদি। যথা বা—

সাঅরবিইন্নজোব্বণহত্থাবলম্বং সমুন্নমন্তেহিং।
অব্ভুট্ঠাণং বিঅ মম্মহস্স দিণ্ণং তুহ থণেহিং ॥
[ সং—সাদরবিতীর্ণযৌবনহস্তাবলম্বং সমুন্নমদ্ভ্যাম্ ॥
অভ্যুত্থানমিব মন্মথস্য দত্তং তব স্তনাভ্যাম্ ॥ ]

স্বতঃসম্ভবী য ঔচিত্যেন বহিরপি সম্ভাব্যমানসদ্ভাবো ন কেবলং ভণিতিবশেনৈবাভিনিষ্পন্নশরীরঃ। যথোদাহৃতম্-'এবংবাদিনি—' ইত্যাদি। যথা বা

সিহিপিঞ্ছকণ্ণপূরা জাআ বাহস্স গব্বিরী ভমই।
মুক্তাফলরইঅপসাইণাণং মজ্ঝে সবত্তীণং ॥
[ সং—শিখিপুচ্ছকর্ণপূরা জায়া ব্যাধস্য গর্বিণী ভ্রমতি।
মুক্তাফলরচিতপ্রসাধনানাং মধ্যে সপত্নীনাম্ ॥ ]

অনুবাদ

**অন্য বস্তুর দ্যোতক অর্থও দুই প্রকারের জানিবে—(১) প্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীর ও (২) স্বতঃসম্ভবী।**

অর্থশক্ত্যুদ্ভব অনুরণনরূপ ব্যঙ্গ্য ধ্বনিতে যে অর্থ ব্যঞ্জক বলিয়া অভিহিত হইয়াছে, তাহারও দুইটি প্রকার—একটি হইতেছে কবির বা কবিকল্পিত বক্তার প্রৌঢ়োক্তির দ্বারা যাহার শরীর নিষ্পন্ন হইয়াছে; এবং দ্বিতীয়টি হইতেছে যাহা স্বতঃই সম্ভূত হইয়াছে। কবিপ্রৌঢ়োক্তি-মাত্রনিষ্পন্নশরীর, যেমন—

যুবতিবৃন্দ যাহাদের অগ্রভাগের লক্ষ্য, নূতন আম্রমুকুলবিশিষ্ট ও নবপল্লবশোভিত সেই মদনশরসমূহকে বসন্তকাল কেবল সজ্জিত করিতেছে, এখনও অর্পণ করিতেছে না।

কবিকল্পিত বক্তার প্রৌঢ়োক্তির দ্বারাই যাহার শরীর নিষ্পন্ন হইয়াছে, সেরূপ ধ্বনির উদাহরণ—"শিখরিণি"—ইত্যাদি।

কিংবা যেমন—

যৌবন আদরসহকারে হস্ত প্রসারিত করিলে, তোমার সমুন্নত স্তনযুগলের দ্বারা যেন মদনের অভ্যুত্থান প্রদত্ত হইল (অর্থাৎ মদনের পরিচর্য্যা করা হইল)।

'স্বতঃসম্ভবী'—তাহাই, যাহা ঔচিত্যবশতঃ বাহিরের দিক হইতেও সম্ভবপর, কেবলমাত্র ভণিতিবশেই যাহার শরীর নিষ্পন্ন হয় নাই। যেমন, পূর্বে উদাহৃত 'এবং বাদিনি' ইত্যাদি।

কিংবা যেমন—

ময়ূরপুচ্ছ কর্ণে পুরিয়া গর্বিতা ব্যাধপত্নী মুক্তাফলের দ্বারা প্রসাধন-রচনাকারিণী সপত্নীগণের মধ্যে ভ্রমণ করিতে লগিল।

বাসুদেব

অর্থশক্ত্যুদ্ভবধ্বনির সাধারণ লক্ষণ এবং শ্লেষাদি অলংকারের বিষয় হইতে ইহার পার্থক্য নিরূপণ করিয়া, অতঃপর অর্থশক্ত্যুদ্ভবধ্বনির বিভিন্নভেদ প্রদর্শন করা হইতেছে।

'বস্তুনঃ অন্যস্য দীপকঃ'—যাহা অন্য অর্থের ব্যঞ্জক। "অর্থোঽপি দ্বিবিধঃ জ্ঞেয়ঃ"—এখানে 'অপি' পদের অর্থ হইতেছে এই—কেবল যে অর্থশক্ত্যুদ্ভব অনুরণনরূপধ্বনি দুই প্রকারের তাহা নহে; তাহার অর্থ-শক্তিজাত যে দ্বিতীয়ভেদ আছে—তাহার ব্যঞ্জক অর্থ দুই প্রকারের বলিয়া—তাহাও দ্বিবিধ। "অর্থশক্ত্যুদ্‌······দ্বৌ প্রকারৌ"—বৃত্তির এই অংশে এই বিষয়ই বলা হইয়াছে।

'প্রৌঢ়োক্তিমাত্রনিষ্পন্নশরীরঃ'—প্র + ঊঢ় = প্রকর্ষের সহিত নিষ্পন্ন। বোদ্ধব্য বিষয়ের প্রতীতি জন্মাইতে পারিলে তবে উক্তি প্রৌঢ় হয়।

"কবেঃ কবিনিবদ্ধস্য বা বক্তুঃ"—কবির নিজের প্রৌঢ়োক্তি অথবা কল্পিত বক্তার প্রৌঢ়োক্তি। তাহা হইলে এখানে সর্বসমেত প্রভেদ হইতেছে তিনটি—(১) কবিপ্রৌঢ়োক্তিনিষ্পন্ন অর্থ (২) কবিনিবদ্ধ বক্তার প্রৌঢ়োক্তিনিষ্পন্ন অর্থ এবং (৩` স্বতঃসম্ভবী অর্থ।

'সজ্জই সুরহিমাসো—' এই উদাহরণটি প্রথম প্রভেদের দৃষ্টান্ত। এখানে বলা হইয়াছে—মদন সখা বসন্ত কেবল শর সজ্জিত করিতেছে—এখনও অর্পণ করিতেছেনা। এখানে বুঝাইবার বস্তু হইতেছে—মদনের উন্মাদনা শক্তির আরম্ভ এবং তাহার ক্রম-গাঢ়তা ধ্বনিত করা। সেই উদ্দেশ্য সিদ্ধির জন্য উপযুক্ত উক্তির সাহায্যে এখানে বসন্তের সহকার-সঞ্চারক অবস্থা বিবৃত হইয়াছে। এই শ্লোকে মদনের উন্মাদনাশক্তির উন্মেষ ও ক্রম-গাঢ়তার ধ্বনি না থাকিলে এই শ্লোকের সাধারণ অর্থ হইবে—বসন্তকালে আম্রবৃক্ষের পল্লবোদ্‌গম হইয়া থাকে। ফলে ইহা কেবল বস্তু হইবে—ব্যঞ্জক হইবেনা। কিন্তু কবিপ্রৌঢ়োক্তি মদনের উন্মাদনাশক্তির উন্মেষাদিরূপ বোদ্ধব্য বিষয়টিকে ধ্বনিত করিতে পারায়—এখানে কবিপ্রৌঢ়োক্তিনিষ্পন্ন ব্যঙ্গ্যধ্বনি হইয়াছে।

---

## লোচন টীকা

প্রক্রান্তপ্রকারদ্বয়োপসংহারং তৃতীয়প্রকার-সূচনং চৈকেনৈব যত্নেন করোমীত্যাশয়েন সাধারণমবতরণপদং প্রক্ষিপতি বৃত্তিকৃৎ—তথা চেতি। তেন চোক্তপ্রকারদ্বয়েনায়মপি তৃতীয়ঃ প্রকারো মন্তব্য ইত্যর্থঃ। শব্দশ্চার্থশ্চ শব্দার্থৌ চেত্যেকশেষঃ। সান্বৈবেতি। ন ধ্বনিরসৌ, অপি তু শ্লেষাদিরলঙ্কার ইত্যর্থঃ। অথবা ধ্বনিশব্দেনালক্ষ্যক্রমঃ তস্যালঙ্কার্য্যস্যাঙ্গিনঃ স ব্যঙ্গোঽর্থোঽন্যো বাচ্যমাত্রালঙ্কারাপেক্ষয়া দ্বিতীয়ো লোকোত্তরশ্চালঙ্কার ইত্যর্থঃ। এবমেব বৃত্তৌ দ্বিধা ব্যাখ্যাস্যতি। বিষমস্তীতি বিষাদঃ। ঊর্দ্ধ-প্রবৃত্তমগ্নিমিত্যত্র চার্থো মন্তব্যঃ। কম্পোঽপাং পতিঃ কো ব্রহ্মা বা তব গুরুঃ। বলভিদা ইন্দ্রেণ জৃম্ভিতেন ঐশ্বর্য্যমদমত্তেনেত্যর্থঃ। জৃম্ভিতং চ গাত্রসংমর্দনাত্মকং বলং ভিনত্তি আয়াসকারিত্বাৎ।

**কবি-নিবদ্ধ……শিখরিনি ইত্যাদি** :—এখানে শুকপক্ষী লোহিত-বর্ণের বিম্বফল দংশন করিতেছে—মাত্র এই অর্থ ধরিলে ইহাতে কোন ব্যঞ্জকতা থাকেনা। কিন্তু কবিকল্পিত কামুক তরুণ যখন এই প্রৌঢ়োক্তি করেন, তখন ইহা নূতন অর্থের ব্যঞ্জকতা প্রাপ্ত হয়।

**"সাঅর…থণেহিং"**—এখানে প্রধানভূত স্তনযুগল অপেক্ষাও গৌরবান্বিত হইতেছেন কামদেব ; কারণ স্তনযুগল উত্থিত হইয়া তাঁহার সেবা করিতেছে। যৌবন যেন এই স্তনযুগলের পরিচারক। এখানে ধ্বনি হইতেছে—তোমার সমুন্নত স্তনদর্শনে কাহার না মদনাবেগ বৃদ্ধি পায়? এই ভাবে নিজের মনোভাব বর্ণনার জন্য যদি এই শ্লোকটির অর্থ করা হইত—তারুণ্যবশতঃ তোমার স্তনদ্বয় উন্নত'—তাহা হইলে কোন ব্যঞ্জকতা থাকিত না। এখানে ভণিতি-বৈচিত্র্যের দ্বারা ধ্বনি সৃষ্ট হইয়াছে।

**"স্বতঃসম্ভবী…শরীরঃ"**—পূর্বের দুটি প্রভেদে—কবি-প্রৌঢ়োক্তি-নিষ্পন্ন ও কবিনিবদ্ধ-বক্তৃ-প্রৌঢ়োক্তিনিষ্পন্ন ব্যঙ্গ্যার্থের প্রাণ হইতেছে—উক্তি-বৈচিত্র্য। উভয়ক্ষেত্রেই প্রৌঢ়োক্তি হইতেছে ব্যঞ্জনার মূলে। কিন্তু স্বতঃসম্ভবীর ক্ষেত্রে ব্যঞ্জনার মূলে কেবল উক্তি-বৈচিত্র্যই নাই—এই ব্যঞ্জনাকে বাহিরের দিক হইতেও ঔচিত্যবশতঃ স্বতঃসম্ভূত হইতে

---

প্রত্যাখ্যানমিতি বচসৈবাত্র দ্বিতীয়োঽর্থোঽভিধীয়ত ইতি নিবেদিতম্। সা হি কমলা পুণ্ডরীকাক্ষমেব হৃদয়ে নিধায়োত্থিতেতি স্বয়মেব দেবান্তরাণাং প্রত্যাখ্যানং করোতি। স্বভাবসুকুমারতয়া তু মন্দরান্দোলিত-জলধিতরঙ্গভঙ্গ-পর্য্যাকুলীকৃতাং তেন প্রতিবোধয়তা তৎসমর্থাচরণমত্রত্র দোষোদ্‌ঘাটনেন অত্র যাহীতি চাভিনয়বিশেষেণ সকলগুণাদরদর্শকেন কৃতম্। অতএব মন্থমূঢ়ামিত্যাহ। ইত্যুক্তপ্রকারেণ ভয়নিবারণব্যাজেন সুরাণাং প্রত্যাখ্যানং মন্থমূঢ়াং লক্ষ্মীং কারয়িত্বা পয়োধিরস্মৈ তামদাৎ স বো যুষ্মাকং দুরিতং দহত্বিতি সম্বন্ধঃ! অন্যেতি। অত্রৈকৈকস্য পদস্য ব্যঞ্জকত্বং সহৃদয়ৈঃ সুকল্প্যমিতি স্বকণ্ঠেন নোক্তম্। ব্যাজ-শব্দোঽত্র শ্বোক্তিঃ।

এবমুপসংহারব্যাজেন প্রকারদ্বয়ং সোদাহরণং নিরূপ্য তৃতীয়ং প্রকারমাহ—উভয়েতি। শব্দশক্তিস্তাবদ গোপ-রাগাদি শব্দশ্লেষবশাৎ। অর্থশক্তিস্তু প্রকরণ-বশাৎ। যাবৎ অত্র রাধারমণস্যাখিলতরুণীজনচ্ছন্নানুরাগগরিমাস্পদত্বং ন বিদিতং তাবদর্থান্তরস্যাপ্রতীতেঃ সলেশমিতি চাত্র স্বোক্তিঃ। ৩৯

হইবে। এক্ষেত্রে ব্যঞ্জনা নির্ভর করিবে না কবিকল্পনা বা ভণিতি-ভঙ্গীর উপর। তাহাদের অপেক্ষা না রাখিয়াই স্বাভাবিক ঔচিত্যবশতঃই এই ব্যঞ্জনার উদ্ভব হইতে পারিবে। 'সিহিপিঞ্ছ—ইত্যাদি শ্লোকের ব্যাখ্যায় শ্রীমদভিনবগুপ্তপাদাচার্য্য ইহা সুস্পষ্টরূপে বলিয়াছেন—

—"এষ চার্থো, যথা যথা বর্ণ্যতে, আস্তাং বা বর্ণনা, বহিরপি যদি প্রত্যক্ষাদিনাবলোক্যতে, তথা তথা সৌভাগ্যাতিশয়ং ব্যাধবধ্বা দ্যোতয়তি"।

"সিহিপিঞ্ছ....সবত্তীণং"—এই শ্লোকে ব্যাধপত্নীর সৌভাগ্য ও তাহার সপত্নীগণের দৌর্ভাগ্যাতিশয্য ধ্বনিত হইয়াছে। তাহার স্বামী পূর্বে তাহার সপত্নীগণের জন্য হস্তী নিধন করিয়া তাহাদিগকে গজমুক্তা আনিয়া দিত; এখন সে তাহার জন্য কেবল ময়ূর-নিধন করে, কারণ সে ময়ূরপুচ্ছ কর্ণে ধারণ করিতে ভালবাসে; আর তাহার স্বামী গজমুক্তার জন্য হস্তি-নিধন করে না। এতদ্বারা স্বামী যে তাহারই প্রতি অধিক আসক্ত এই সৌভাগ্য ধ্বনিত হইয়াছে। আবার স্বামীর সম্ভোগব্যগ্রতার জন্য তাহাকে অধিক প্রসাধন করিতে হয় নাই, কিন্তু সম্ভোগব্যগ্রতার অভাবের জন্য তাহার সপত্নীগণের প্রসাধনই শ্রেষ্ঠ কার্য্য হইয়া দাঁড়াইয়াছে—এই ভাবে ব্যাধপত্নীর সৌভাগ্য ও তাহার সপত্নীগণের দৌর্ভাগ্য ধ্বনিত হইয়াছে।

'এবংবাদিনি দেবর্ষৌ'—ইত্যাদি উদাহরণে কোন বিচিত্র কবি-ভণিতি নাই। সেখানে ব্যঞ্জনা বাহিরের দিক হইতে ঔচিত্যবশতঃ স্বতঃসম্ভবী। এখানেও ('সিহিপিঞ্ছ—" ইত্যাদি উদাহরণে) বর্ণনা-বৈচিত্র্য তেমন কিছু নাই—অথচ ব্যঞ্জনা স্বতঃই সম্ভূত হইয়াছে। আচার্য্য অভিনবগুপ্তের মন্তব্য পূর্বেই উদ্ধৃত করিয়া দেখানো হইয়াছে যে বাহিরের প্রত্যক্ষাদির দ্বারা দেখানো হইলেও ব্যাধবধূর সৌভাগ্যাতিশয্য ব্যঞ্জিত হইবে।

## মূল

৪০। অর্থশক্তেরলংকারো যত্রাপ্যন্যঃ প্রতীয়তে।
অনুস্বানোপমব্যঙ্গ্যঃ স প্রকারোঽপরো ধ্বনেঃ॥ ২৫

বাচ্যালংকারব্যতিরিক্তো যত্রান্যোঽলংকারোঽর্থসামর্থ্যাৎ প্রতীয়মানোঽবভাসতে, সোঽর্থশক্ত্যুদ্ভবো নামানুস্বানরূপব্যঙ্গ্যোঽন্যো ধ্বনিঃ।

### অনুবাদ

যেখানে অর্থশক্তি হইতে অন্য অলংকারও প্রতীত হয়, সেখানে তাহা ধ্বনির অনুস্বানোপমব্যঙ্গ্য নামক অপর এক প্রকার হয়।

যেখানে অর্থসামর্থ্যবশতঃ বাচ্যালংকার হইতে ভিন্ন অন্য অলংকার প্রতীয়মান হইয়া দ্যোতিত হয়, সেখানে তাহা অর্থশক্ত্যুদ্ভব অনুস্বানরূপব্যঙ্গ্য নামক অন্য ধ্বনি।

### বাসুদেব

পূর্বে যে অর্থশক্ত্যুদ্ভবব্যঙ্গ্যধ্বনির আলোচনা হইল, তাহাতে ইহার তিন প্রকার ভেদের ব্যঞ্জনীয় বিষয় হইতেছে—বস্তু। অতএব ওখানে অর্থশক্ত্যুদ্ভব বস্তুধ্বনির কথাই আলোচিত হইয়াছে। অর্থশক্ত্যুদ্ভবধ্বনি কিন্তু অলংকারেরও ব্যঞ্জনা করে; বর্ত্তমান অনুচ্ছেদে সেই বিষয়ে আলোচনা করা হইয়াছে।

---

### লোচন টীকা

এবমর্থশক্ত্যুদ্ভবস্য সামান্যলক্ষণং কৃতম্। শ্লেষাদ্যলঙ্কারেভ্যশ্চাস্য বিভক্তো বিষয়ঃ উক্তঃ। অধুনাস্য প্রভেদনিরূপণং করোতি—প্রৌঢ়োক্তীত্যাদিনা। যোঽর্থান্তরস্য দীপকো ব্যঞ্জকোঽর্থ উক্তঃ সোঽপি দ্বিবিধঃ। ন কেবলং অনুস্বানোপমো দ্বিবিধঃ, যাবত্তদ্ভেদো যো দ্বিতীয়ঃ সোঽপি ব্যঞ্জকার্থদ্বৈবিধ্যদ্বারেণ দ্বিবিধ—ইত্যপিশব্দার্থঃ। প্রৌঢ়োক্তেরপ্যবান্তরভেদমাহ—কবেরিতি। তেনৈতে ত্রয়ো ভেদা ভবন্তি। প্রকর্ষেণ ঊঢ়ঃ সম্পাদয়িতব্যেন বস্তুনা প্রাপ্তস্তৎকুশলঃ প্রৌঢ়ঃ। উক্তিরপি সমর্পয়িতব্যবস্তুর্পণোচিতা প্রৌঢ়েত্যুচ্যতে।

সজ্জয়তি সুরভিমাসো ন তাবদর্পয়তি যুবতিজনলক্ষ্যমুখান্।
অভিনবসহকারমুখাগ্রনবপল্লবপত্রলাননঙ্গস্য শরান্॥

অত্র বসন্তশ্চেতনোঽনঙ্গস্য সখা সজ্জয়তি কেবলং ন তাবদর্পয়তীত্যেবংবিধয়া সমর্পয়িতব্যবস্তুর্পণ-কুশলয়োক্ত্যা সহকারোদ্ভেদিনী বসন্তদশা যত উক্তা অতো ধ্বন্যমানং মন্মথোন্মাথস্যারম্ভং ক্রমেণ গাঢ়গাঢ়ীভবিষ্যন্তং ব্যনক্তি।

অর্থশক্তে····প্রতীয়তে :—এখানে ব্যবহৃত 'অপি' পদের দুই প্রকারের অর্থ হইতে পারে। (১) পূর্বোক্ত নিয়মানুসারে কেবল যে শব্দশক্তি হইতেই অলংকারধ্বনি হয়, তাহা নহে ; অর্থশক্তি হইতেও অলংকারধ্বনি হয় ; কিংবা (২) কেবল বস্তুমাত্রের প্রতীতি হইলেই অর্থশক্ত্যুদ্‌ভবধ্বনি হয়।

এখানে ভাবার্থ হইতেছে :—কেবল বস্তু ব্যঞ্জনীয় হইলে অর্থশক্ত্যুদ্‌ভবধ্বনির বস্তুধ্বনিত্ব হইবে এবং অলংকার ব্যঞ্জনীয় হইলে, ইহার অলংকার-ধ্বনিত্ব হইবে। অর্থশক্তিমূল ধ্বনিতে ব্যঞ্জক অর্থ বস্তুমাত্রও হইতে পারে, অলংকারও হইতে পারে।

---

অন্যথা বসন্তে সপল্লবসহকারোদ্‌গম ইতি বস্তুমাত্রং ন ব্যঞ্জকং স্যাৎ। এষা চ কবেরেবোক্তিঃ প্রৌঢ়া। শিখারিণীতি। অত্র লোহিতং বিম্বফলং শুকো দশতীতি ন ব্যঞ্জকতা কাচিৎ। যদা তু কবিনিবদ্ধস্য সাভিলাষস্য তরুণস্য বক্তুরিত্থং প্রৌঢ়োক্তিস্তদা ব্যঞ্জকত্বম্।

সাদরবিতীর্ণ-যৌবনহস্তালম্বং সমুন্নমদ্ভ্যাম্।
অভ্যুত্থানমিব মন্মথস্য দত্তং তব স্তনাভ্যাম্॥

স্তনৌ তাবদিহ প্রধানভূতৌ ততোঽপি গৌরবিতঃ কামস্তাভ্যামভ্যুত্থানে-নোপচর্যতে। যৌবনং চানয়োঃ পরিচারকভাবেন স্থিতমিত্যেবং-বিধেনোক্তি-বৈচিত্র্যেণ ত্বদীয়স্তনাবলোকনপ্রবুদ্ধমন্মথাঃ কো ন ভবতীতিভঙ্গ্যা স্বাভিপ্রায়ধ্বননং কৃতম্। তব তারুণ্যেনোন্নতৌ স্তনাবিতি হি বচনেন ব্যঞ্জকতা। ন কেবলমিতি। উক্তিবৈচিত্র্যং তাবৎ সর্বথোপযোগি ভবতীতি ভাবঃ।

শিখিপুচ্ছকর্ণপূরা জায়া ব্যাধস্য গর্বিণী ভ্রমতি।
মুক্তাফলরচিতপ্রসাধনানাং মধ্যে সপত্নীনাম্॥

শিখিমাত্রমারণমেব তদাসক্তস্য কৃতাম্। অন্যাসু ত্বাসক্তো হস্তিনোঽপ্য-মারয়দিতি হি বচনেনোক্তমুক্তমসৌভাগ্যম্। রচিতানি বিবিধভঙ্গীভিঃ প্রসাধনানীতি তাসাং সম্ভোগব্যগ্রিমাভাবাত্তদ্বিরচনশিল্পকৌশলমেব পরমিতি দৌর্ভাগ্যাতিশয় ইদানীমিতি প্রকাশিতম্। গর্বশ্চ বাল্যাবিবেকাদিনাপি ভবতীতি মাত্র স্বোক্তিসম্ভাবঃ শক্যঃ। এষ চার্থো যথা যথা বর্ণ্যতে আস্তাং বা বা বর্ণনা, বহিরপি যদি প্রত্যক্ষাদিনাবলোক্যতে তথা তথা সৌভাগ্যাতিশয়ং ব্যাধবধ্বা দ্যোতয়তি। ৪০

## মূল

৪১। তস্য প্রবিরলবিষয়ত্বমাশঙ্ক্যেদমুচ্যতে—

রূপকাদিরলংকারবর্গো যো বাচ্যতাং শ্রিতঃ।
স সর্বো গম্যমানত্বং বিভ্রদ্ ভুম্না প্রদর্শিতঃ ॥ ২৬

অন্যত্র বাচ্যত্বেন প্রসিদ্ধো যো রূপকাদিরলংকারঃ সোঽন্যত্র প্রতীয়মানতয়া বাহুল্যেন প্রদর্শিতস্তত্রভবদ্ভির্ভট্টোদ্‌ভটাদিভিঃ। তথা চ সসন্দেহাদিষূপমারূপকাতিশয়োক্তীনাং প্রকাশমানত্বং প্রদর্শিতমিত্যলংকারান্তরস্যালংকারান্তরে ব্যঙ্গ্যত্বং ন যত্ন-

॥৩৮...

## অনুবাদ

রূপকাদি অলংকারসমূহ, যাহা বাচ্যতাকে আশ্রয় করিয়া থাকে, তাহারা সকলেই যে ব্যঙ্গ্যভাব ধারণ করে—ইহা বহুভাবে প্রদর্শিত হইয়াছে।

অন্যত্র একস্থানে বাচ্যরূপে প্রসিদ্ধ যে রূপকাদি অলংকার, তাহা যে অপরস্থানে প্রতীয়মানরূপে প্রযুক্ত হইয়াছে—ইহা পূজনীয় ভট্ট উদ্ভটাদি বহুপ্রকারে দেখাইয়াছেন। তাহা ব্যতীত সসন্দেহাদি অলংকারে উপমা, রূপক, অতিশয়োক্তি অলংকারের প্রকাশমানত্ব প্রদর্শিত হইয়াছে; অতএব এক অলংকারের যে অন্য অলংকারের বিষয়ে ব্যঙ্গ্যত্ব আছে তাহা যত্নসহকারে প্রতিপাদন করিতে হইবে না।

## বাসুদেব

অর্থশক্তি হইতে অলংকার-সম্ভাবনার উদাহরণ পাওয়া দুষ্কর—এই আশংকা করিয়া, তাহারই নিরাকরণের জন্য বর্তমান কারিকা ও বৃত্তি রচিত হইয়াছে। শব্দশক্তিহেতু শ্লেষালংকার প্রতীত হয়, কিন্তু অর্থশক্তি হইতে কোন্ অলংকার প্রকাশিত হইবে—ইহাই এখানে আশংকা।'

রূপকাদি····শ্রিতঃ—রূপক, উপমা প্রভৃতি অলংকার সাধারণতঃ বাচ্য হয়। কিন্তু তাহারা যে ব্যঙ্গ্যও হয়—ইহা উদ্ভটাদি প্রাচীন আচার্যগণ সকলেই দেখাইয়াছেন। বৃত্তিতে উদাহরণস্বরূপ সসন্দেহ অলংকারের কথা বলা হইয়াছে। উপমানের দ্বারা একাত্মতার কথা

বলিয়া যদি আবার তাহার ভেদের কথা বলা হয়, তখন সেই বাক্য হয় সসন্দেহ বা সন্দেহযুক্ত ; প্রশংসার জন্য ইহাকে সসন্দেহ অলংকার বলে। লোচন টীকায় ইহার উদাহরণ হিসাবে 'তস্যাঃ পাণি—" ইত্যাদি শ্লোকাংশ উদ্ধৃত হইয়াছে। এখানে উপমা বা রূপক ধ্বনিত হইয়াছে। অতিশয়োক্তির ব্যঞ্জনা তো প্রায় সকল অলংকারেই বিদ্যমান। অতএব অর্থশক্তি হইতে অলংকারধ্বনি সম্ভব নয়—এই আশংকার কোন কারণ নাই।

'অলংকারান্তরস্য............ব্যঙ্গ্যত্বম্'—শ্রীমদভিনবগুপ্তপাদ এখানে বলিয়াছেন—"যেখানে অলংকারই অন্য অলংকার ধ্বনিত করে, সেখানে যে অলংকার কেবল বস্তুর দ্বারা ধ্বনিত হয় ইহা এমন কি অসম্ভব ব্যাপার? এই অর্থে বৃত্তিকার "অলংকারান্তর" শব্দের প্রয়োগ করিয়াছেন। কিন্তু এরূপ অর্থ এখানে উপযোগী নহে ; কারণ, 'অলংকারের দ্বারা অলংকার ধ্বনিত হয়'—ইহা এখানের আলোচ্য বিষয় নয় ; এখানের আলোচ্য বিষয় হইতেছে—অর্থশক্ত্যুদ্ভবধ্বনিতে বস্তুর মত অলংকারও ব্যঙ্গ্য হয়। বৃত্তিতে উল্লিখিত দুইটি "অলংকারান্তর"শব্দে ব্যবহৃত 'অন্তর' শব্দটি বিশেষার্থবাচী ; অতএব 'অলংকারান্তরে' শব্দটি বৈষয়িকী সপ্তম্যন্ত পদ ; পূর্বব্যাখ্যায় গৃহীত নিমিত্তে সপ্তম্যন্ত পদ নহে। তাহা হইলে এখানে অর্থ হইবে—বাচ্যালংকার-বিশেষ বিষয়ে ব্যঙ্গ্যালংকার-বিশেষ প্রকাশিত হয় ; ( ব্যঙ্গ্যালংকার-বিশেষের নিমিত্ত বাচ্যালংকারের ব্যঙ্গ্যত্ব হয়—এরূপ অর্থ হইবে না )। উদ্ভট প্রভৃতিও ইহাই বলিয়াছেন। তাঁহারাও স্বীকার করিয়াছেন যে অর্থশক্তির দ্বারা অলংকারেরও ব্যঞ্জনা হয়।

## লোচন টীকা

এবমর্থশক্ত্যুদ্ভবো দ্বিভেদো বস্তুমাত্রস্য ব্যঞ্জনীয়ত্বে বস্তুধ্বনিরূপতয়া নিরূপিতঃ। ইদানীং তস্যৈবালঙ্কাররূপে ব্যঞ্জনীয়েঽলঙ্কারধ্বনিত্বমপি ভবতীত্যাহ—অর্থেত্যাদি। ন কেবলং শব্দশক্তেরলঙ্কারঃ প্রতীয়তে পূর্বোক্তনীত্যা যাবদর্থশক্তেরপি। যদি বা ন কেবলং যত্র বস্তুমাত্রং প্রতীয়তে যাবদলঙ্কারোঽপীত্যপিশব্দার্থঃ। অন্তরশব্দং ব্যাচষ্টে বাচ্যেতি। ৪১

### মূল

৪২। ইয়ৎ পুনরুচ্যত এব—

অলংকারান্তরস্যাপি প্রতীতৌ যত্র ভাসতে।
তৎপরত্বং ন বাচ্যস্য নাসৌ মার্গো ধ্বনের্মতঃ॥

অলংকারান্তরেষু ত্বণুরণনরূপালংকারপ্রতীতৌ সত্যামপি যত্র বাচ্যস্য ব্যঙ্গ্যপ্রতিপাদনৌন্মুখ্যেন চারুত্বং ন প্রকাশতে, নাসৌ ধ্বনের্মার্গঃ। তথা চ দীপকাদাবলংকারে উপমায়া গম্যমানত্বেঽপি তৎপরত্বেন চারুত্বস্যাব্যবস্থানান্ন ধ্বনিব্যপদেশঃ॥

### অনুবাদ

পুনরায় ইহাই বলা হইতেছে—

যেখানে অন্য অলংকারের প্রতীতি হইলেও, বাচ্য অর্থের তৎপরত্ব ( ব্যঙ্গ্যপরত্ব ) অবভাসিত হয় না, যেখানে তাহা ধ্বনির মার্গ নহে— ইহাই ( ধ্বনিবাদিগণের ) অভিমত।

কিন্তু অন্য অলংকারসমূহে অনুরণনরূপ অলংকারের প্রতীতি থাকিলেও যেখানে ব্যঙ্গ্যপ্রতিপাদনের উন্মুখতার দ্বারা বাচ্যের চারুত্ব প্রকাশিত হয় না, সেখানে তাহা ধ্বনির মার্গ নয়। সেই কারণে দীপকাদি অলংকারে উপমার ব্যঙ্গ্যত্ব থাকিলেও, তাহার চারুত্ব ব্যঙ্গের উপর নির্ভরশীল হইয়া ব্যবস্থিত না হওয়ায়, তাহাকে ধ্বনি নাম দেওয়া যায় না।

### বাসুদেব

এখানে পূর্ব অনুচ্ছেদের বক্তব্য বিষয়কেই আরো বিশদ করা হইয়াছে। পূর্বে বলা হইয়াছে—বাচ্যালংকাররূপে প্রসিদ্ধ রূপকাদি অলংকার সমূহ ব্যঙ্গ্যত্বলাভ করিতে পারে। এখানে বলা হইতেছে যে, অর্থশক্তিবশতঃ বাচ্যালংকারের দ্বারা অন্য অলংকারের প্রতীতি অবভাসিতহইলেই ধ্বনিহইবে না ; সেইবাচ্যালংকারকে ব্যঙ্গ্যপর হইয়া অবভাসিত হইতে হইবে এবং তবেই তাহা ধ্বনি হইবে। বৃত্তিতে স্পষ্ট করিয়া বলা হইয়াছে যে ধ্বনির মার্গ অবলম্বন করিতে হইলে অন্য অলংকারসমূহের মধ্যে কেবল অনুরণনরূপ অলংকারধ্বনির প্রতীতি

হইলেই চলিবে না; সেখানে বাচ্যালংকারের চারুত্ব-প্রতীতি হইতে হইবে ব্যঙ্গ্যপ্রতিপাদনের জন্য উন্মুখতার দ্বারা। বাচ্যের এই ব্যঙ্গ্যপ্রতিপাদনের উন্মুখতা না থাকিলে তাহা ধ্বনি হইবে না। যেমন—দীপকাদি অলংকারে উপমার অবভাস আছে; কিন্তু ইহাদের চারুত্ব ব্যঙ্গ্যের উপর নির্ভরশীল নয়; সুতরাং ইহাদের ক্ষেত্রে ধ্বনি হয় না।

## মূল

৪৩। চন্দমঊএহি নিশা নলিনী কমলেহি কুসুমগুচ্ছেহি লআ।
হংসেহি সরঅসোহা কব্বকহা সজ্জনেহি করই গরুঈ॥
[ সং—চন্দ্রময়ূখৈর্নিশা, নলিনী কমলৈঃ, কুসুমগুচ্ছৈর্লতা।
হংসৈঃ শারদশোভা কাব্যকথা সজ্জনৈঃ ক্রিয়তে গুর্বী। ]

---

## লোচন টীকা

আশঙ্ক্যেতি। শব্দশক্ত্যা শ্লেষাখ্যলঙ্কারো ভাসত ইতি সংভাব্যমেতৎ। অর্থশক্ত্যা তু কোঽলঙ্কারো ভাতীত্যাশঙ্কাবীজম্। সর্ব ইতি প্রদর্শিত ইতি চ পদেনাসম্ভাবনাত্রমিথৈবেত্যাহ।

উপমানেন তত্ত্বং চ ভেদং চ বদতঃ পুনঃ।
সসন্দেহং বচঃ স্তুত্যৈ সসন্দেহং বিদুর্যথা॥
'তস্যাঃ পাণিরয়ং নু মারুতচলৎপত্রাংগুলিঃ পল্লবঃ।'

ইত্যাদাবুপমা রূপকং বা ধ্বন্যতে। অতিশয়োক্তেশ্চ প্রায়শঃ সর্বালঙ্কারেষু ধ্বন্যমানত্বম্। অলঙ্কারান্তরস্যেতি। যত্রালঙ্কারোঽপ্যলঙ্কারান্তরং ধ্বনতি তত্র বস্তুমাত্রেণালঙ্কারো ধ্বন্যত ইতি কিয়দিদমসংভাব্যমিতি তাৎপর্যেণালঙ্কারান্তরশব্দো বৃত্তিকৃতা প্রযুক্তো ন তু প্রকৃতোপযোগী; ন হ্যলঙ্কারেণালঙ্কারো ধ্বন্যত ইতি প্রকৃতমদঃ—অর্থশক্ত্যুদ্ভবে ধ্বনৌ বস্ত্বিবালঙ্কারোঽপি ব্যঙ্গ্য ইত্যেতাবতঃ প্রকৃতত্বাৎ। তথা চোপসংহারগ্রন্থে 'তেঽলঙ্কারাঃ পরাং ছায়াং যান্তি ধ্বন্যঙ্গতাং গতাঃ' ইত্যত্রশ্লোকে বৃত্তিকৃৎ 'ধ্বন্যঙ্গতাং চোভাভ্যাং প্রকারাভ্যাং' ইত্যুপক্রম্য 'তত্রেহ প্রকরণাদ্ব্যঙ্গ্যত্বেনেত্যবগন্তব্যম্, ইতি বক্ষ্যতি। অন্তরশব্দো বোভয়ত্রাপি বিশেষপর্য্যায়ঃ, বৈষয়িকী সপ্তমী, ন তু প্রাগ্ব্যাখ্যায়ামিব নিমিত্তসপ্তমী। তদয়মর্থঃ—বাচ্যালঙ্কারবিশেষবিষয়ে ব্যঙ্গ্যালংকারবিশেষো ভাতীত্যুদ্ভটাদিভিরুক্তমেবেত্যর্থশক্ত্যালঙ্কারো ব্যজ্যত ইতি তৈরুপগতমেব। কেবলং তেঽলঙ্কারলক্ষণকারস্তদ্বাচ্যালঙ্কার-বিশেষবিষয়ত্বেনাহুরিতি ভাবঃ।৪২

ইত্যাদি-ষূপমাগর্ভত্বেঽপি সতি বাচ্যালংকারমুখেনৈব চারুত্বং ব্যবতিষ্ঠতে ন ব্যঙ্গ্যালংকারতাৎপর্যেন। তস্মাৎ তত্র বাচ্যালংকারমুখেনৈব কাব্যব্যপদেশো ন্যায্যঃ ॥

অনুবাদ

যেমন—

চন্দ্র কিরণের দ্বারা রাত্রি, কমল সমূহের দ্বারা নলিনী, কুসুমগুচ্ছের দ্বারা লতা, হংসসমূহের দ্বারা শারদশোভা এবং সজ্জনবৃন্দের দ্বারা কাব্যকথা গৌরবযুক্ত হয়।

—ইত্যাদি উদাহরণসমূহে উপমাগর্ভত্ব থাকিলেও, চারুত্বের ব্যবস্থাপন হইয়াছে বাচ্যালংকারমুখেই, ব্যঙ্গ্যালংকারের তাৎপর্যের দ্বারা নয়। সেই কারণে, সেখানে কাব্য বাচ্যালংকারমুখী—এইরূপ বলাই ন্যায়সঙ্গত।

বাসুদেব

এখানে উদাহরণের সাহায্যে দেখানো হইতেছে যে উপমাগর্ভত্ব থাকিলেও এই শ্লোকে উপমার অবভাস প্রধান নহে—বাচ্যালংকার দীপকেরই প্রাধান্য আছে, অর্থাৎ এখানে বাচ্যালংকার ব্যঙ্গ্যপর নহে। সুতরাং এখানে ধ্বনি হয় নাই। চন্দ্রকিরণ, কমল, কুসুমগুচ্ছ ও হংসের সহিত সজ্জনের এবং নিশা, নলিনী, লতা ও শারদশোভার সহিত কাব্যকথার সাদৃশ্য—এই উপমাকে দ্যোতিত করিলেও এখানে প্রস্তুত "সজ্জনবৃন্দ ও কাব্যকথার" সহিত" অপ্রস্তুত চন্দ্রকিরণাদি পদার্থসমূহের গৌরবপ্রাপ্তিরূপ একধর্মের সম্বন্ধটি প্রাধান্য লাভ করায় এখানে দীপকেরই প্রাধান্য হইয়াছে ; দীপক এখানে উপমারূপ-ব্যঙ্গ্যপর হইয়া অবভাসিত হয় নাই।

এই শ্লোকের ব্যাখ্যায় শ্রীমদভিনবগুপ্তপাদ বলিয়াছেন—নিশা প্রভৃতি ব্যতীত চন্দ্রকিরণাদির চরিতার্থ হয় না। তেমনি কাব্য-কথা ব্যতীত সজ্জনগণেরও সজ্জনতা লাভ হইতে পারে না। চন্দ্রের কিরণরাশি রাত্রিকে যে উজ্জ্বলতা ও সেবনীয়তা, পদ্মদল নলিনীকে যে শোভাশালিতা ও সুগন্ধ, কুসুমগুচ্ছ লতাকে যে মনোহারিতা ও

গ্রহণযোগ্যতা এবং হংসশ্রেণী শারদশোভাকে যে শ্রুতিমাধুর্য ও মনোহরত্বরূপ গৌরব দান করে—সে সমস্ত গৌরবই সজ্জনগণ কাব্যকথায় অর্পণ করেন। "গৌরবযুক্ত করে"—এই অর্থ দীপকালংকারের শক্তি বলেই প্রকাশিত হইয়াছে।

'কব্বকহা'—কাব্যকথা বা 'কাব্য' এই শব্দ। সজ্জনগণ 'কাব্য' এই শব্দকে গৌরবদান করেন। এখানে বক্তব্য বিষয় হইতেছে এই যে কাব্যের যতই সূক্ষ্ম বৈশিষ্ট্য থাকুক, 'কাব্য' শব্দের কোন অস্তিত্বই থাকে না, যদি না সহৃদয় সজ্জনবৃন্দ ইহার আদর করেন এবং ইহাকে গৌরব দান করেন। তাঁহাদের দ্বারাই কাব্যের আদরণীয়তা প্রতিপন্ন হয়। অতএব এখানে দীপকেরই প্রাধান্য হইয়াছে—উপমার নয়।

**ইত্যাদিষু……ন্যায্যঃ**—এইরূপ উদাহরণে—উপমার অবভাস আছে সত্য; কিন্তু কাব্যসৌন্দর্য্য আসিয়াছে উপমার ব্যঞ্জনা হইতে নয়, বাচ্যালংকারের দ্বারা। সুতরাং এখানে কাব্য ব্যঙ্গ্য নহে—বাচ্যালংকারাশ্রয়ী—এরূপ বলাই যুক্তিসঙ্গত।

### মূল

৪৪। যত্র তু ব্যঙ্গ্যপরত্বেনৈব বাচ্যস্য ব্যবস্থানং তত্র ব্যঙ্গ্যমুখেনৈব ব্যপদেশো যুক্তঃ। যথা—

প্রাপ্তশ্রীরেষ কস্মাৎ পুনরপি ময়ি তং মন্থখেদং বিদধ্যা-
ন্নিদ্রামপ্যস্য পূর্বামনলসমনসো নৈব সম্ভাবয়ামি।
সেতুং বধ্নাতি ভূয়ঃ কিমিতি চ সকলদ্বীপনাথানুযাত-
স্ত্বয্যায়াতে বিতর্কানিতি দধত ইবাভাতি কম্পঃ পয়োধেঃ ॥

যথা বা মমৈব—

লাবণ্যকান্তিপরিপূরিতদিঙ্মুখেঽস্মিন্
স্মেরেঽধুনা তব মুখে তরলায়তাক্ষি!

---

### লোচন টীকা

নমু পূর্বৈরেব যদীদমুক্তং কিমর্থং তব যত্ন ইত্যাশঙ্ক্যাহ—ইয়দিতি। অস্মাভিরিতি বাক্যশেষঃ। পুনঃ শব্দস্তদুক্তাদ্বিশেষদ্যোতকঃ।৪৩

ক্ষোভং যদেতি ন মনাগপি তেন মন্যে
সুব্যক্তমেব জলরাশিরয়ং পয়োধিঃ ॥

এবংবিধে বিষয়েঽনুরণনরূপরূপকাশ্রয়েন কাব্যচারুত্ব-ব্যবস্থানাদ্ রূপকধ্বনিরিতি ব্যপদেশো ন্যাষ্যঃ ॥

অনুবাদ

কিন্তু যেখানে ব্যঙ্গ্যপর হইয়াই কাব্যের ব্যবস্থাপন হয়, সেখানে ব্যঙ্গাশ্রয়েই কাব্য হইয়াছে এইরূপ বলাই যুক্তিসঙ্গত। যেমন—

প্রাপ্ত-শ্রী এই নরপতি আবার কেন আমার উপর মন্থনক্লেশ চাপাইয়া দিবেন? এই অনলসমনা রাজা পূর্বে নিদ্রিত ছিলেন—এরূপও সম্ভাবনা করিতে পারি না; সকল দ্বীপনাথের অনুগত ইনি কি আবার সেতুবন্ধন করিতেছেন? আপনি সম্মুখে আসিলে—এই সব বিতর্ক করিতে করিতেই যেন সমুদ্রের কম্প উপস্থিত হয়। কিংবা যেমন আমারই,

হে তরলায়তাক্ষি। তোমার এই ঈষৎ-হাস্যযুক্ত মুখের লাবণ্য-প্রভায় অধুনা চারিদিক পরিপূর্ণ হইয়াছে। যদি এই অবস্থায় সমুদ্রের অল্প ক্ষোভও না হয়, তাহা হইলে মনে হয় এই সমুদ্র যে জলরাশি (জল=জড়), তাহা ঠিকই বলা হইয়াছে।

এইরূপ বিষয়ে অনুরণনরূপ রূপকাশ্রয়ে কাব্যের সৌন্দর্যের ব্যবস্থাপনা হওয়ায় ইহা রূপকধ্বনি—এরূপ বলা ন্যায়সঙ্গত।

বাসুদেব

২৭ সংখ্যক কারিকায় বলা হইয়াছে যে, যেখানে "তৎপরত্বং ন বাচ্যস্য"—বাচ্যের ব্যঙ্গ্যপরত্ব নাই, সেখানে ধ্বনি হইবে না। এ কথা বলার অভিপ্রায় হইল—ধ্বনি কোথায় হইবে তাহা স্থির করা। বর্তমান অনুচ্ছেদে সেই বিষয়ই উদাহরণ সহকারে প্রদর্শিত হইয়াছে।

বাচ্য ব্যঙ্গপর না হইলে ধ্বনি হইবে না; কিন্তু ব্যঙ্গ্যপর হইলে বাচ্য যুক্তিসঙ্গতভাবে ধ্বনি নাম পাইবে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এরূপ ক্ষেত্রে তিন প্রকারের বিকল্প হইতে পারে—(১) কোথাও বাচ্যালংকারের দ্বারা অন্য অলংকার ব্যঙ্গ্য হয় (২) কোথাও

বাচ্যালংকারের কেবল অস্তিত্ব থাকে কিন্তু ব্যঞ্জকতা থাকে না এবং (৩) কোথাও বাচ্যালংকার থাকেই না।

"প্রাপ্তশ্রী……পয়োধেঃ—এটী প্রথম শ্রেণীর উদাহরণ—বাচ্যালংকারের দ্বারা যেখানে অন্য অলংকার ব্যঞ্জিত হয়। চন্দ্রোদয় ও রাজসৈন্যের অবগাহনবশতঃ সমুদ্রের আন্দোলন হইলে সন্দেহের দ্বারা এখানে সমুদ্রের কম্প উৎপ্রেক্ষিত হইয়াছে। এখানে সসন্দেহ ও উৎপ্রেক্ষার মিশ্রণে বাচ্য হইয়াছে সংকরালংকার। এই সংকর আবার অন্য একটি অলংকারকে ধ্বনিত করিতেছে—তাহা হইতেছে সমুদ্র তীরে আগত রাজার সহিত ভগবান বাসুদেবের কল্পনারূপ রূপক।

প্রশ্ন হইতে পারে যে এখানে তো ব্যতিরেক অলংকারেরও ব্যঞ্জনা আছে। তদুত্তরে বলা যায় যে, ব্যতিরেক হইতে হইলে রাজার সহিত ভগবান বাসুদেবের পূর্বরূপের (যখন তিনি লক্ষ্মীকে প্রাপ্ত হন নাই বা সকল দ্বীপ জয় করেন নাই) ব্যতিরিক্তত্ব কল্পনা করিতে হইবে। কারণ সেই ভাবেই প্রাপ্তশ্রী, সকলদ্বীপনাথ, অনলস রাজা ভগবান বাসুদেব হইতে শ্রেষ্ঠ হইতে পারেন। এখন ভগবান বাসুদেবও প্রাপ্ত-লক্ষ্মী, অনলস ও সকলদ্বীপবিজয়ী হওয়ায় ব্যতিরেকের কোন অবকাশ নাই—রূপকালংকারই হইতে পারে।

এখানে সন্দেহ ও উৎপ্রেক্ষার অনুপপত্তিবশতঃ যে রূপকের আক্ষেপ হইয়াছে তাহা নহে; ইহা সন্দেহ এবং উৎপ্রেক্ষার অনুপপত্তি (অসম্ভব); রূপকালংকার না হইয়া অর্থাৎ ভগবান বাসুদেবের সহিত রাজার অভেদবোধ না হইলে সন্দেহ এবং উৎপ্রেক্ষা সম্ভব হইবে না।

অতএব সন্দেহ এবং উৎপ্রেক্ষার অন্যথা অনুপপত্তির দ্বারা রূপকের আক্ষেপ হইয়াছে এবং তাহার ফলে ব্যঙ্গ্যরূপক বাচ্য অলংকারের (অর্থাৎ উৎপ্রেক্ষা ও সন্দেহের) উপকারক হইবে, এবং ব্যঙ্গ্যার্থ ব্যচ্যার্থের উপকারক হওয়ায় ব্যঙ্গ্যার্থের অপ্রাধান্যবশতঃ ইহা ধ্বনি হইবে না—এরূপ আশংকা হইতে পারে। কিন্তু এই যুক্তি সমীচীন হইবে না। এস্থলে 'আক্ষেপ' শব্দের অর্থ মীমাংসা-সম্মত অর্থাপত্তি।

"যদ্ বিনা যদনুপপন্নম্ তৎ যেন আক্ষিপ্যতে"—ভোজন বিনা পীনত্ব অনুপপন্ন এবং তজ্জন্য পীনত্বের দ্বারা ভোজনের আক্ষেপ অর্থাৎ জ্ঞান হয়; ইহাই আক্ষেপ বা অর্থাপত্তি! এস্থলে সন্দেহ এবং উৎপ্রেক্ষা সম্ভব—রাজার ভগবান বাসুদেবের সহিত অভেদ বুদ্ধির দ্বারা অর্থাৎ রূপকালংকারের দ্বারা। অতএব রূপকধ্বনির বিষয় হইবে না। ইহা কিন্তু ঠিক নহে; যেহেতু অন্যথানুপপত্তিমূলক অর্থালংকার এস্থলে অবশ্যম্ভাবী নয়। যিনি যিনি অপ্রাপ্তশ্রী অথচ বিজিগীষা দ্বারা অনুপ্রাণিত, তাঁহারাই পুনরায় সমুদ্রমন্থনাদি করিতে পারেন। অতএব বাসুদেবের সহিত তাদাত্ম্য কল্পনা না করিয়াও সমুদ্রের কম্পাদি সম্ভব হয়। অতএব এখানে রূপক অলংকারধ্বনি হইয়াছে না বলিয়া বাচ্যালংকার হইয়াছে বলাই সঙ্গত। কারণ রাজা ও বাসুদেবের অভিন্নত্ব-বিষয়ক রূপক 'পুনরপি', 'পূর্বাং' 'ভূয়ঃ' ইত্যাদি শব্দের দ্বারা আকৃষ্ট হইয়াছে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন—এরূপ বলা সঙ্গত নহে। কারণ 'পুনরপি'—প্রভৃতি শব্দের কর্তা বিভিন্ন। সমুদ্রমন্থন করিয়াছেন দেবগণ; পূর্বে রাজপুত্রাদি অবস্থায় রাজারও নিদ্রা-সম্ভাবনা যুক্তিযুক্ত ছিল। 'সেতুবন্ধনের কর্তা রামচন্দ্র; সকলদ্বীপ-নাথ—কার্তবীর্য ও জামদগ্ন্য রাম উভয়েই হইয়াছিলেন। এই সমস্ত শব্দের কর্তার বিভিন্নতা থাকিলেও—শব্দগুলি সমস্তই একটি বস্তু অর্থাৎ সমুদ্রের সহিত সংশ্লিষ্ট; এই কারণেই ইহাদের অর্থ প্রকাশিত হইয়াছে।

## লোচন টীকা

চন্দ্রমউ ইতি। চন্দ্রময়ূখাদীনাং ন নিশাদিনা বিনা কোঽপি পরভাগলাভঃ। সজ্জনানামপি কাব্যকথাং বিনা কীদৃশী সাধুজনতা। চন্দ্রময়ূখৈশ্চ নিশায়া শুক্লীকরণং ভাস্বরত্বসেব্যত্বাদি যৎক্রিয়তে, কমলৈর্নলিন্যাঃ শোভাপরিমল-লক্ষ্ম্যাদি, কুসুমগুচ্ছৈর্লতায়াঃ অভিগম্যত্বমনোহরত্বাদি, তৎ সর্বং কাব্যকথায়াঃ সজ্জনৈরিত্যেতাবানয়মর্থো গুরুঃ ক্রিয়ত ইতি দীপকবলাচ্চকাস্তি। কথাশব্দ ইদমাহ—আসতাং তাবৎ কাব্যস্য কেচন সূক্ষ্মা বিশেষাঃ, সজ্জনৈর্বিনা কাব্যমিত্যেষ শব্দোঽপি ধ্বংসতে। তেষু তু সৎস্বাস্তে সুভগং কাব্যশব্দব্যপদেশভাগপি শব্দসন্দর্ভমাত্রম্। তথা তৈঃ ক্রিয়তে যথাদরণীয়তাং প্রতিপদ্যত ইতি দীপকস্যৈব প্রাধান্যং নোপমায়াঃ ॥৪৪

তাহা হইলে দেখা যাইতেছে—শব্দের দ্বারা রূপক আকৃষ্ট হইলে, অভেদ কল্পনা করিতে হয় কখনো বাসুদেবের সহিত, কখনও রামচন্দ্রের সহিত, কখনো বা কার্ত্তবীর্য্য এবং জামদগ্ন্যের সহিত। তাহা সঙ্গত নয়। এখানে শব্দব্যাপার ব্যতীতই কেবল অর্থসৌন্দর্যবলে রাজায় বাসুদেবত্ব আরোপের প্রতীতি হয়। সুতরাং এখানে রূপকধ্বনিই সিদ্ধ। পণ্ডিতরাজ জগন্নাথ কিন্তু মনে করেন এখানে রূপকধ্বনি হয় নাই—ভ্রান্তিমান অলংকারের ধ্বনি হইয়াছে। ( রসগঙ্গাধর ৩২৭-২৮ পৃষ্ঠা )

**লাবণ্যা…ন্যায্যঃ**—এই শ্লোকের বাচ্যার্থ হইতেছে—তোমার সুন্দর মুখদর্শনে সহৃদয় ব্যক্তির মদনাবেগজাত ক্ষোভসঞ্চার হয়। কিন্তু সমুদ্রের ক্ষোভ না হওয়ার কথা বলায়, তোমার মুখ যে ‘সন্ধ্যারুণপূর্ণ-চন্দ্রের’ মত—এই অর্থ ধ্বনিত হইয়াছে এবং ফলে এখানে রূপকধ্বনি হইয়াছে। এখানে বাচ্যালংকার হইতেছে শ্লেষ, কিন্তু তাহা ব্যঞ্জক নয়। অর্থশক্তির দ্বারা এখানে অনুরণন-রূপ রূপকালংকার ব্যঞ্জিত হইয়াছে এবং এই ব্যঞ্জনাকে আশ্রয় করিয়াই এখানে চারুত্বসৃষ্টি হইয়াছে। সুতরাং এখানে রূপকধ্বনি বলাই যুক্তিযুক্ত।

## মূল

৪৫। উপমাধ্বনির্যথা—

বীরাণং রমই ধুসিণরুণম্মি ণ তহা পিআথনুচ্ছঙ্গে।
দিঠ্‌ঠী রিউগঅকুম্ভথলম্মি জহ বহলসিন্দূরে

[ সং—বীরানাং রমতে ধুসৃণারুণে ন তথা প্রিয়াস্তনোৎসংগে।
দৃষ্টী রিপুগজকুম্ভস্থলে যথা বহলসিন্দূরে॥ ]

যথা বা মমৈব বিষমবাণলীলায়ামসুরপরাক্রমণে কামদেবস্য—
তং তাণ সিরিসহোঅররঅণাহরণম্মি হিঅঅমেক্করসং।
বিম্বাহরে পিআণং ণিবেসিঅং কুসুমবাণেন॥

[ সং—তৎ তেষাং শ্রীসহোদররত্নাহরণে হৃদয়মেকরসম্।
বিম্বাধরে প্রিয়াণাং নিবেশিতং কুসুমবানেন। ]

আক্ষেপধ্বনির্যথা—

স বক্তুমখিলান্ শক্তো হয়গ্রীবাশ্রিতান্ গুণান্।

যোঽম্বুকুম্ভৈঃ পরিচ্ছেদং জ্ঞাতুং শক্তো মহোদধেঃ॥

অত্রাতিশয়োক্ত্যা হয়গ্রীবগুণানামবর্ণনীয়তা-প্রতিপাদনরূপস্যা-সাধারণ-তদ্বিশেষপ্রকাশনপরস্যাক্ষেপস্য প্রকাশনম্॥

## অনুবাদ

উপমা-ধ্বনি, যেমন—

শত্রুর প্রচুরসিন্দুরযুক্ত গজকুম্ভস্থলে বীরের দৃষ্টি যতটা আনন্দ পায়, প্রিয়ার কুঙ্কুমারুণ স্তনোৎসংগে ততটা আনন্দ পায় না।

অথবা যেমন আমার বিষমবাণলীলায় অসুরপরাক্রম-প্রসঙ্গে কামদেবের বর্ণনায়—

কুসুমধনু কর্তৃক তাহাদের সেই হৃদয় প্রিয়াগণের বিম্বাধরে সন্নিবিষ্ট হইল, যে হৃদয় লক্ষ্মীর সহোদরস্বরূপ রত্নের আহরণে তৎপর হইয়া থাকে।

আক্ষেপ-ধ্বনি যেমন—

হয়গ্রীবের অখিল গুণসমূহের কথা সেই বলিতে সমর্থ, যে জলকুম্ভের দ্বারা মহাসমুদ্রের সীমা জানিতে পারে।

হয়গ্রীবের গুণসমূহের অবর্ণনীয়তাপ্রতিপাদনরূপ অনন্য-সাধারণত্ব বর্ণনা হইতেছে আক্ষেপ অলংকারের বিষয়; এখানে তাহা অতিশয়োক্তির দ্বারা প্রকাশিত হইয়াছে।

## বাসুদেব

বর্ত্তমান অনুচ্ছেদে প্রথম দুইটি শ্লোকে অর্থশক্তিমূল উপমাধ্বনির ও তৃতীয় শ্লোকে অর্থশক্তিমূল আক্ষেপধ্বনির উদাহরণ দেওয়া হইয়াছে।

প্রথম শ্লোকে প্রিয়ার স্তনমুকুলের সহিত গজকুম্ভের তুলনা করিয়া বীরের নিকট রিপু-গজকুম্ভই অধিক দৃষ্টি আকর্ষণকারী এই কথা বলা হইয়াছে। এতদ্দারা এখানে ব্যতিরেকালংকার বাচ্য হইয়াছে। কিন্তু এই শ্লোকের মাধুর্য্য এই উৎকর্ষাপকর্ষ-বর্ণনার মধ্যে নাই। ইহার সৌন্দর্য্য হইতেছে ব্যতিরেকজাত উপমাধ্বনি—যাহা বীরত্বাতিশয্য

প্রকাশিত করিতেছে। শত্রুবিমর্দ্দনকারী গজকুম্ভ সকলের নিকট ত্রাসজনক; কিন্তু বীরের নিকট তাহা সমধিক আদরণীয়; কারণ প্রিয়ার স্তনমুকুলের সহিত তাহার সাদৃশ্য রহিয়াছে। এখানে ব্যতিরেক হইতে আগত উপমা প্রধান হওয়ায় ও তাহাই চারুত্বের হেতু হওয়ায় এক্ষেত্রে উপমাধ্বনি হইয়াছে।

দ্বিতীয় শ্লোকেও উপমাধ্বনির দৃষ্টান্ত দেওয়া হইয়াছে। এখানে বাচ্যালংকার হইতেছে অতিশয়োক্তি। রত্নসমূহকে এখানে লক্ষ্মীর সহোদর রূপে বর্ণনা করায় তাহাদের অনির্বচনীয় উৎকর্ষ প্রকাশিত হইয়াছে। প্রিয়াগণের বিম্বাধর রত্নের সারসদৃশ বলিয়া তাঁহাদের (অসুরগণের) হৃদয় প্রিয়াগণের বিম্বাধরে সন্নিবেশিত হইল। এখানেও অতিশয়োক্তির সাহায্যে উপমা ব্যঙ্গ্য হইয়াছে। শ্রীমদভিনবগুপ্তপাদ বলেন এখানে রূপকধ্বনি হয় নাই। কারণ, রূপকে অভেদ কল্পনা আরোপিত বলিয়া তাহার লক্ষণ হইতেছে অবাস্তবতা। এখানে সেই

## লোচন টীকা

এবং তু কারিকার্থমুদাহরণেন প্রদর্শ্যান্যা এব কারিকায়া ব্যবচ্ছেদ্যবলেন যোঽর্থোঽভিমতো যত্র তৎপরত্বং স ধ্বনের্মার্গ ইত্যেবংরূপত্বং ব্যাচষ্টে—যত্র ত্বিতি। তত্র চ বাচ্যালঙ্কারেণ কদাচিদ্ব্যঙ্গ্যমলঙ্কারান্তরং, যদি বা বাচ্যালঙ্কারস্য সম্ভাবমাত্রং ন ব্যঞ্জকতা, বাচ্যালঙ্কারস্যাভাব এব বেতি ত্রিধা বিকল্পঃ। এতচ্চ যথাযোগমুদাহরণেষু যোজ্যম্। উদাহরতি—প্রাপ্তেতি। কস্মিংশ্চিদনন্তবলসমুদায়বতি নরপতৌ সমুদ্রপরিসরবর্ত্তিনি পূর্ণচন্দ্রোদয়তদীয়বলাবগাহনাদিনা নিমিত্তেন পয়োধেস্তাবৎ কম্পো জাতঃ। সোঽনেন সন্দেহেনোৎপ্রেক্ষ্যতে ইতি সসন্দেহোৎপ্রেক্ষয়োঃ সঙ্করাৎ সঙ্করালঙ্কারো বাচ্যঃ। তেন চ বাসুদেবরূপতা তস্য নৃপতের্ধ্বন্যতে। যদ্যপি চাত্র ব্যতিরেকো ভাতি তথাপি স পূর্ববাসুদেবস্বরূপাৎ নাদ্যতনাৎ। অদ্যতনত্বে ভগবতোঽপি প্রাপ্তশ্রীকত্বেনানালস্যেন সকলদ্বীপাধিপতিবিজয়িত্বেন চ বর্ত্তমানত্বাৎ। ন চ সন্দেহোৎপ্রেক্ষানুপপত্তিবলাদ্রূপকস্যাক্ষেপঃ, যেন বাচ্যালঙ্কারোপস্কারকত্বং ব্যঙ্গ্যস্য ভবেৎ। যো যোঽসম্প্রাপ্তলক্ষ্মীকো নির্ব্যাজবিজিগীষাক্রান্তঃ স স মাং মথ্নীয়াদিত্যাদ্যর্থসম্ভাবনাৎ। ন চ পুনরপীতি পূর্বামিতি ভূয় ইতি চ শব্দৈরয়মাকৃষ্টোঽর্থঃ। পুনরর্থস্য ভূয়োঽর্থস্য চ কর্তৃভেদেঽপি সমুদ্রৈক্যমাত্রেণাপ্যুপপত্তেঃ। যথা পৃথ্বী পূর্ব

অবাস্তবতা নাই। কারণ অসুরবৃন্দের নিকট প্রিয়াগণের বিম্বাধর রত্নসারের মতই বাস্তব। সুতরাং এখানে রূপকধ্বনি হইবে না; সাদৃশ্য-জাত চমৎকার প্রধান হওয়ায় উপমাধ্বনি হইবে।

তৃতীয় উদাহরণটি হইতে আক্ষেপধ্বনির। এখানেও বাচ্যালংকার হইতেছে অতিশয়োক্তি এবং ধ্বনি হইতেছে আক্ষেপালংকারের। আক্ষেপ অলংকারে ইষ্টবস্তুর নিষেধ হয়। এখানে হয়গ্রীবের অনন্ত গুণবর্ণনা হইতেছে ইষ্টবস্তু; তাহার প্রতিষেধ হওয়ায় আক্ষেপধ্বনি হইয়াছে।* 'অসাধারণ' এই বিশেষণের দ্বারা গুণাবলীর প্রাধান্য দেখানো হইয়াছে।

---

কার্ত্তবীর্য্যেন জিতা পুনরপি জামদগ্ন্যেনেতি। পূর্বা নিদ্রা চ সিদ্ধা রাজপুত্রাস্ব-বস্থায়ামপীতি সিদ্ধং রূপকধ্বনিরেবায়মিতি। শব্দব্যাপারং বিনৈবার্থসৌন্দর্য্য-বলাদ্রূপণাপ্রতিপত্তেঃ।

যথা চ—

জ্যোৎস্নাপূরপ্রসরধবলে সৈকতেঽস্মিন্ সরয্ব্যা।
বাদদ্যূতং সুচিরমভবৎ সিদ্ধযূনোঃ কয়োশ্চিৎ॥
একোঽবাদীৎ প্রথমনিহতং কেশিনং কংসমন্যো
মত্বা তত্ত্বং কথয় ভবতা কো হতস্তত্র পূর্বম্॥

ইতি কেচিদুদাহরণমত্র পঠন্তি, তদসৎ; ভবতেত্যনেন শব্দবলেন বাসুদেব ইত্যর্থস্য স্ফুটীকৃতত্বাৎ॥

লাবণ্যং সংস্থানমুগ্ধিমা, কান্তিঃ প্রভা তাভ্যাং পরিপূরিতানি সংবিভক্তানি হৃদ্যানি সম্পাদিতানি দিঙ্‌মুখানি যেন। অধুনা কোপকালুষ্যাদনন্তরং

---

* রুয্যক তাঁহার 'অলংকারসর্বস্বে' এই শ্লোককে আক্ষেপধ্বনির উদাহরণরূপে স্বীকার করেন নাই। নতু "স বক্তুমখিলান্ শক্তো"—ইত্যাক্ষেপধ্বনা-বুদাহার্য্যম্। নিষেধস্যৈবাত্র গম্যমানত্বাৎ, ন নিষেধাভাসস্য (অঃ সঃ পৃঃ ১১৯)। পণ্ডিতরাজ জগন্নাথ কিন্তু মনে করেন ধ্বনিকারের সিদ্ধান্তই ঠিক, কারণ "ন হি আভাসরূপ এব নিষেধ আক্ষেপ ইত্যাস্তি বেদাজ্ঞা! নাপি প্রাচামাচার্য্যানাম্; ন চাপি যুক্তিঃ যেন ধ্বনিকারোক্তমুপেক্ষ্য তদুক্তং শ্রদ্ধধীমহি প্রত্যুত বৈপরীত্যমেবোচিতম্" (রঃ গঃ ৫৬৭—৬৮)।

মূল

৪৬। অর্থান্তরন্যাসধ্বনিঃ শব্দশক্তিমূলানুরণনরূপব্যঙ্গ্যোঽর্থশক্তিমূলানুরণনরূপব্যঙ্গ্যশ্চ সম্ভবতি। তত্রাদ্যস্যোদাহরণম্—

দেব্বা এত্তম্মি ফলে কিং কীরই এত্তিঅং পুণো ভণিমো।
কঙ্কিল্লপল্লবাঃ পল্লবাণং অণ্ণাণং ন সরিচ্ছা॥

[ সং—দৈবায়ত্তে ফলে কিং ক্রিয়তামেতাবৎ পুনর্ভণামঃ।
রক্তাশোকপল্লবাঃ পল্লবানামন্যেষাং ন সদৃশাঃ॥

পদপ্রকাশশ্চায়ং ধ্বনিরিতি বাক্যস্যার্থান্তরতাৎপর্য্যেঽপি সতি ন বিরোধঃ। দ্বিতীয়স্যোদাহরণং যথা—

হিঅঅট্ঠাবিঅমন্নুং অবরুণ্ণমুহং হি মং পসাঅন্ত।
অবরদ্ধস্স বি ণ হু দে পহুজাণঅ রোসিউং সক্কং॥

[ সং—হৃদয়স্থাপিতমন্যুমপরোষমুখীমপি প্রসাদয়ন্।
অপরাদ্ধস্যাপি ন খলু তে বহুজ্ঞ! রোষিতুং শক্যম্॥ ]

অত্র হি বাচ্যবিশেষেণ সাপরাধস্যাপি বহুজ্ঞস্য কোপঃ কর্তুমশক্য ইতি সমর্থকং সামান্যমন্বিতমন্যৎ তাৎপর্য্যেন প্রকাশতে।

অনুবাদ

অর্থান্তরন্যাসধ্বনি—শব্দশক্তিমূল অনুরণনরূপব্যঙ্গ্য এবং অর্থশক্তিমূল অনুরণনরূপব্যঙ্গ্য (এই দুই প্রকার) হইতে পারে। তন্মধ্যে প্রথম প্রকারের উদাহরণ—

---

প্রসাদোন্মুখ্যেন। স্মেরে ঈষদ্বিহসনশীলে তরলায়তে প্রসাদান্দোলনবিকাশসুন্দরে অক্ষিণী যস্যাস্তস্যাঃ আমন্ত্রণম্। অথ চাধুনা ন এতি, বৃত্তে তু ক্ষণান্তরে কোপমগমৎ। কোপকষায়পাটলং স্মেরং চ তব মুখং সন্ধ্যারুণপূর্ণশশধরমণ্ডলমেবেতি ভাব্যঃ কোপেন চলচিত্ততয়া সহৃদয়স্য। ন চৈতি তৎস্বব্যক্তমনর্থতায়াং জলরাশিজাড্যসঙ্কয়ঃ। জলাদয়ঃ শব্দা ভাবার্থপ্রধানা ইত্যুক্তং প্রাক্। অত্র কোপে মদনবিকারাত্মা সহৃদয়স্য তন্মুখাবলোকনেন ভবতীতীয়ত্যভিধায়া বিশ্রান্ততয়া রূপকং স্বপ্নমানমেব। বাচ্যালঙ্কারশ্চাত্র শ্লেষঃ, স চ ন ব্যঞ্জকঃ। অনুরণনরূপং যদুপমার্থশক্তিব্যঙ্গ্যং তদাশ্রয়েণেহ কাব্যস্য চারুত্বং ব্যবতিষ্ঠতে। তত্রাস্যৈব ব্যপদেশ ইতি সম্বন্ধঃ। তুল্যযোজনত্বাদুপমাধ্বন্যুদাহরণয়োর্লক্ষণং স্বকণ্ঠেন ন যোজিতম্।৪৫

"ফল দৈবায়ত্ত হওয়ায় কি করা যাইতে পারে? কিন্তু আমরা এইমাত্র বলিতে পারি যে রক্তাশোকপল্লববৃন্দ অন্য পল্লবের মত নহে।"

(এখানে) ধ্বনি একটী পদে প্রকাশিত এবং সমগ্র বাক্যে অন্য অর্থের তাৎপর্য্য আছে—ইহা সত্ত্বেও কোন বিরোধ হয় নাই।

দ্বিতীয় প্রকারের উদাহরণ, যেমন—

আমার হৃদয়ে ক্রোধ নিহিত ছিল; মুখে রোষের চিহ্ন ছিল না। সেইরূপ আমাকে প্রসন্ন করায়, হে বহুজ্ঞ! অপরাধী হইলেও তোমার উপর রাগ করা যায় না।

অপরাধকারী বহুজ্ঞ ব্যক্তির উপর ক্রোধ করা যায় না—এই সমর্থক সাধারণ অর্থ বাচ্যবিশেষের সহিত অন্বিত হইয়া অন্য অর্থকে তাৎপর্য্যসহকারে প্রকাশিত করিতেছে।

## বাসুদেব

বর্ত্তমানে যে প্রসঙ্গের আলোচনা হইতেছে তাহা হইল অর্থশক্তিমূল অনুরণনরূপ ব্যঙ্গ্যধ্বনি। তাহা হইলে এই অনুচ্ছেদে আবার শব্দশক্তিমূল অনুরণনরূপ ব্যঙ্গ্যধ্বনির কথা কেন বলা হইল? শ্রীমদভিনবগুপ্তপাদ বলিতেছেন যে প্রসঙ্গবশতঃই ইহা করা হইয়াছে। 'সম্ভবতি' এই শব্দের দ্বারাই প্রসংগের কথা বলা হইয়াছে।

প্রথম উদাহরণে শব্দশক্তিমূল অনুরণনরূপব্যঙ্গ্য অর্থান্তরন্যাস অলংকারের দৃষ্টান্ত দেওয়া হইয়াছে। 'সাহিত্যদর্পণে' অর্থান্তরন্যাসের সংজ্ঞা নিম্নরূপ—

"সামান্যং বা বিশেষেণ বিশেষস্তেন বা যদি।
কার্য্যং চ কারণেনেদং কার্য্যেন চ সমর্থ্যতে॥
সাধর্ম্যেনেতরেনার্থান্তরন্যাসোঽষ্টধা ততঃ॥"

যদি সাধর্ম্য কিংবা বৈধর্ম্যের মাধ্যমে বিশেষের দ্বারা সামান্যের বা সামান্যের দ্বারা বিশেষের, কারণের দ্বারা কার্য্যের বা কার্য্যের দ্বারা কারণের সমর্থন হয়, তাহা হইলে অর্থান্তরন্যাস অলংকার হয়।

উদ্ধৃত উদাহরণে 'দৈবায়ত্তং ফলম্' এই উক্তি হইতেছে সামান্য উক্তি। এতদ্দ্বারাই অশোক পল্লবের ফলহীনতায় করণীয় কিছুই নাই—

এই সমর্থক অর্থ প্রকাশিত হইয়াছে। সুতরাং এখানে অর্থান্তরন্যাস অলংকার হইয়াছে। কিন্তু এই অর্থান্তরন্যাস আসিয়াছে—'ফল' এই শব্দটি হইতে। ফল শব্দটি কিন্তু এখানে শ্লিষ্ট—বৃক্ষের ফলও পুরস্কার—উভয় অর্থে ব্যবহৃত হইয়াছে। অতএব এখানে অর্থান্তরন্যাসরূপ অলংকার-ধ্বনি হইতেছে "পদপ্রকাশঃ", অর্থাৎ পদকে আশ্রয় করিয়া প্রকাশিত। "পদপ্রকাশ····বিরোধঃ"—কিন্তু একথা তো বলা যায় যে, একটি পদকে আশ্রয় করিয়া এখানে অর্থান্তরন্যাস অলংকার ব্যঙ্গ্য হইলেও সমগ্র বাক্যে ব্যঙ্গ্য হইতেছে অপ্রস্তুতপ্রশংসা অলংকার। অপ্রস্তুতপ্রশংসা অলংকারে অপ্রস্তুত বিশেষ হইতে প্রস্তুত সামান্যের প্রতিপাদন হয়। এখানে অপ্রস্তুত অশোক পল্লবের বর্ণনা প্রস্তুত গুণবান কিন্তু ফলবিহীন ও হতাশ ব্যক্তির প্রতীতি জন্মাইতেছে। অতএব সমস্ত বাক্যার্থের ধ্বনি হইতেছে—অপ্রস্তুত প্রশংসার। সুতরাং এক্ষেত্রে বিরোধ আসিয়া যাইতেছে। তদুত্তরে ধ্বনিকার বলেন—এখানে কোন বিরোধ ঘটে নাই কেন বিরোধ ঘটে নাই তাহা শ্রীমদভিনবগুপ্তপাদ এইভাবে ব্যাখ্যা করিয়াছেন—

শ্লোকে মুখ্যভাবে অর্থান্তরন্যাসধ্বনি ব্যঙ্গ্য হইয়াছে 'ফল' এই পদের দ্বারা; কিন্তু সমগ্রভাবে বাক্যার্থ ধরিলে অপ্রস্তুতপ্রশংসাধ্বনিই প্রধানরূপে প্রতিভাত হয়—একথাও ঠিক। তবে এখানে ইহার লক্ষ্য

## লোচন টীকা

বীরাণাং রমতে ধুস্বণারুণে ন তথা প্রিয়াস্তনোৎসঙ্গে।
দৃষ্টী রিপুগজকুম্ভস্থলে যথা বহলসিন্দূরে।

প্রসাধিতপ্রিয়তমাখাসনপরতয়া সমনন্তরীভূতযুদ্ধত্বরিতমনস্কতয়া চ দোলায়মানদৃষ্টিত্বেঽপি যুদ্ধে ত্বরাতিশয় ইতি ব্যতিরেকো বাচ্যালঙ্কারঃ। তত্র তু যেয়ং ধ্বন্যমানোপমা প্রিয়াকুচকুড্মলাভ্যাং সকলজনত্রাসকরেঘপি শাত্রবেষু মর্দনোদ্ধতেষু গজ-কুম্ভস্থলেষু তদ্বশেন রতিমাদধানামিব। বহুমান ইতি সৈব বীরতাতিশয়-চমৎকারং বিধত্ত ইত্যুপমায়াঃ প্রাধান্যম্।

অসুরপরাক্রমণ ইতি। ত্রৈলোক্যবিজয়ো হি তত্রাস্য বর্ণ্যতে। তেষামসুরাণাং পাতালবাসিনাং যৈঃ পুনঃ পুনরিন্দ্রপুরাবমর্দনাদি কিং কিং ন কৃতং তদধৃষ্যমিতি যত্তেভ্যস্তেভ্যোঽতিপুষ্করেভ্যোঽপ্যকম্পনীয়ব্যবসায়ং তচ্চ।

করিতে হইবে যে তন্মধ্যেও 'ফল' পদের দ্বারা প্রকাশিত সামর্থ্য-সমর্থক অর্থের ভাবটির প্রাধান্যই এখানে সমধিকভাবে মনকে আকৃষ্ট করে। অতএব এখানে ফল' এই শব্দের দ্বারা আক্ষিপ্ত হইয়া শব্দশক্তিমূল অনুরণনরূপ ব্যঙ্গ্য অর্থান্তরন্যাসধ্বনিই হইয়াছে।

**"হিঅঅ....প্রকাশতে"**—দ্বিতীয় উদাহরণটি হইতেছে অর্থশক্ত্যুদ্ভব অনুস্বানসন্নিভ অর্থান্তরন্যাসধ্বনির। এখানে খণ্ডিতা নায়িকাকে নায়ক আপনার বৈদগ্ধ্যের দ্বারা প্রসন্ন করিলে নায়িকা রোষ দেখাইয়া এরূপ বলিতেছে। এখানে 'বহুজ্ঞ' শব্দটির অর্থ ব্যক্তিবিশেষকে অর্থাৎ এখানে নায়ককে বুঝাইতেছে। পরে কিন্তু পর্য্যালোচনার দ্বারা সকল বহুজ্ঞ সম্পর্কেই একটি সাধারণ অর্থের প্রতীতি হয় ; সেই অর্থটি হইতেছে নায়ক বহুজ্ঞ ও বিদগ্ধ হইলে অপরাধ করিয়াও আপনার অপরাধ গোপন করিতে পারে। এই সাধারণ অর্থের প্রতীতিই হইতেছে কাব্যের চমৎকারের হেতু। তাহা হইলে "সাপরাধ বহুজ্ঞের উপর রোষ করা যায় না"—এই বিশেষের উক্তির দ্বারা বিশেষ ব্যক্তিতে প্রযোজ্য অর্থের সহিত সর্বসাধারণের পক্ষে প্রযোজ্য অর্থের অন্বয় সাধন করিয়া তবে এখানে অলংকারধ্বনি প্রকাশিত হইয়াছে। সুতরাং অর্থান্তর-ন্যাসধ্বনি এখানে অর্থশক্ত্যুদ্ভব হইয়াছে।

শ্রীসহোদরাণামতএবানির্বাচ্যোৎকর্ষাণামিত্যর্থঃ। তেষাং রত্নানামাসমন্তাদ্ধরণে একরসং তৎপরং যদ্ হৃদয়ং তৎকুসুমবাণেন সুকুমারতরোপকরণসম্ভারেণ প্রিয়াণাং বিম্বাধরে নিবেশিতম্ ; তদবলোকনপরিচুম্বনদর্শনমাত্রকৃতকৃত্যতাভিমানযোগি তেন কামদেবেন কৃতম্। তেষাং হৃদয়ং যদত্যন্তং বিজিগীষাজ্বলনজাজ্বল্যমানমভূৎ ইতি যাবৎ। অত্রাতিশয়োক্তির্বাচ্যালঙ্কারঃ, প্রতীয়মানা চোপমা। সকলরত্ন-সারতুল্যো বিম্বাধর ইতি হি তেষাং বহুমানো এব। অতএব ন রূপকধ্বনিঃ। রূপকস্যারোপ্যমানত্বেনাবাস্তবত্বাৎ। তেষামসুরাণাং বস্তুবৃত্ত্যৈব সাদৃশ্যং স্ফুরতি। তদেব চ সাদৃশ্যং চমৎকারহেতুঃ প্রাধান্যেন।

অতিশয়োক্ত্যেতি। বাচ্যালঙ্কাররূপয়েত্যর্থঃ। অবর্ণনীয়তাপ্রতিপাদন-মেবাক্ষেপস্য রূপমিষ্টপ্রতিষেধাত্মকত্বাৎ। তস্য প্রাধান্যং তদ্বিশেষণদ্বারেণাহ—অসাধারণেতি। সম্ভবতীত্যনেন প্রসঙ্গাচ্ছব্দশক্তিমূলস্যাত্র বিচার ইতি দর্শয়তি। ৪৬

মূল

৪৭। ব্যতিরেকধ্বনিরপ্যুভয়রূপঃ সম্ভবতি: তত্রাদ্যস্যোদাহরণং প্রাক্ প্রদর্শিতমেব। দ্বিতীয়স্যোদাহরণং যথা—

জাএজ্জ বণুদ্দেসে খুজ্জং ব্বিঅ পাঅবো গডিঅবত্তো।
মা মানুসম্মি লোএ তাএক্করসো দরিদ্দো অ ॥

[সং—জায়েয়বনোদ্দেশে কুব্জ এবপাদপো গলিতপত্রঃ।
মা মানুষে লোকে ত্যাগৈকরসো দরিদ্রশ্চ ॥

অত্র হি ত্যাগৈকরসস্য দরিদ্রস্য জন্মানভিনন্দনং ত্রুটিতপত্র-কুব্জপাদপজন্মাভিনন্দনং চ সাক্ষাচ্ছব্দবাচ্যম্। তথাবিধাদপি পাদপাৎ তাদৃশস্য পুংস উপমানোপমেয়ত্বপ্রতীতিপূর্বকং শোচ্যতায়ামাধিক্যং তাৎপর্য্যেন প্রকাশয়তি ॥

অনুবাদ

ব্যতিরেকধ্বনিও উভয়রূপ হইতে পারে। তন্মধ্যে প্রথম প্রকারের উদাহরণ পূর্বেই দেখানো হইয়াছে: দ্বিতীয় প্রকারের উদাহরণ, যেমন—

"বনের একপ্রান্তে কুব্জ গলিতপত্র বৃক্ষ হইয়াই যেন জন্মগ্রহণ করি; মনুষ্যলোকে ত্যাগসর্বস্ব দরিদ্র হইয়া যেন না জন্মাই।" এখানে ত্যাগসর্বস্ব দরিদ্রের জন্মের অনভিনন্দন ও গলিতপত্র কুব্জ বৃক্ষের জন্মের অভিনন্দন—শব্দের দ্বারা সাক্ষাৎভাবে বাচ্য হইয়াছে। সেইরূপ বৃক্ষ ও তাদৃশ পুরুষ উভয়ের মধ্যে উপমান-উপমেয় ভাবের প্রতীতি হয়; (তবে) সেইরূপ পাদপ অপেক্ষা তাদৃশ পুরুষের শোচনীয়তার আধিক্য ব্যঞ্জনার সাহায্যে প্রকাশিত হয়।

বাসুদেব

অতঃপর ব্যতিরেকধ্বনির উদাহরণ দেওয়া হইতেছে। বৃত্তিতে ব্যবহৃত "অপি" শব্দের দ্বারা বুঝান হইতেছে—অর্থান্তরন্যাস অলংকারের মত ব্যতিরেকধ্বনিও শব্দশক্ত্যুদ্ভব ও অর্থশক্ত্যুদ্ভব দুই প্রকারের হইতে পারে।

'প্রাক্ প্রদর্শিতম্'—"খং যেঽত্যুজ্জ্বলয়ন্তি," "রক্তস্ত্বং নবপল্লবৈঃ'

ইত্যাদি উদাহরণে শব্দশক্ত্যুদ্‌ভব অনুস্বানসন্নিভ ব্যঙ্গধ্বনির দৃষ্টান্ত দেওয়া হইয়াছে।

**"দ্বিতীয়স্য"**—অর্থশক্ত্যুদ্‌ভব অনুস্বানসন্নিভব্যঙ্গ্য ব্যতিরেক-ধ্বনির। **'বনোদ্দেশে'**—বনের গহন স্থানে একান্তে, যেখানে বৃক্ষের নিবিড়তা-বশতঃ কেহ আমাকে দেখিতে পাইবে না। **'কুব্জ'**—যাহা কুব্জতা-বশতঃ প্রতিমাদি নির্মাণের উপযুক্ত নয়। **গলিতপত্র**—কুব্জ বৃক্ষ ছায়াই দান করে না; ইহার ফুল ও ফললাভের সম্ভাবনাই নাই; সেরূপ বৃক্ষ অঙ্গার হইতে পারে বা তাহাতে পেচকাদি বাস করে। **মানুষে লোকে**—যেখানে অনেক লোক আছে—যেখানে প্রার্থিগণ তাহার নিকট আসিলেও সে তাহাদের জন্য কিছুই করিতে পারিতেছে না।

## লোচন টীকা

দৈবায়ত্তে ফলে কিং ক্রিয়তামেতাবৎপুনর্ভণামঃ।
রক্তাশোকপল্লবাঃ পল্লবানামন্যেষাং ন সদৃশাঃ॥

অশোকস্য ফলমাম্রাদিবন্নাস্তি, কিং ক্রিয়তাম্ পল্লবাস্তবীব হৃদ্যা ইতীয়তাভিধা সমাপ্তৈব। অত্র ফলশব্দস্য শক্তিবশাৎ সমর্থকমস্য বস্তুনঃ পূর্বমেব প্রতীয়তে। লোকোত্তরজিগীষাতদুপায়প্রবৃত্তস্যাপি হি ফলং সম্পল্লক্ষণং দৈবায়ত্তং কদাচিন্ন ভবেদপীত্যেবংরূপং সামান্যাত্মকম্। নন্বস্য সর্ববাক্যস্যাপ্রস্তুতপ্রশংসাপ্রাধান্যেন ব্যঙ্গ্যা তৎকথমর্থান্তরন্যাসস্য ব্যঙ্গ্যতা? দ্বয়োর্যুগপদেকত্রপ্রাধান্যাযোগাদিত্যা-শঙ্ক্যাহ—পদপ্রকাশেতি। সর্বো হি ধ্বনিপ্রপঞ্চঃ পদপ্রকাশো বাক্যপ্রকাশশ্চেতি বক্ষ্যতে। তত্র ফলপদেঽর্থান্তরন্যাসধ্বনিঃ প্রাধান্যেন। বাক্যে ত্বপ্রস্তুত-প্রশংসা। তত্রাপি পুনঃ ফলপদোপাত্তসামর্থ্যসমর্থকভাবপ্রাধান্যমেব ভাতীত্য-র্থান্তরন্যাসধ্বনিরেবায়মিতি ভাবঃ।

হৃদয়ে স্থাপিতো নতু বহিঃ প্রকটিতো মন্যুর্যথা। অতএবাপ্রদর্শিতরোষ-মুখমপি মাং প্রসাদয়ন্ হে বহুজ্ঞ, অপরাদ্ধস্যাপি তব ন খলু রোষকরণং শক্যম্। অত্র বহুজ্ঞেত্যামন্ত্রণার্থো বিশেষে পর্যবসিতঃ। অনন্তরং তু তদর্থপর্যালোচনাগুৎ-সামান্যরূপং সমর্থকং প্রতীয়তে তদেব চমৎকারকারি। সা হি খণ্ডিতা সতী বৈদগ্ধ্যানুনীতা তং প্রত্যসূয়াং দর্শয়ন্তীত্থমাহঃ। যঃ কশ্চিদ্বহুজ্ঞো ধূর্তঃ স এবং সাপরাধোঽপি স্বাপরাধাবকাশমাচ্ছাদয়তীতি মা ত্বমাত্মনি বহুমানং মিথ্যা গ্রহীরিতি। অন্বিতমিতি। বিশেষে সামান্যস্য সংবদ্ধত্বাদিতি ভাবঃ। ৪৭

এই শ্লোকে কোন বাচ্যালংকার নাই। উপমান-উপমেয়-ভাবের দ্বারাই এখানে ব্যতিরেক বুঝান হইয়াছে। 'আধিক্যম্' শব্দ ব্যতিরেক বুঝাইতেছে।

মূল

৪৮। উৎপ্রেক্ষা-ধ্বনির্যথা—

চন্দনাসক্ত-ভুজগনিঃশ্বাসানিলমূর্চ্ছিতঃ।
মূর্চ্ছয়ত্যেষ পথিকান্ মধৌ মলয়মারুতঃ॥

অত্র হি মধৌ মলয়মারুতস্য পথিকমূর্চ্ছাকারিত্বং মন্মথোন্মাথদায়িত্বেনৈব। তত্তু চন্দনাসক্তভুজগনিঃশ্বাসানিলমূর্চ্ছিতত্বেনোৎপ্রেক্ষিতমিত্যুৎপ্রেক্ষা সাক্ষাদনুক্তাপি বাচ্যার্থসামর্থ্যাদনুরণনরূপা লক্ষ্যতে। ন চৈবংবিধে বিষয় ইবাদিশব্দপ্রয়োগমন্তরেণ অসম্বদ্ধতৈবেতি শক্যতে বক্তুম্। গমকত্বাদন্যত্রাপি তদপ্রয়োগে তদর্থাবগতিদর্শনাৎ। যথা—

ঈর্ষাকলুসস্স বি তুহ মুহস্স ণং এস পুণ্ণিমাচন্দো।
অজ্জ সরিসত্তণং পাবিউণ অঙ্গে বিঅ ণ মাই॥

[ সং—ঈর্ষ্যাকলুষস্যাপি তব মুখস্য নন্বেষ পূর্ণিমাচন্দ্রঃ।
অদ্য সদৃশত্বং প্রাপ্যাঙ্গ এব ন মাতি॥ ]

যথা বা

ত্রাসাকুলঃ পরিপতন্ পরিতো নিকেতান্
পুংভির্ন কৈশ্চিদপি ধন্বিভিরন্ববন্ধি।
তস্থৌ তথাপি ন মৃগঃ ক্বচিদঙ্গনাভি
রাকর্ণপূর্ণনয়নেষু হতেক্ষণশ্রীঃ॥

শব্দার্থব্যবহারে প্রসিদ্ধিরেব প্রমাণম্॥

অনুবাদ

উৎপ্রেক্ষাধ্বনি, যেমন—

**বসন্তকালে চন্দনবৃক্ষে আসক্ত ভুজঙ্গের নিঃশ্বাসবায়ুর দ্বারা মূর্চ্ছিত এই মলয়পবন পথিকগণকে মূর্চ্ছিত করিতেছে।**

এখানে বসন্তকালে মলয়পবনের দ্বারা পথিকের যে মূর্চ্ছাকারিত্ব, তাহা কামোন্মত্ততা দান করে বলিয়াই; ইহা—চন্দনবৃক্ষে আসক্ত সর্পের নিঃশ্বাসবায়ুর মূর্চ্ছিতত্বের দ্বারা উৎপ্রেক্ষিত হইয়াছে; অতএব ইহা উৎপ্রেক্ষা অলংকার হইয়াছে; সাক্ষাৎভাবে উৎপ্রেক্ষা অনুক্ত হইলেও বাক্যার্থের সামর্থ্যবশতঃ ইহা অনুরণনরূপা হইয়া লক্ষিত হইতেছে।

এবংবিধে বিষয়ে—'ইব' প্রভৃতি শব্দের প্রয়োগ না হওয়ায় অসম্বদ্ধতা হইয়াছে—এরূপ বলা যাইবে না। কারণ অন্যত্র তাহাদের প্রয়োগ না হইলেও গমকত্ববশতঃ সেই অর্থের অবগতি হয় এরূপ দেখা যায়। যেমন—

কিন্তু এই পূর্ণিমাচন্দ্র—ঈর্ষ্যাকলুষিত হইলেও তোমার মুখের সাদৃশ্য লাভ করিয়া নিজ অঙ্গে নিজেকে ধরিয়া রাখিতে পারিতেছে না। কিংবা যেমন—

ভীতি-ব্যাকুল মৃগ গৃহের চারিদিকে ছুটিয়া বেড়াইলে কোন ধনুর্ধারী পুরুষই তাহার অনুসরণ করিল না, তথাপি—অঙ্গনাগণ কর্তৃক আকর্ণ-বিশ্রান্ত নয়নশরের দ্বারা যাহার চক্ষুর শোভা বিনষ্ট হইয়াছিল সেই মৃগ কোথাও স্থিরভাবে থাকিল না।

শব্দ ও অর্থের ব্যবহারে প্রসিদ্ধিই হইতেছে প্রমাণ।

## বাসুদেব

এখানে উৎপ্রেক্ষাধ্বনির উদাহরণরূপে "চন্দনাসক্ত"—ইত্যাদি শ্লোকটি উদ্ধৃত হইয়াছে। এই শ্লোকের 'মূর্চ্ছিত' শব্দটির দুইটি অর্থ হইতে পারে (১) বিষ বায়ুর দ্বারা উপচিত বা বর্দ্ধিত (২) মূর্চ্ছা-প্রাপ্ত। শেষোক্ত অর্থটিই উৎপ্রেক্ষারূপে ধ্বনিত হইয়াছে। শ্রীমদভিনবগুপ্ত এখানে বলিয়াছেন—"বিষবায়ুর দ্বারা বর্দ্ধিত বা উপচিত হইয়া মোহ সঞ্চার করিতেছে। বিষবায়ুর দ্বারা উপচিত মলয়-মারুত কর্তৃক পথিকগণের মধ্যে একজন যেন অচেতন হইতেছেন এবং কামোন্মত্ততাবশতঃ মলয়মারুতের দ্বারা অন্য পথিকগণের যেন ধৈর্য্যচ্যুতি হইতেছে—এইভাবে উভয়স্থলেই উৎপ্রেক্ষালংকার ধ্বনিত হইয়াছে। বৃত্তিতে বলা হইয়াছে এই শ্লোকে মলয়মারুত কর্তৃক পথিকগণের

মূর্চ্ছাকারী কামোন্মত্ততাদানের বিষয়টি উৎপ্রেক্ষিত হইয়াছে চন্দনাসক্ত-ভুজগনিঃশ্বাসানিলের মূর্চ্ছিতত্বের দ্বারা ; অবশ্য এখানে 'ইব' প্রভৃতি শব্দের দ্বারা সাক্ষাৎভাবে উৎপ্রেক্ষার কথা বলা হয় নাই। তবে বাক্যার্থের শক্তিবশতঃই অনুরণনরূপা সেই উৎপ্রেক্ষা লক্ষিত হইয়াছে।

**ন চৈবংবিধ……দর্শনাৎ**—'ইব' প্রভৃতি উৎপ্রেক্ষাবাচক শব্দের প্রয়োগ এখানে হয় নাই—সুতরাং অসম্বদ্ধতা হইয়াছে ইহা বলা যাইবে না। কারণ এরূপস্থলে 'ইব' প্রভৃতি শব্দের প্রয়োগ না হইলেও অর্থশক্তির ব্যঞ্জকত্ববশত উৎপ্রেক্ষারূপ অর্থের প্রতীতি হয়—ইহা অন্য ক্ষেত্রেও দেখা যায়। উদাহরণ স্বরূপ—"ঈর্ষাকলুসস্স"—ও 'ত্রাসাকুলঃ' ইত্যাদি দুই শ্লোক উক্ত হইয়াছে।

**"ঈর্ষাকলুসস্স—"** ইত্যাদি শ্লোকে 'ইবা'দি শব্দের প্রয়োগ নাই—অথচ উৎপ্রেক্ষা ধ্বনিত হইয়াছে। পূর্ণিমার চন্দ্র পূর্ণিমার রাত্রে নিজ দেহে সীমাবদ্ধ থাকে না ; পূর্ণিমা-রাত্রে নিজ কিরণে সে স্বাভাবিক ভাবেই দশদিক পূর্ণ করে। এখানে সেই স্বাভাবিক কার্য্যই উৎপ্রেক্ষা অলংকারের সাহায্যে বিবৃত হইয়াছে। তোমার মুখের সাদৃশ্য লাভ করিয়াই যেন পূর্ণিমার চন্দ্র নিজ দেহে আপনার শোভাকে ধরিয়া রাখিতেছে না—ইহাই উৎপ্রেক্ষা।

**'ঈসাকলুসস্স'**—ঈর্ষ্যাকালুষ্যবশতঃ ঈষৎ অরুণবর্ণ। 'বি' (অপি)"—এখানে 'অপি' শব্দের প্রয়োগের উদ্দেশ্য এই—তোমার ঈর্ষ্যাকুলিত মুখের সাদৃশ্যলাভ করিয়াই চন্দ্রের এই দশা! চন্দ্র যদি তোমার প্রসন্নবদনের সাদৃশ্য প্রাপ্ত হইত কিংবা সর্বদা তদ্রূপে থাকিত, তাহা হইলে তোমার মুখই চন্দ্র হইত ; তাহা হইলে পরমানন্দবশতঃ চন্দ্র যে কি করিত তাহা কল্পনারও অগোচর।

**'যথা বা……হতেক্ষণশ্রীঃ**—এখন আপত্তি উঠিতে পারে উপর্যুক্ত শ্লোকে 'ইব' শব্দের প্রয়োগ না থাকিলেও অসম্বদ্ধতা-নিবারক ও বিতর্ক-উৎপ্রেক্ষাবাচক 'ননু' শব্দের প্রয়োগ আছে। অতএব ইহা বিশুদ্ধ দৃষ্টান্ত হইল না। সে কারণে দ্বিতীয় উদাহরণ দিতেছেন—**"ত্রাসাকুলঃ"** ইত্যাদি।

দ্বিতীয় উদাহরণের উৎপ্রেক্ষা হইতেছে এইরূপ—মৃগের শ্রেষ্ঠ সম্পাদ চক্ষুশোভা রমণীগণের আকর্ণবিশ্রান্ত নয়নবাণের দ্বারা বিনষ্ট হইয়াছে বলিয়াই যেন মৃগ কোথাও স্থির থাকিতে পারিতেছে না।

**শব্দার্থ....প্রমাণম্**—আপত্তি হইতে পারে যে এখানে অসম্বদ্ধতা অছে—অর্থাৎ উৎপ্রেক্ষামূলক অর্থ বুঝাইতে পারে না। তদুত্তরে বলা হইয়াছে—এ সব ক্ষেত্রে শব্দার্থের ব্যবহারে অভিপ্রেত অর্থ বুঝাইতেছে কিনা—তাহার একমাত্র প্রমাণ হইতেছে—প্রসিদ্ধি। সহৃদয়গণের প্রতীতিই শব্দজ্ঞানের ব্যাপারে একমাত্র প্রমাণ। সুতরাং দ্বিতীয় উদাহরণেও যে অসম্বদ্ধতা নাই ও এখানেও যে উৎপ্রেক্ষা-ধ্বনিই হইয়াছে—সহৃদয়গণ তাহা সহজেই অনুভব করিতে পারেন।

## মূল

৪৯। শ্লেষধ্বনির্যথা—

রম্যা ইতি প্রাপ্তবতীঃ পতাকাঃ
রাগং বিবিক্তা ইতি বর্ধয়ন্তীঃ।
যস্যামসেবন্ত নমদ্ বলীকাঃ
সমং বধূভির্বলভীর্যুবানঃ॥

## লোচন টীকা

ব্যতিরেকধ্বনিরপীতি। অপি শব্দেনার্থান্তরন্যাসবদেব দ্বিপ্রকারত্বমাহ। প্রাগিতি। 'খং যেঽত্যুজ্জ্বলয়ন্তি' ইতি। 'রক্তস্ত্বং নবপল্লবৈঃ' ইতি। জায়ের, বনোদ্দেশ এব বনস্যৈকান্তে গহনে যত্র স্ফুটতরবহুবৃক্ষসম্পত্ত্যা প্রেক্ষ্যতেঽপি ন কশ্চিৎ। কুব্জ ইতি রূপঘটনাদাবনুপযোগী। গলিতপত্র ইতি। ছায়ামপি ন করোতি তস্য কা পুষ্পফলবত্তেত্যভিপ্রায়ঃ। তাদৃশোঽপি কদাচিদাঙ্গারিকস্যোপযোগী-ভবেদুলূকাদীনাং বা নিবাসায়েতি ভাবঃ। মানুষ ইতি। স্থূলভার্থিজন ইতি ভাবঃ। লোক ইতি। যত্র লোক্যতে সোঽর্থিভিস্তেন-চার্থিজনো ন চ কিঞ্চিচ্ছক্যতে কর্তুং তম্মহবৈশসমিতি ভাবঃ। অত্র বাচ্যালঙ্কারো ন কশ্চিৎ। উপমানেত্যনেন ব্যতিরেকস্য মার্গপরিশুদ্ধিং করোতি। আধিক্যমিতি। ব্যতিরেকমিত্যর্থঃ। ৪৮

অত্র বধূভিঃ সহ বলভীরসেবন্তেতি বাক্যার্থ-প্রতীতেরনন্তরং বধ্ব ইব বল্লভ্য ইতি শ্লেষপ্রতীতিরশব্দাপ্যর্থসামর্থ্যান্মুখ্যত্বেন বর্ত্ততে ॥

### অনুবাদ

শ্লেষ-ধ্বনি, যথা—

বলভী যেখানে সুরম্য বলিয়া পতাকাপ্রাপ্ত হইয়াছে এবং নির্জন বলিয়া অনুরাগ বর্দ্ধন করে; যেখানে নম্রবলিকাযুক্ত বলভীসমূহের সহিত যুবকগণ বধূগণকে তুল্যভাবে উপভোগ করিত

[ শ্লেষার্থ—যেখানে সুরম্যরূপে খ্যাত, সুপরিস্ফট ( সুন্দর ) অঙ্গশালিনী বলিয়া অনুরাগবর্দ্ধনকারিণী এবং ত্রিবলীযুক্তা রমণীগণকে যুবকগণ উপভোগ করিত ]

এখানে—বধূগণের সহিত বলভীদিগকে উপভোগ করিত—এই বাক্যার্থের প্রতীতি হইবার পরে বলভীসমূহ বধূগণের মতই—এই শ্লেষ-প্রতীতি অর্থসামর্থ্যবশতঃ মুখ্য হইয়া বিদ্যমান—যদিও ইহা শব্দের দ্বারা প্রকাশিত হয় নাই।

### বাসুদেব

'প্রাপ্তবতী পতাকাঃ'—ধ্বজপট প্রাপ্ত হইয়াছে যাহারা; অথবা "পতাকাঃ" বা প্রসিদ্ধি লাভ করিয়াছে যাহারা। রম্যা—সুন্দর বা

### লোচন টীকা

উৎপ্রেক্ষিতমিতি। বিষবাতেন হি মূর্চ্ছিতো। বৃংহিত উপচিতো মোহং-করোতি। একশ্চ মূর্চ্ছিতঃ পথিকমধ্যেঽন্যেষামপি ধৈর্য্যচ্যুতিং বিদধন্মূর্চ্ছাং করোতীত্যুভয়থোৎপ্রেক্ষা।

নন্বত্র বিশেষণমধিকীভবদ্ধেতুতয়ৈব সঙ্গচ্ছতে। ততঃ কিম্? নহি হেতুতা পরমার্থতঃ। তথাপি তু হেতুতা উৎপ্রেক্ষ্যত ইতি যৎকিঞ্চিদেতৎ। তদিতি। তস্যেবাদেরপ্রয়োগেঽপি তস্যার্থস্যেত্যুৎপ্রেক্ষারূপস্যাবগতেঃ প্রতীতের্দর্শনাৎ।

এতদেবোদাহরতি—যথেতি। ঈর্ষ্যাকলুষস্যাপীষদরুণচ্ছায়াকস্য। যদি তু প্রসন্নস্য মুখস্য সাদৃশ্যমুদ্বহেৎ সর্বদা বা তৎ কিং কুর্য্যাত্বন্মুখং ত্বেতৎ ভবতীতি মনোরথানামপ্যপথমিদমিত্যপি শব্দস্যাভিপ্রায়ঃ। অঙ্গে স্বদেহে ন মাত্যেব

সুন্দর আকৃতিযুক্ত—এই কারণে প্রসিদ্ধ! "বিবিক্তাঃ"—**নির্জন বা** সুশ্লিষ্ট অঙ্গশালিনী'। 'রাগম্'—চিত্রশোভা বা অনুরাগ। **"নমদ্বলীকাঃ"** ছাদের শেষ সীমা পর্য্যন্ত যাহাদের মধ্যে অবনমিত হইয়াছে বা অবনত-ত্রিবলীরেখাযুক্ত; **সমম্**—সঙ্গে বা তুল্যভাবে।

এই শ্লোকটি শ্লেষধ্বনির উদাহরণ। 'সম' শব্দের 'তুল্যার্থে' যে প্রতীতি তাহাও শ্লেষবলেই আসিয়াছে। আর শ্লেষ আক্ষিপ্ত হইয়াছে অর্থশক্তির দ্বারা, অভিধাব্যাপারের দ্বারা নহে; সুতরাং এখানে সব দিক দিয়াই শ্লেষালংকারেরই ধ্বনি হইয়াছে

এখানে লক্ষ্য করিবার বিষয় এই যে বৃত্তিতে যদিও "বধ্ব ইব বলভ্যঃ" বলা হইয়াছে, তবুও এখানে যে উপমাধ্বনি আছে, তাহা বৃত্তিকার বলেন নাই, কারণ শ্লোকটি শ্লেষাত্মক। যদি বলা হয় এখানে উপমাবাচক "সম বা তুল্য" অর্থই স্পষ্ট, তাহা হইলেও বলিতে হইবে যে এখানে উপমা স্পষ্ট বলিয়া শ্লেষ তাহার দ্বারা আক্ষিপ্ত হইয়াছে।

## মূল

৫০। **যথাসংখ্যধ্বনির্যথা—**

অঙ্কুরিতঃ পল্লবিতঃ কোরকিতঃ পুষ্পিতশ্চ সহকারঃ।
অঙ্কুরিতঃ পল্লবিতঃ পুষ্পিতশ্চ হৃদি মদনঃ॥

অত্র হি যথোদ্দেশেমনুদ্দেশে যচ্চারুত্বমনুরণনরূপং মদন-বিশেষণভূতাঙ্কুরিতাদিশব্দগতং তন্মদনসহকারয়োস্তুল্যযোগিতা-সমুচ্চয়লক্ষণাদ্ বাচ্যাদতিরিচ্যমানমালক্ষ্যতে। এবমন্যেঽপ্যলং-কারা যথাযোগং যোজনীয়াঃ।

---

দশদিশঃ পূরয়তি যতঃ। অন্তেঽতাকালেনৈকং দিবসমাত্রমিত্যর্থঃ। অত্র পূর্ণচন্দ্রেণ দিশাং পূরণং স্বরসসিদ্ধমেবমুৎপ্রেক্ষ্যতে।

নন্ু নন্ুশব্দেন বিতর্কোৎপ্রেক্ষারূপমাচক্ষাণেনাসম্বদ্ধতা নিরাকৃতেতি সম্ভাবয়মান উদাহরণান্তরমাহ—যথা বেতি। পরিতঃ সর্বতঃনিকেতান্ পরিপতন্না-ক্রামন্ ন কৈশ্চিদপি চাপপাণিভিরসৌ মৃগোঽনুবদ্ধ স্তথাপি ন কচিত্তস্থৌ ত্রাসচাপলযোগাৎ স্বাভাবিকাদেব। তত্র চোৎপ্রেক্ষা ধ্বন্যতে—অঙ্গনাভিরাকর্ণ-পূর্ণৈর্নেত্রৈশরৈর্ঈতা ঈক্ষং শ্রীঃ সর্বস্বভূতা যস্য যতোঽতো ন তস্থৌ।।৮৯

## অনুবাদ

যথাসংখ্য-ধ্বনি, যথা—

আম্রবৃক্ষ অঙ্কুরিত, পল্লবিত কোরকিত এবং পুষ্পিত হইয়াছে। হৃদয়ে মদন অঙ্কুরিত, পল্লবিত ও পুষ্পিত হইয়াছে।

পূর্ব দুই পাদকে উদ্দেশ্য করিয়া পরবর্তী দুইপাদে মদনের বিশেষণ-রূপে ব্যবহৃত অঙ্কুরিতাদিশব্দগত যে চারুত্ব অনুরণনাত্মক ব্যঙ্গরূপে প্রকাশিত হইয়াছে, তাহা মদন ও সহকারের (একত্র উল্লেখকে কেন্দ্র করিয়া প্রকাশিত) তুল্যযোগিতা ও সমুচ্চয়রূপ বাচ্যার্থ হইতে অতিরিক্তরূপে লক্ষিত হয়। এইভাবে অন্যান্য অলংকারসমূহকেও যথাযোগ্যভাবে সন্নিবিষ্ট করিতে হইবে।

## বাসুদেব

উদ্ধৃত শ্লোকে 'যথাসংখ্য' অলংকারধ্বনির উদাহরণ দেওয়া হইয়াছে। সাহিত্যদর্পণে 'যথাসংখ্য' অলংকারের সংজ্ঞা হইতেছে—

"যথাসংখ্যমনুদ্দেশ উদ্দিষ্টানাং ক্রমেন যৎ।"

প্রথমে উদ্দিষ্ট পদার্থসমূহের যথাক্রমে যে প্রতিনির্দেশ, তাহা হইতেছে 'যথাসংখ্য' অলংকার। উদ্ধৃত শ্লোকের প্রথম অর্ধাংশে আম্র-বৃক্ষের অঙ্কুরিত ইত্যাদি হওয়ার কথা বলিয়া দ্বিতীয়ার্দ্ধে মদন সম্বন্ধে প্রতিনির্দেশ দেওয়ায়—এখানে যথাসংখ্য অলংকারধ্বনি হইয়াছে।

অত্র হি....লক্ষ্যতে—এই শ্লোকের বাচ্যার্থ হইতেছে—'অঙ্কুরিত'

---

## লোচন টীকা

নন্বেতদপ্যসম্বদ্ধমিত্যাশঙ্ক্যাহ—শব্দাংশেতি। পতাকা ধ্বজপটান প্রাপ্তবন্তী। রম্যা ইতি হেতোঃ। পতাকাঃ প্রসিদ্ধীঃ প্রাপ্তবতীঃ। কিমাকারাঃ প্রসিদ্ধীঃ রম্যা ইত্যেবমাকারাঃ। বিবিক্তা জনসঙ্কুলত্বাভাবাদিত্যতো হেতো রাগং সম্ভোগা-ভিলাষং বর্ধয়ন্তীঃ। অন্যে তু রাগং চিত্রশোভামিতি। তথা রাগমনুরাগং বর্ধয়ন্তীঃ। যতো হেতোঃ বিবিক্তা বিভক্তাঙ্গ্যো লটভা যাঃ। নমন্তি বলীকানি ছদিপর্যন্তভাগা যাসু। নমন্ত্যো বল্লাদ্রিবলীলক্ষণা যাসাম্। সমমিতি সহেত্যর্থঃ। ননু সমশব্দাত্তুল্যযোগিতাপি প্রতীতঃ। সত্যম্; সোঽপি শ্লেষবলাৎ। শ্লেষশ্চ নাভিধা-বৃত্তেরাক্ষিপ্তঃ, অপি তু অর্থসৌন্দর্যবলাদেবেতি সর্বথা শব্দমান এব শ্লেষঃ। অতএব বধ্ব ইব বলভ্য ইত্যভিদধতাপি বৃত্তিকৃতোপমাধ্বনিরিতি নোক্তম্। শ্লেষস্যৈবাত্র

ইত্যাদি অবস্থাসমূহ সহকার ও মদন উভয়ত্রই তুল্যভাবে সংযুক্ত হইয়াছে। কিন্তু এই বাচ্যার্থ এই শ্লোকের সৌন্দর্য্যের কারণ নয়। এখানে মদনের বিশেষণরূপে ব্যবহৃত অঙ্কুরিতাদি শব্দগত অনুরণরূপ ব্যঙ্গ্যই চারুত্বের হেতু। অতএব বাচ্যার্থ হইতে বাচ্যার্থজাত ব্যঙ্গ্যার্থই এখানে প্রধান বলিয়া এখানে 'যথাসংখ্য' অলংকার-ধ্বনি হইয়াছে।

এবম্‌……যোজনীয়াঃ—শ্রীমদভিনবগুপ্ত লোচনটীকায় নানা উদাহরণের সাহায্যে দেখাইয়াছেন যে সকল অর্থালংকারেরই ধ্বন্যমানতা আছে। নিম্নে উদ্ধৃত লোচন টীকা দ্রষ্টব্য।

যথাযোগ্যম্—কোথাও অলংকার, কোথাও বা বস্তু ব্যঞ্জক হয়।

## মূল

৫১। এবমলংকারধ্বনিমার্গং ব্যুৎপাদ্য তস্য প্রয়োজনবত্তাং খ্যাপয়িতুমিদমুচ্যতে—

শরীরীকরণং যেষাং বাচ্যত্বে ন ব্যবস্থিতম্।
তেঽলংকারাঃ পরাং ছায়াং যান্তি ধ্বন্যঙ্গতাং গতাঃ। ২৮

ধ্বন্যঙ্গতা চোভাভ্যাং প্রকারাভ্যাং ব্যঞ্জকত্বেন ব্যঙ্গ্যত্বেন চ। তত্রেহ প্রকরণাদ্ ব্যঙ্গ্যত্বেনেত্যবগন্তব্যম্। ব্যঙ্গ্যত্বেঽপ্যলংকারাণাং প্রাধান্য-বিবক্ষায়ামেব সত্যাং ধ্বনাবন্তঃপাতঃ। ইতরথা তু গুণীভূতব্যঙ্গ্যত্বং প্রতিপাদয়িষ্যতে।

## অনুবাদ

এইভাবে অলংকারধ্বনির মার্গ প্রতিপাদিত করিয়া, তাহার প্রয়োজনীয়তা বুঝাইবার উদ্দেশ্যে ইহা বলা যাইতেছে—

---

মূলত্বাৎ। সমা ইতি হি যদি স্পষ্টং ভবেত্তদোপমায়া এব স্পষ্টত্বাচ্ছ্লেষস্তদাক্ষিপ্তঃ স্যাৎ। সমমিতি নিপাতোঽঞ্জসা সহার্থবৃত্তির্ব্যঞ্জকত্ববলেনৈব ক্রিয়াবিশেষণত্বেন শব্দশ্লেষতামেতি। ন চ তেন বিনাভিধায়া অপরিপুষ্টতা কাচিৎ! অতএব সমাপ্তায়ামেবাভিধায়াং সহৃদয়ৈরেব স দ্বিতীয়োঽর্থোঽপৃথগ্ যত্নেনৈবাবগম্যঃ।

যথোক্তং প্রাক্—'শব্দার্থশাসনজ্ঞানমাত্রেণৈব, ইত্যাদি। এতচ্চ সর্বোদাহরণেষ্বনুসর্তব্যম্। 'পীনশ্চৈত্রো দিবা নাত্তি—ইত্যত্রাভিধৈবাপর্যবসিতেতি নৈব স্বার্থনির্বাহায়ার্থান্তরং শব্দান্তরং বাকর্ষতীত্যনুমানস্য শব্দান্তরশ্রুতার্থাপত্তেরর্থাপত্তের্বা তার্কিকমীমাংসকয়োর্ন ধ্বনিপ্রসঙ্গ ইত্যলং বহুনা। ৫০

বাচ্যত্ব অবস্থায় যে অলংকারসমূহের শরীরত্ব ব্যবস্থিত হয় না, তাহারা ধ্বন্যঙ্গতালাভপূর্বক পরম শোভা প্রাপ্ত হয়।

ব্যঞ্জকত্ব ও ব্যঙ্গ্যত্ব—এই উভয় প্রকারে ধ্বনির অঙ্গতা লাভ হয়। তন্মধ্যে এখানে প্রকরণবশত—ব্যঙ্গ্যত্বের দ্বারা ধ্বনির অঙ্গতা লাভ করা যায়—ইহাই বুঝিতে হইবে। ব্যঙ্গ্যত্বস্থলেও অলংকার সমূহের প্রাধান্য বিবক্ষিত হইলে, তবে তাহারা ধ্বনির অন্তর্ভুক্ত হয়। তাহা না হইলে যে গুণীভূতব্যঙ্গ্যত্ব হয়—ইহা পরে প্রতিপাদন করা হইবে।

বাসুদেব

এখানে বাচ্যালংকারই ধ্বনির অঙ্গতালাভ করিয়া কিরূপে বিশেষ সৌন্দর্য্যশালী হইয়া উঠে তাহা আলোচিত হইয়াছে।

শ্রীমদভিনবগুপ্ত এইভাবে শ্লোক ও বৃত্তির ব্যাখ্যা করিয়াছেন—

অলংকার সমূহের শরীরীকরণ হয় বাচ্যত্বের দ্বারা। যে বর্ণনীয় বিষয় কাব্যের শরীরভূত, অলংকার সমূহ অবশ্য তাহা হইতে পৃথক, যেমন কটকাদি অলংকারবর্গ দেহ হইতে স্বতন্ত্র। যে সব অলংকার নিজেরা শরীরভূত নয়, তাহারও কিন্তু সৎকবিগণের প্রতিভাবলে অপৃথগ্‌যত্ন-নির্বর্ত্যরূপে আবির্ভূত হইয়া কাব্যশরীরের সহিত ঐক্যলাভ করে।

লোচন টীকা

তদাহ—অশক্যাপীতি। এবমন্যেঽপীতি। সর্বেষামেবার্থালঙ্কারাণাং ধ্বন্যমানতা দৃশ্যতে। যথা চ দীপকধ্বনিঃ—

মা ভবন্তমনলঃ পবনো বা বারণো মদকলঃ পরশুর্বা।

বজ্রমিন্দ্রকরবিপ্রসৃতং বা স্বস্তি তেঽস্তু লতয়া সহ বৃক্ষ।

ইত্যত্র বাধিষ্টেতি গোপ্যমানাদেব দীপকাদত্যন্তস্নেহাস্পদত্ব-প্রতিপত্ত্যা চারুত্ব-নিষ্পত্তিঃ। অপ্রস্তুত-প্রশংসাধ্বনিরপি—

ঢুণ্ঢুল্লন্তো মরিহিসি কণ্টঅকলিআইং কেঅইবনাইং।

মালইকুসুমসরিচ্ছং ভমর ভমন্তো ণ পাবিহিসি।

প্রিয়তমেন সাকমুদ্যানে বিহরন্তী কাচিন্নায়িকা ভ্রমরমেবমাহেতি ভঙ্গ্যা-ভিধায়াং প্রস্তুতত্বমেব। ন চামন্ত্রণাদপ্রস্তুতত্বাবগতিঃ, প্রত্যুতামন্ত্রণং তস্যা মৌগ্ধ্যবিজৃম্ভিতমিতি অভিধয়া তাবন্না প্রস্তুতপ্রশংসাসমাপ্ত্যা। সমাপ্তায়াং পুনরভি-

যদি কারিকার অন্বয় এইভাবে করা যায় 'বাচ্যত্বেন ব্যবস্থিতম্"— তাহা হইলে অর্থ হইবে বাচ্যত্ব অবস্থায় যে সব অলংকারের শরীরত্ব লাভই দুর্ঘট হইয়া পড়ে, সেগুলিই ব্যঙ্গ্যত্বের দ্বারা ধ্বন্যঙ্গতালাভ করিয়া দুর্লভ শোভা ধারণ করে। এখানে বক্তব্য বিষয় হইতেছে এই যে সুকবির সুন্দর অলংকারযোজনা যদি কুঙ্কমলেপনের ন্যায় কাব্যাঙ্গে নিবিড় ভাবেও সংযুক্ত থাকে, তাহা হইলেও তাহা শরীরে পরিণত হয় না, আত্মত্বলাভ করা তো দূরের কথা। কিন্তু ব্যঙ্গ্যতা বা ধ্বনি এমনই বস্তু যে গৌণভাবে থাকিলেও ইহা অলংকারসমূহকে বাচ্যালংকার হইতে অধিক সৌন্দর্য্য দান করে।

**ধ্বন্যঙ্গতা....প্রতিপাদয়িষ্যতে**—এই ধ্বন্যঙ্গতা ব্যঞ্জকত্ব ও ব্যঙ্গ্যত্ব উভয়ভাবে হইতে পারে, অর্থাৎ কখনও ব্যঞ্জকরূপে এবং কখনও বা ব্যঙ্গ্যরূপে এই ধ্বন্যঙ্গতা সম্পাদিত হয়। তবে এখানে যেভাবে প্রসঙ্গ করা হইয়াছে তাহাতে বুঝিতে হইবে যে ব্যঙ্গ্যত্বের দ্বারাই ধ্বন্যঙ্গতা

ধারাং বাচ্যাথবলাদন্যাপদেশতা ধ্বন্যতে। যৎসৌভাগ্যাভিমানপূর্ণা সুকুমার-পরিমলমালতীকুসুমসদৃশী কুলবধূনির্ব্যাজপ্রেমপরতয়া কৃতকবৈদগ্ধ্যলব্ধ-প্রসিদ্ধ্যতি-শয়ানি শম্বলীকণ্টকব্যাপ্তানি দূরামোদকেতকীবনস্থানীয়ানি বেশ্যাকুলানীতশ্চেতশ্চ চঙ্ক্রম্যমানং প্রিয়তমমুপালভতে।

অপহ্নুতিধ্বনির্যথাস্মদুপাধ্যায়ভট্টেন্দুরাজস্য—

যঃ কালাগুরুপত্রভঙ্গরচনাবাসৈকসারায়তে
গৌরাঙ্গীকুচকুম্ভভূরিসুভগাভোগে সুধাধামপি॥
বিচ্ছেদানলদীপিতোৎকবনিতাচেতোঽধিবাসোত্তবং
সন্তাপং বিনিনীয়ুরেষ বিততৈরঙ্গৈর্নতাঙ্গি স্মরঃ।

অত্র চন্দ্রমণ্ডলমধ্যবর্তিনো লক্ষ্মণো বিয়োগাগ্নিপরিচিত-বনিতাহৃদয়োদিত-প্লোষমলীমসচ্ছবিমন্মথকারতয়াপহ্নবো ধ্বন্যতে। অত্রৈব সসন্দেহধ্বনিঃ— যতশ্চন্দ্রবর্তিনস্তস্য নামাপি ন গৃহীতম্। অপি তু গৌরাঙ্গীস্তনাভোগস্থানীয়ে চন্দ্রমসি কালাগুরুপত্রভঙ্গবিচ্ছিত্ত্যাস্পদত্বেন যঃ সারতামুৎকৃষ্টতামাচরতীতি তন্ন জানীমঃ। কিমেতৎস্যাদিতি সসন্দেহোঽপি ধ্বন্যতে। পূর্বমনঙ্গীকৃতপ্রণয়ামন্যু-তপ্তাং বিরহোৎকণ্ঠিতাং বল্লভাগমনপ্রতীক্ষাপরত্বেন কৃতপ্রসাধনাদিবিধিতয়া বাসকসজ্জীভূতাং পূর্ণচন্দ্রোদয়াবসরে দূতীমুখানীতঃ প্রিয়তমস্ত্বদীয়কুচকলসস্তু-

লাভ হয়। তবে একথা মনে রাখিতে হইবে যে ব্যঙ্গ্যত্বের ক্ষেত্রেও ব্যঙ্গ্য অলংকার সমূহকেই প্রধান হইয়া দ্যোতিত হইতে হইবে ; তবেই তাহা ধ্বনি হইবে। যদি তাহা না ঘটে, অর্থাৎ যদি অলংকারসমূহ প্রধান-ভাবে ব্যঙ্গ্য না হয়, তাহা হইলে সেক্ষেত্রে গুণীভূতব্যঙ্গ্য হইবে। গুণীভূত-ব্যঙ্গ্যের আলোচনাপ্রসঙ্গে এ বিষয়ে বিস্তৃতভাবে বলা হইবে।

---

কালাগুরুপত্রভঙ্গরচনা মন্মথোদ্দীপনকারিণীতি চাটুকং কুর্বানশ্চন্দ্রবর্তিনী চেয়ং কুবলয়দলশ্যামলকান্তিরেবমেব করোতীতি প্রতিবস্তূপমাধ্বনিরিতি। সুধাধামনীতি চন্দ্রপর্য্যায়তয়োপাত্তমপি পদং সন্তাপং বিনিনীষুরিত্যত্র হেতুতামপি বানক্তীতি হেত্বলঙ্কারধ্বনিরপি। ত্বদীয়কুচশোভাযুগাঙ্কশোভা চ সহ মদনমুদ্দীপয়ত ইতি সহোক্তিধ্বনিরপি। 'ত্বৎকুচসদৃশশ্চন্দ্রশ্চন্দ্রসমস্ত্বৎকুচাভোগঃ'— ইত্যর্থপ্রতীতে রূপমেয়োপমাধ্বনিরপি। এবমন্যেঽপ্যত্রভেদাঃ শক্যোৎপ্রেক্ষাঃ।

মহাকবি বাচোঽস্যাঃ কামধেনুত্বাৎ। যতঃ—

হেলাপি কস্যচিদচিন্ত্যফলপ্রসূত্যৈ কস্যাপি নালমণবোঽপি ফলায় যত্নঃ।
দিগ্দন্তিরোমচলনং ধরণীং ধুনোতি খাৎসম্পতন্নপি লতাং চলয়েন্ন ভৃঙ্গঃ॥

এষাং তু ভেদানাং সংসৃষ্টিত্বং সঙ্করত্বং চ যথাযোগং চিন্ত্যম্।

অতিশয়োক্তিধ্বনির্যথা মমৈব—

কেলিকন্দলিতস্য বিভ্রমমধোর্ধুর্যাং বপুস্তে দৃশৌ
ভঙ্গীভঙ্গুরকামকার্মুকমিদং ভ্রূনর্মকর্মক্রমঃ।
আপাতেঽপি বিকারকারণমহো বক্ত্রাম্বুজন্মাসবঃ
সত্যং সুন্দরি বেধসস্ত্রিজগতী সারস্ত্বমেকাকৃতিঃ॥

অত্র হি মধুমাসমদনাসবানাং ত্রৈলোক্যে সুভগতাত্যোৎকর্ষং পরিপোষকত্বেন। তে তু ত্বয়ি লোকোত্তরেণ বপুষা সম্ভূয় স্থিতাঃ ইত্যতিশয়োক্তিধ্বর্ন্যতে। আপাতেঽপি বিকারকারণমিত্যাস্বাদপরম্পরাক্রিয়য়াপি বিনা বিকারাত্মনঃ ফলস্য সম্পত্তিরিতি বিভাবনাধ্বনিরপি। বিভ্রমমধোর্ধুর্যামিতি তুল্যযোগিতাধ্বনিরপি। এবং সর্বালঙ্কারাণাং ধ্বন্যমানত্বমস্তীতি মন্তব্যম্। ন তু যথাকৈশ্চিৎ নিয়ত-বিষয়ীকৃতম্। যথা যোগমিতি। ক্বচিদলংকারঃ ক্বচিদ্বস্তুব্যঞ্জকমিত্যর্থো যোজনীয় ইতি। ৫১

### মূল

৫২। অঙ্গিত্বেন ব্যঙ্গ্যতায়ামপ্যলংকারাণাং দ্বয়ী গতিঃ। কদাচিদ্ বস্তুমাত্রেন ব্যজ্যন্তে, কদাচিদলংকারেণ। তত্র—

ব্যজ্যন্তে বস্তুমাত্রেণ যদালংকৃতয়স্তদা।

অত্র হেতুঃ—

ধ্রুবং ধ্বন্যঙ্গতাং তাসাং কাব্যবৃত্তিস্তদাশ্রয়া॥ ২৯

যস্মাত্তত্র তথাবিধব্যঙ্গ্যালংকারপরত্বেনৈব কাব্যং প্রবৃত্তম্। অন্যথা তু তদ্ বাক্যমাত্রমেব স্যাৎ।

### অনুবাদ

ব্যঙ্গ্যত্ব অবস্থায়ও অঙ্গিরূপে ব্যবস্থিত অলংকারের দুইপ্রকার গতি—কখনও বস্তুমাত্রের দ্বারা, কখনও বা অলংকারের দ্বারা ব্যঞ্জিত হয়। তন্মধ্যে,

যেখানে বস্তুমাত্রের দ্বারা অলংকারসমূহ ব্যঞ্জিত হয়, সেখানে তাহারা ধ্বন্যঙ্গতা প্রাপ্ত হয়।

ইহার কারণ—

কাব্যবৃত্তি তাহাদিগকে আশ্রয় করিয়া থাকে বলিয়াই তাহাদের ধ্বন্যঙ্গতা হয়।

কারণ, সেইরূপ ব্যঙ্গ্য অলংকারকে আশ্রয় করিয়াই সেখানে কাব্য রচিত হইয়াছে। তাহা না হইলে, সেই কাব্য বাক্যমাত্রে পরিণত হইবে।

### বাসুদেব

যেখানে ব্যঙ্গ্যত্ব অঙ্গী বা প্রধানভাবে অভিব্যক্ত, সেখানেও ব্যঙ্গ্যত্ব অভিব্যক্ত হয় কখনও বস্তুরূপে কখনও বা অলংকাররূপে। এই কারিকায় প্রথম প্রকারের সম্বন্ধে অর্থাৎ বস্তুমাত্রের দ্বারা ব্যঞ্জিত অর্থশক্ত্যুদ্ভবধ্বনির সম্বন্ধে বলা হইয়াছে। যদি বস্তুমাত্রের দ্বারা অলংকারসমূহের ব্যঞ্জনা হয়, তাহা হইলে সেক্ষেত্রে অর্থশক্ত্যুদ্ভবধ্বনি হইয়া থাকে, কারণ সেখানে কবিব্যাপারের স্থিতি অলংকারকে আশ্রয় করিয়া। কবিবৃত্তি এখানে অলংকার-প্রবণা বলিয়াই ইহা ধ্বনিত্ব লাভ করিয়াছে। বৃত্তিতে ইহাই বলা হইয়াছে। 'অন্যথা....স্যাৎ'—যদি

কাব্যের ব্যঙ্গ্য-অলংকারপরত্ব না থাকে, তাহা হইলে তথায় গুণীভূত-ব্যঙ্গ্যতার সম্ভাবনাই নাই—ইহাই বক্তব্য ॥

মূল

৫৩। তাসামেবালংকৃতীনাম্—

অলংকারান্তরব্যঙ্গ্যভাবে

পুনঃ,— ধ্বন্যঙ্গতা ভবেৎ।

চারুত্বোৎকর্ষতো ব্যঙ্গ্যপ্রাধান্যং যদি লক্ষ্যতে ॥ ৩০

উক্তং হ্যেতৎ—"চারুত্বোৎকর্ষনিবন্ধনা বাচ্যব্যঙ্গ্যয়োঃ প্রাধান্যবিবক্ষে"তি। বস্তুমাত্রব্যঙ্গ্যত্বে চালংকারাণামনন্তরোপদর্শিতেভ্য এবোদাহরণেভ্যো বিষয় উন্নেয়ঃ। তদেবমর্থমাত্রেণালংকারবিশেষরূপেন বার্থেনার্থান্তরস্যালংকারস্য বা প্রকাশনে চারুত্বোৎকর্ষনিবন্ধনে সতি প্রাধান্যেঽর্থশক্ত্যুদ্ভবানুরণনরূপব্যঙ্গ্যো ধ্বনিরবগন্তব্যঃ ॥

অনুবাদ

আবার, অন্য অলংকারের দ্বারা ব্যঞ্জিত হইলে সেই অলংকার ধ্বন্যঙ্গতা লাভ করিবে, যদি চারুত্বের উৎকর্ষের জন্য সেখানে ব্যঙ্গ্য-প্রাধান্য লক্ষিত হয়।

লোচন টীকা

ননূক্তা স্তাবচ্চিরন্তনৈরলঙ্কারাস্তেষাং তু ভবতা যদি ব্যঙ্গ্যত্বং প্রদর্শিতং কিমিয়তেত্যাশঙ্ক্যাহ—এবমিত্যাদি। যেষামলঙ্কারাণাং বাচ্যত্বেন শরীরীকরণং শরীরভূতাৎ প্রস্তুতাদর্থান্তরভূততযা অশরীরাণাং কটকাদিস্থানীয়ানাং শরীরতাপাদনং ব্যবস্থিতং সুকবীনামযত্নসম্পাদ্যতয়া। যদি বা বাচ্যত্বে সতি যেষাং শরীরতাপাদনমপি ন ব্যবস্থিতং—দুর্ঘটমিতি যাবৎ। তেঽলঙ্কারাঃ ধ্বনেরঙ্গতাপারস্থ কাব্যস্য ব্যঙ্গ্যতাং ব্যঙ্গ্যরূপতয়া গতাঃ সন্তঃ পরাং দুর্লভাং ছায়াং কান্তিমাত্মরূপতাং যান্তি। এতদুক্তং ভবতি—সুকবির্বিদগ্ধপুরন্ধ্রীবৎ ভূষণং যদ্যপি শ্লিষ্টং যোজয়তি তথাপি শরীরতাপত্তিরেবাস্য কষ্টসম্পাদ্যা কুঙ্কুমপীতিকায়া ইব। আত্মতায়াস্তু কা সম্ভাবনাপি। এবম্ভূতা চেয়ং ব্যঙ্গ্যতা যা অপ্রধানভূতাপি বাচ্যমাত্রালঙ্কারেভ্য উৎকর্ষমলঙ্কারাণাং বিতরতি। বালক্রীড়ায়ামপি রাজত্বমিবেত্যমুমর্থং মনসি কৃত্বাহ—ইতরথাত্বীতি। ৫২

এইরূপ বলাই হইয়াছে—চারুত্বের উৎকর্ষ হইতেই স্থির করা হয় —বাচ্য ও ব্যঙ্গ্যের মধ্যে কোনটি প্রধানরূপে বিবক্ষিত হইয়াছে। এবং অলংকারসমূহ বস্তুমাত্রের দ্বারা ব্যঙ্গ্য হইলে, তাহার বিষয় সন্নিহিত প্রসঙ্গে প্রদত্ত উদাহরণসমূহ হইতেই বুঝিয়া লইতে হইবে। অতএব এইভাবে, অর্থমাত্রের দ্বারা, কিংবা অলংকারবিশেষরূপ অর্থের দ্বারা অন্য অর্থ বা অলংকারের প্রকাশ হইলে এবং চারুত্বের উৎকর্ষবশতঃ তাহার প্রাধান্য হইলে, অর্থশক্ত্যুদ্‌ভব অনুরণনরূপব্যঙ্গ্যধ্বনি হইয়াছে বুঝিতে হইবে।

## বাসুদেব

প্রথম উদ্দ্যোতে অন্তর্ভাববাদের আলোচনা প্রসঙ্গে বিস্তৃতভাবে প্রতিপাদন করা হইয়াছে যে 'ব্যঙ্গ্যপ্রাধান্যে হি ধ্বনিঃ, ন চৈতৎ সমাসোক্ত্যাদিষু অস্তি"। এখানে সেই কথাই আবার বলা হইতেছে। কোথায় মাত্র বাচ্যালংকার হয় এবং কোথায় অলংকারধ্বনি হয়—এই কারিকায় ও বৃত্তিতে তাহা আবার বলা হইতেছে। যেখানে অলংকারের ব্যঙ্গ্যপ্রাধান্যই কাব্য সৌন্দর্য্যের উৎকর্ষের কারণ হয়, সেক্ষেত্রে এক অলংকারের দ্বারা ব্যঞ্জিত অন্য অলংকার ধ্বন্যঙ্গত্ব লাভ করে অর্থাৎ সেখানে অলংকারধ্বনি হয়। আর ব্যঙ্গ্যের অপ্রাধান্য হইলে বাচ্যালংকারই প্রধান হয় ও সেক্ষেত্রে গুণীভূতব্যঙ্গ্যত্ব হইয়া থাকে। বৃত্তির "উক্তং হ্যেতৎ····বিবক্ষেতি—এই অংশে ইহাই বলা হইয়াছে যে চারুত্বের হেতুরূপে ব্যঙ্গ্য না বাচ্য কাহাকে কাব্যে লক্ষ্য করা হইয়াছে, তাহা দেখিয়াই নির্ণয় করা যায়—উভয়ের মধ্যে কাহার প্রাধান্য হইয়াছে। সুতরাং বাচ্যালংকার প্রধান হইলে গুণীভূতব্যঙ্গ্য হয় ও ব্যঙ্গ্যালংকারের প্রাধান্য হইলে অলংকারধ্বনি হয়—ইহাই সিদ্ধান্ত।

## লোচন টীকা

তত্রেতি—দ্বয্যাং গতৌ সত্যাম্। অত্র হেতুরিত্যয়ং বৃত্তিগ্রন্থঃ। কাব্যস্য কবিব্যাপারস্য বৃত্তিস্তদাশ্রয়ালঙ্কারপ্রবণা যতঃ। অন্তথেতি। যদি ন তৎপরত্বমিত্যর্থঃ। তেন তত্র গুণীভূতা ব্যঙ্গ্যতা নৈব শঙ্ক্যোক্তি তাৎপর্য্যম্। ৫৩

**তদেবমর্থ....গন্তব্যঃ**—এখানে সংক্ষেপে আলোচনার উপসংহার করা হইয়াছে। বৃত্তির তাৎপর্য্য হইতেছে বস্তু ও অলংকাররূপে—বাঙ্গ্য ও ব্যঞ্জক দুই প্রকারের ; অতএব অর্থশক্ত্যুদ্ভব অনুরণনরূপবাঙ্গ্যধ্বনি সর্বসমেত চারি প্রকারের ॥

**মূল**

৫৪। এবং ধ্বনেঃ প্রভেদান্ প্রতিপাদ্য তদাভাসবিবেকং কর্ত্তুমুচ্যতে—

যত্র প্রতীয়মানোঽর্থঃ প্রম্লিষ্টত্বেন ভাসতে।
বাচ্যস্যাঙ্গতয়া বাপি নাস্যাসৌ গোচরো ধ্বনেঃ ॥ ৩১

দ্বিবিধোঽপি প্রতীয়মানঃ স্ফুটোঽস্ফুটশ্চ। তত্র য এব স্ফুটঃ শব্দশক্ত্যার্থশক্ত্যা বা প্রকাশতে স এব ধ্বনের্মার্গো. নেতরঃ। স্ফুটোঽপি যোঽভিধেয়স্যাঙ্গত্বেন প্রতীয়মানোঽবভাসতে সোঽস্যানুরণনরূপব্যঙ্গ্যস্য ধ্বনেরগোচরঃ। যথা—

কমলাঅরা ণ মলিআ হংসা উড্ডাবিআ ণ অ পিউচ্ছা।
কেণ বি গামতডাএ অব্ভং উত্তাণঅং ফলিহঁ ॥
[ সং—কমলাকরা ন মলিতা হংসা উড্ডায়িতা ন চ সহসা।
কেনাপি গ্রামতড়াগেঽভ্রমুত্তানিতং ক্ষিপ্তম্ ॥

অত্র হি প্রতীয়মানস্য মুগ্ধবধ্বা জলধরপ্রতিবিম্বদর্শনস্য বাচ্যাঙ্গত্বমেব। এবংবিধে বিষয়েঽন্যত্রাপি যত্র ব্যঙ্গ্যাপেক্ষয়া বাচ্যস্য চারুত্বোৎকর্ষপ্রতীত্যা প্রাধান্যমবসীয়তে, তত্র ব্যঙ্গ্যস্যাঙ্গত্বেন প্রতীতের্ধ্বনেরবিষয়ত্বম্। যথা—

বাণীরকুডঙ্গোড্ডীণসউনিকোলাহলং সুণন্তীএ।
ঘরকম্ম বাবড়াএ বহুএ সীঅন্তি অঙ্গাইং ॥
[ সং—বেতসলতাগহনোড্ডীনশকুনিকোলাহলং শৃণ্বত্যাঃ।
গৃহকর্মব্যাপৃতায়াঃ বধ্বাঃ সীদন্ত্যঙ্গানি ॥

এবংবিধো হি বিষয়ঃ প্রায়েণ গুণীভূতব্যঙ্গ্যস্যোদাহরণত্বেন নির্দেক্ষ্যতে। যত্র তু প্রকরণাদিপ্রতিপত্ত্যা নির্ধারিতবিশেষো

বাচ্যোঽর্থঃ পুনঃ প্রতীয়মানাঙ্গত্বেনৈবাবভাসতে সোঽস্যৈবাণুরণন-রূপব্যঙ্গ্যস্য ধ্বনের্মার্গঃ। যথা—

উচিণসু পড়িঅ কুসুমং মা ধুণ সেহালিঅং হলিঅসুহ্নে।
অহ দে বিসমবিরাবো সসুরেণ সুও বলঅসহো ॥

[সং—উচ্চিনু পতিতকুসুমং মা ধুনোহি শেফালিকাং হালিকাস্নুষে।
এষ তে বিষমবিপাকঃ শ্বশুরেণ শ্রুতো বলয়শব্দঃ ॥

অত্র হি অবিনয়পতিনা সহ রমমানা সখী বহিঃ-শ্রুতবলয়-কলকলয়া সখ্যা প্রতিবোধ্যতে। এতদপেক্ষণীয়ং বাচ্যার্থপ্রতি-পত্তয়ে। প্রতিপন্নে চ বাচ্যেঽর্থে তস্যাবিনয়প্রচ্ছাদনতাৎপর্য্যে-ণাভিধীয়মানত্বাৎ পুনর্ব্যঙ্গ্যাঙ্গত্বমেবেত্যস্মিন্নণুরণনরূপব্যঙ্গ্যধ্বনাবন্ত-র্ভাবঃ

অনুবাদ

এইভাবে ধ্বনির প্রকারভেদ প্রতিপাদন পূর্বক তাহাদের সহিত তাহাদের আভাসের বিভিন্নতা প্রদর্শন করিবার উদ্দেশ্যে বলা হইতেছে—

দুই প্রকারের প্রতীয়মান অর্থও স্ফুট ও অস্ফুট হয়। তন্মধ্যে যে স্ফুট অর্থ শব্দশক্তি কিংবা অর্থশক্তির দ্বারা প্রকাশিত হয়, তাহা ধ্বনির মার্গ, অপরটি নয়। স্ফুট হইলেও যে প্রতীয়মান অর্থ অভিধেয়ের অঙ্গরূপে দ্যোতিত হয়, তাহা এই অণুরণনরূপ ব্যঙ্গ্যধ্বনির বিষয় নহে। যেমন—

পদ্মের আশ্রয় সমূহ ( সরোবরসমূহ ) মলিন হয় নাই, হংসগণও হঠাৎ উড়িয়া যাইতেছে না ; কোন ব্যক্তি গ্রাম্যজলাশয়ে মেঘের চন্দ্রাতপ তুলিয়া বিস্তীর্ণ করিয়া দিয়াছে।

এখানে মুগ্ধবধূ কর্তৃক মেঘের প্রতিবিম্বদর্শনই হইতেছে প্রতীয়মান অর্থ, ইহা বাচ্যার্থেরই অঙ্গ। অন্যত্রও এরূপ বিষয়ে যেখানে ব্যঙ্গের অপেক্ষা করিয়া বাচ্যার্থের সৌন্দর্য্যের উৎকর্ষবোধ হয় ও তাহা প্রধান-রূপে সূচিত হয়, সেখানে ব্যঙ্গ্যের অঙ্গত্বরূপে প্রতীতি হওয়ায় তাহা ধ্বনির বিষয় হয় না। যেমন—

গহন বেতসকুঞ্জে উড্ডীন পক্ষীর কোলাহল শ্রবণে গৃহকর্মব্যাপৃতা বধূর অঙ্গসমূহ অবসন্ন হইতেছে।

এরূপ বিষয় প্রায়ই গুণীভূতব্যঙ্গ্যের উদাহরণরূপে নির্দেশিত হইবে। কিন্তু যেখানে প্রসঙ্গের প্রতীতির দ্বারা বাচ্য অর্থের বৈশিষ্ট্য নির্ধারিত হইলে, পুনরায় তাহা প্রতীয়মান অর্থের অঙ্গরূপে অবভাসিত হয়, সেখানে ইহা এই অনুরণনরূপ ব্যঙ্গ্যধ্বনির মার্গ। যেমন—

হে হালিক-পুত্র-বধূ! ভূতলে পতিত কুসুম চয়ন কর : শেফালিকা-তরুকে কম্পিত করিও না; শ্বশুর তোমার বলয় শব্দ শুনিতেছে—ইহাই বিষম বিপাক।

এখানে বাহির হইতে বলয়ধ্বনি শুনিয়া সখী উপপতির সহিত রমণ-কারিণী সখীকে (নায়িকাকে) সতর্ক করিতেছে—বাচ্যার্থের অবগতির জন্য এই ব্যঙ্গ্যার্থের অপেক্ষা করিতে হইবে। এবং বাচ্য অর্থ প্রতিপন্ন হইলে, তাহার (নায়িকার) অবিনয়কে (ভ্রষ্টতাকে) প্রচ্ছাদনকরা-রূপ তাৎপর্য্যহেতু পুনরায় ইহা ব্যঙ্গ্যের অঙ্গ হইয়াছে। সে কারণে ইহা অনুরণনরূপ ব্যঙ্গ্যধ্বনির অন্তর্ভুক্ত॥

বাসুদেব

ধ্বনি-প্রভেদনিরূপণ করিয়া অতঃপর ধ্বন্যাভাসের আলোচনা করা হইতেছে।

এবং ধ্বনেঃ প্রভেদান্ প্রতিপাদ্য—ধ্বনির মূল প্রভেদ হইতেছে—অবিবক্ষিতবাচ্য ও বিবক্ষিতান্যপরবাচ্য প্রথমটি দুই প্রকারের—অত্যন্ততিরস্কৃত ও অর্থান্তর-সংক্রমিত বাচ্য। দ্বিতীয়টীরও দুই ভেদ—অলক্ষ্যক্রম ও সংলক্ষ্যক্রম বা অনুরণনরূপ। অলক্ষ্যক্রমধ্বনির অনন্ত প্রকার হইতে পারে। অনুরণনরূপ ধ্বনির দুই ভেদ—শব্দশক্তিমূলক ও অর্থশক্তিমূলক : অর্থশক্তিমূলধ্বনি তিন প্রকারের—কবিপ্রৌঢ়োক্তি-নিবদ্ধ, কবিকল্পিতবক্তৃপ্রৌঢ়োক্তিনিবদ্ধ ও স্বতঃসম্ভবী। ব্যঙ্গ্য ও ব্যঞ্জকের চারি প্রকারের ভেদ ধরিলে ইহারা প্রত্যেকেই চতুর্বিধ; অতএব অর্থশক্ত্যুদ্ভবানুস্বানসন্নিভধ্বনি দ্বাদশপ্রকারের, শব্দশক্তিমূলক ধ্বনি দুই প্রকার। অতএব সর্বসমেত সংলক্ষ্যক্রমধ্বনি হইতেছে ষোড়শ প্রকারের। পদ ও বাক্যগত বিভেদের জন্য ইহারা বত্রিশ প্রকারের; সুতরাং সর্বসমেত ধ্বনির প্রকার পঞ্চত্রিংশৎসংখ্যক হইতে পারে।

অস্য—কাব্যাত্মভূতধ্বনির। অসৌ—কাব্যবিশেষ। বাচ্যাজত্বমেবেতি

—বিস্ময়বিভাবরূপ বাচ্যার্থই বালিকার অতিশয় মুগ্ধভাবের প্রতীতি করাইতেছে। অতএব সৌন্দর্য্যমহিমা আসিয়াছে বাচ্যার্থ হইতেই। বাচ্যার্থ নিজেকে পরিস্ফুট করিবার উদ্দেশ্যে—নিজের উপকার পাইবার ইচ্ছায়—ব্যঙ্গ্য অর্থ ব্যক্ত করিয়াছে।

**বাণীর....অঙ্গাই**—এখানে দত্তসংকেত উপপতি যথাস্থানে উপনীত হইয়াছে এই ধ্বনি বাচ্যার্থকেই অলংকৃত করিতেছে। **গৃহকর্মব্যাপৃতা** এখানে দ্যোতনা হইতেছে যে সে অন্যের অধীনা। **অঙ্গানি**—একটি অঙ্গ নহে—কারণ তাহা হইলে শরীরের অবসাদ গোপন করা হয়তো যাইত; **সীদন্তি**—এমন অবসন্ন যে গৃহকর্ম দূরে থাক, আত্মসংবরণও করিতে পারিতেছে না। অতিশয় মদনপীড়ারূপ অর্থ বাচ্যার্থ হইতে প্রতীত হয় ও তদ্দ্বারাই এই কাব্যের চারুত্বসম্পাদন হইয়াছে।

**এবংবিধো....নির্দেক্ষ্যতে**—এরূপ বিষয়ে অলংকারধ্বনি হয় না, গুণীভূতব্যঙ্গ্য হয়।

**যত্র তু....ধ্বনের্মার্গঃ**—অভিধার নিয়ামক প্রকরণাদি ও শব্দান্তর-সান্নিধ্য ইত্যাদি; ইহাদের জ্ঞান হইতেই যেখানে সুনিশ্চিত অর্থবোধ হয়। **বাচ্যোঽর্থ....বভাসতে**—প্রকরণাদির দ্বারা বাচ্য অর্থের জ্ঞান প্রথমে হইলেও যাহা পর্য্যবসিত হইয়া থাকে না, বরং প্রতীয়মান অর্থের অঙ্গতা প্রাপ্ত হয়, সেই কাব্যই অনুস্বানরূপ ব্যঙ্গ্যধ্বনির বিষয়। এখানে স্পষ্ট করিয়া বলা হইল যে ব্যঙ্গ্যপরতাই ধ্বনির হেতু। ব্যঙ্গ্য যেখানে গৌণ, সেখানে বাচ্যপরতা থাকে ও সেখানে তাহা হয় গুণীভূতব্যঙ্গ্যের কারণ।

## লোচন টীকা

তামেবালঙ্কৃতীনামিতি পঠিষ্যমাণকারিকোপস্কারঃ। পুনরিতি কারিকা-মধ্য উপস্কারঃ। ধ্বন্যঙ্গতেতি ধ্বনিভেদত্বমিত্যর্থঃ। ব্যঙ্গপ্রাধান্যমিতি। অত্রহেতুঃ—চারুত্বোৎকর্ষত ইতি। যদীতি। তদপ্রাধান্যে তু বাচ্যালঙ্কার এব প্রধানমিতি গুণীভূতব্যঙ্গ্যতেতি ভাবঃ। নম্বলঙ্কারো বস্তুনা ব্যজ্যতে অলঙ্কারান্তরেণ চ ব্যজ্যতে ইত্যত্রোদাহরণানি কিমিতি ন দর্শিতানীত্যাশঙ্ক্যাহ—বস্থিতি। এতৎ সংক্ষিপ্যোপসংহরতি—তদেবমিতি। ব্যঙ্গ্যস্য ব্যঞ্জকস্য চ প্রত্যেকং বস্ত্বলঙ্কার-রূপতয়া দ্বিপ্রকারত্বাচ্চতুর্বিধোঽয়মর্থশক্ত্যুদ্ভব ইতি তাৎপর্য্যম্। ৫৪

**উচ্চিনম্ব....প্রতিপত্তয়ে**—শ্রীমদভিনবগুপ্তপাদ এই ভাবে ব্যাখ্যা করিয়াছেন—এই শ্লোকের অর্থ এইভাবে বুঝিতে হইবে—'শ্বশুর শেফালিকা বৃক্ষকে যত্নের সহিত রক্ষা করেন। ইহাকে টানাটানি করিলে তিনি ক্রুদ্ধ হইবেন ও তোমার বিপদ হইবে। তাহা না হইলে, "বিষম বিপাকঃ"—এই স্ব-উক্তির দ্বারা সাক্ষাদ্ ভাবে ব্যঙ্গ্যের আক্ষেপ হইবে। কস্স ব ন হোই রোসো'—ইত্যাদি উদাহরণে যেমন দেখানো হইয়াছে যে সেখানে সখী কর্তৃক নায়িকাকে সতর্ক করা রূপ অর্থ হইতেছে—ব্যঙ্গ্যার্থ;—এখানেও তাহা ভাবিতে হইবে। তাহা না হইলে বাচ্য অর্থ লাভ করাই যাইবে না; কারণ বাচ্য অর্থ স্বতঃসিদ্ধ হওয়ায় তাহা বলার প্রয়োজনই হইবে না।'

**প্রতিপন্নে....ভাবঃ**—এখন বলা যাইতে পারে, যে এখানে তো ব্যঙ্গ্যার্থ বাচ্যার্থের উপকরণের কাজ করিতেছে মাত্র। তদুত্তরে বলিতেছেন যে বাচ্য অর্থ শব্দের দ্বারা অভিহিত হইলেও, তাহা আবার 'অসতীত্ব গোপনতা'-রূপ ব্যঙ্গ্য অর্থ প্রকাশ করায়, ইহার ব্যঙ্গ্যত্বই হইয়াছে। অতএব এখানে সঙ্গত কারণেই অনুরণনরূপব্যঙ্গ্যধ্বনি হইয়াছে

**মূল**

৫৫। এবং বিবক্ষিতবাচ্যস্য ধ্বনেস্তদাভাসবিবেকে প্রস্তুতে সত্যবিবক্ষিতবাচ্যস্যাপি তৎ কর্ত্তুমাহ—

> অব্যুৎপত্তেরশক্তের্বা নিবন্ধো যঃ স্খলদ্গতেঃ।
> শব্দস্য স চ ন জ্ঞেয়ঃ সূরিভির্বিষয়ো ধ্বনেঃ। ৩২

স্খলদ্গতেরুপচরিতস্য শব্দস্যাব্যুৎপত্তেরশক্তের্বা নিবন্ধো যঃ স চ ন ধ্বনের্বিষয়ঃ। যতঃ

> সর্বেষ্বেব প্রভেদেষু স্ফুটত্বেনাবভাসনম্।
> যদ্-ব্যঙ্গ্যস্যাঙ্গিভূতস্য তৎ পূর্ণং ধ্বনিলক্ষণম্॥ ৩৩

তচ্চোদাহৃতবিষয়মেব।

### অনুবাদ

এইভাবে বিবক্ষিতবাচ্যধ্বনি ও তাহার আভাসবিভাগ সম্পন্ন হইলে, অবিবক্ষিতবাচ্যেরও তাহা করিবার জন্য বলিতেছেন—

ব্যুৎপত্তি অথবা শক্তির অভাববশতঃ শব্দের যে লাক্ষণিক প্রয়োগ করা হয়, পণ্ডিতগণ তাহাকে ধ্বনির বিষয় বলিয়া মনে করেন না।

স্খলদ্‌গতি অর্থাৎ উপচরিত শব্দের ব্যুৎপত্তির কিংবা শক্তির অভাব-বশতঃ যে প্রয়োগ, তাহা ধ্বনির বিষয় নহে। কারণ—

এই সমস্ত প্রভেদেই অঙ্গীভূত ব্যঙ্গ্যের যে পরিস্ফুট অবভাসন—তাহাই পূর্ণ ধ্বনি-লক্ষণ।

### বাসুদেব

তদাভাস....সতি—এখানে সপ্তমী বিভক্তি হেতুবোধক। অর্থ হইতেছে তাহাদের অর্থাৎ বিবক্ষিত-বাচ্যধ্বনির আভাসের বিভাগ-লক্ষণ-বিষয়ক প্রসঙ্গহেতু। 'প্রস্তুত' শব্দ এখানে 'আরব্ধ' বা 'প্রস্তাবিত' এই অর্থে প্রযুক্ত হয় নাই; 'কারণ বিবক্ষিতবাচ্যধ্বনির প্রসঙ্গ পরিসমাপ্ত হওয়ায় ইহা এখন 'প্রস্তুত' বা প্রস্তাবিত নহে।

### লোচন টীকা

এবমিতি। অবিবক্ষিতবাচ্যো বিবক্ষিতান্যপরবাচ্য ইতি দ্বৌ মূলভেদৌ। আদ্যস্য দ্বৌ ভেদৌ—অত্যন্ততিরস্কৃতবাচ্যোঽর্থান্তরসংক্রমিতবাচ্যশ্চ। দ্বিতীয়স্য দ্বৌ ভেদৌ—অলক্ষ্যক্রমোঽনুরণনরূপশ্চ। প্রথমোঽনন্তভেদঃ। দ্বিতীয়ো দ্বিবিধঃ—শব্দশক্তিমূলোঽর্থশক্তিমূলশ্চ। পশ্চিমস্ত্রিবিধঃ—কবিপ্রৌঢ়োক্তিকৃতঃ শরীরঃ, কবিনিবদ্ধবক্তৃপ্রৌঢ়োক্তিকৃতশরীরঃ, স্বতঃসম্ভবী চ। তে চ প্রত্যেকং ব্যঙ্গ্যব্যঞ্জকয়োরুক্তভেদনয়েন চতুর্ধেতি দ্বাদশ-বিধোঽর্থশক্তিমূলঃ। আদ্যাশ্চত্বারো ভেদা ইতি ষোড়শমুখ্যভেদাঃ। তে চ পদবাক্যপ্রকাশত্বেন প্রত্যেকং দ্বিবিধা বক্ষ্যন্তে। অলক্ষ্যক্রমস্য তু বর্ণপদ-বাক্য-সঙ্ঘটনা-প্রবন্ধ-প্রকাশত্বেন পঞ্চত্রিংশদ্ভেদাঃ। তদাভাসেভ্যো ধ্বন্যাভাসেভ্যো বিবেকো বিভাগঃ। অস্যেত্যাত্ম-ভূতস্য ধ্বনেরসৌ কাব্যবিশেষো ন গোচরঃ, ন বিষয়ইত্যর্থঃ।

কমলাকরা ন মলিতাঃহংসা উড্ডায়িতা ন চ সহসা।
কেনাপি গ্রামতড়াগেঽভ্রমুত্তানিতং ক্ষিপ্তম্।

অন্যে তু পিউচ্ছ[illegible] অতিনিপুণেন।

**স্খলদ্‌গতেঃ**—গৌণ বা লাক্ষণিক শব্দের।

**অব্যুৎপত্তিঃ**—অনুপ্রাসাদি-রচনা-কৌশলে প্রবৃত্তি। শ্রীমদভিনব-গুপ্ত শব্দের অব্যুৎপত্তির উদাহরণস্বরূপ 'প্রেঙ্খৎ—ভূমিঃ'—এই শ্লোকটি উদ্ধৃত করিয়া বলিয়াছেন—এখানে অনুপ্রাসের প্রতি প্রীতিবশতঃ কবি 'প্রেঙ্খৎ' এই লাক্ষণিক ও 'চিত্তাকাশ'—এই গৌণ প্রয়োগ করিলেও কোন ধ্বন্যমান সুন্দর প্রয়োজনের অংশমাত্রও বুঝাইয়া পর্য্যবসিত হয় নাই।

'**অশক্তিঃ**'—ছন্দপরিপূরণাদিসামর্থ্যের অভাব। উদাহরণস্বরূপ লোচনটীকায় 'বিষমকাণ্ড—' ইত্যাদি শ্লোকটি উদ্ধৃত হইয়াছে। এখানে প্রবরান্ত আত্মপদ চন্দ্রে উপচরিত হইয়াছে। **ভাজন**—আশয়; কুড্যময়—চাঞ্চল্যহীন—ইহাদেরও উপচরিত প্রয়োগ হইয়াছে। কিন্তু এখানে ছন্দঃপূরণ ব্যতীত কোন সৌন্দর্য্যই হয় নাই।

---

বাচ্যাঙ্গত্বমেবেতি। বাচ্যেনৈব তি বিস্ময়বিভাবকপেণ মুগ্ধিমাতিশয়ঃ প্রতীয়ত ইতি বাচ্যাদেব চারুত্বসম্পৎ। বাচ্যং তু স্বাত্মোপপত্তয়েঽর্থান্তরং স্বোপকার-বাঞ্ছয়া ব্যনক্তি।

বেতসলতা গহনোড্ডীনশকুনিকোলাহলং শৃণ্বন্ত্যাঃ।
গৃহকর্মব্যাপৃতায়া বধ্বাঃ সীদন্ত্যঙ্গানি। ইতি ছায়া॥

অত্র দত্তসঙ্কেতচৌর্য্যকামুকরতসমুচিতস্থানপ্রাপ্তিধ্বংসমানা বাচ্যমেবোপস্কুরুতে। তথাহি গৃহকর্ম-ব্যাপৃতায়া ইত্যন্যপরায়া অপি, বধ্বা ইতি সাতিশয়-লজ্জাপারতন্ত্র্যবদ্ধায়া অপি, অঙ্গানীত্যেকমপি ন তাদৃগঙ্গং যদ গাম্ভীর্য্য-বহিত্থবশেন সংবরীতুং পারিতম্, সীদন্তীত্যাস্তাংগৃহকর্মসম্পাদনং স্বাত্মানমপি ধর্তুং ন প্রভবন্তীতি। গৃহকর্মযোগেন স্ফুটং তৎ লক্ষ্যমাণানীতি। অস্মাদেব বাচ্যাৎ সাতিশয়মদনপরবশতাপ্রতীতেশ্চারুত্বনিষ্পত্তিঃ।

যত্রত্বিতি। প্রকরণমাদির্যস্য শব্দান্তরসন্নিধানসামর্থ্য-লিঙ্গাদেস্তদবগমাদেব যত্রার্থো নিশ্চিতসমস্তস্বভাবঃ। পুনর্বাচ্যঃ পুনরপি স্বশব্দেনোক্তোঽত এব স্বাত্মাবগতেঃ সম্পন্নপূর্বত্বাদেব তাবন্মাত্রপর্য্যবসায়ী ন ভবতি। তথাবিধশ্চ প্রতীয়মানস্যাঙ্গতমেতীতি সোঽস্য ধ্বনেবিষয় ইত্যনেন ব্যঙ্গ্যতাৎপর্য্যনিবন্ধনং স্ফুটং বদতা ব্যঙ্গ্যগুণীভাবে ত্বেতদ্বিপরীতমেব নিবন্ধনং মন্তব্যমিত্যুক্তং ভবতি।

উচ্চিনু পতিতং কুসুমং মা ধুনীহি শেফালিকাং হালিকস্নুষে।
এষ তে বিষম-বিপাকঃ শ্বশুরেণ শ্রুতো বলয়শব্দঃ। ইতি ছায়া।

"**স চ ন ধ্বনের্বিষয়ঃ**—এখানে 'চ' এই পদের অর্থ হইতেছে এইরূপ—প্রথম উদ্দ্যোতে "প্রসিদ্ধ্যনুরোধপ্রবর্তিতব্যবহারাঃ কবয়ঃ" এবং ভাক্তপ্রয়োগের উদাহরণস্বরূপ 'বদতি বিসিনীপত্রশয়নম্' এই শ্লোকটি উদ্ধৃত হইয়াছে। 'চ' শব্দের দ্বারা ইহাই বলা হইতেছে যে তাহাই কেবল ধ্বনির অবিষয়, ইহা নহে ; এখন যে অপর প্রয়োগের কথা বলা হইল —ইহাও ধ্বনির বিষয় নহে।

"**সর্বেষ্বেব.... লক্ষণম্**"—এই কারিকায় ধ্বনির স্বরূপই পুনরায় বলা হইতেছে। অবভাসন বা জ্ঞানই হইতেছে ধ্বনির লক্ষণ বা

যতঃ শ্বশুর শেফালিকালতিকাংপ্রযত্নে রক্ষংস্তস্যা আকর্ষণ-ধুননাদিনা কুপ্যতি। তেনাত্র বিষমপরিপাকত্বং মন্তব্যম্। অন্যথা স্বোক্ত্যৈব ব্যঙ্গ্যাক্ষেপঃ স্যাৎ। অত্র চ 'কস্স বা ন হোই রোসো' ইত্যেতদনুসারেণ ব্যাখ্যা কর্তব্যা। বাচ্যার্থস্য প্রতিপত্তয়ে লাভায় এতদ্ব্যঙ্গ্যমপেক্ষণীয়ম্। অন্যথা বাচ্যোঽর্থঃ ন লভ্যেত। স্বতঃসিদ্ধতয়া অবচনীয় এব সোঽর্থঃ স্যাদিতি যাবৎ। নন্বেবং ব্যঙ্গ্যস্যোপস্কারতা প্রত্যুতোক্তা ভবেদিত্যাশঙ্ক্যাহ—প্রতিপন্নে চেতি। শব্দেনোক্ত ইতি যাবৎ। ৫৫

তদাভাসবিবেকে প্রস্তুত ইতি সপ্তমী হেতৌ। তদাভাসবিবেকপ্রস্তাবলক্ষণাৎ প্রসঙ্গাদিতি যাবৎ। কস্য তদাভাস ইত্যপেক্ষায়ামাহ—বিবক্ষিতবাচ্যস্যেতি স্পষ্টে তু ব্যাখ্যানে প্রস্তুত ইত্যসঙ্গতম্। পরিসমাপ্তৌ হি বিবক্ষিতাভিধেয়স্য তদাভাস-বিবেকঃ। ন ত্বধুনা প্রস্তুতঃ। নাপ্যুত্তরকালমনুবধ্নাতি। স্খলদ্গতেরিতি। গৌণস্য লাক্ষণিকস্য বা শব্দস্যেত্যর্থঃ। অব্যুৎপত্তিরনুপ্রাসাদিনিবন্ধনতাৎ-পর্য্যপ্রবৃত্তেঃ।

যথা—প্রেঙ্খৎ-প্রেমপ্রবন্ধ-প্রচুরপরিচয়ে প্রৌঢ়সীমন্তিনীনাম্।
চিত্তাকাশাবকাশে বিহরতি সততং যঃ স সৌভাগ্যভূমিঃ।

অত্র অনুপ্রাসরসিকতয়া প্রেঙ্খৎ ইতি লাক্ষণিকঃ, চিত্তাকাশ ইতি গৌণঃ প্রয়োগঃ কবিনা কৃতোঽপি ধ্বন্যমানরূপসুন্দর-প্রয়োজনাংশপর্য্যবসায়ী।

অশক্তির্বৃত্তপরিপূরণাদ্যসামর্থ্যম্। যথা—

বিষমকাণ্ডকুটুম্বকসঙ্কুলপ্রবর বারিনিধৌ পততা ত্বয়া।
চলতরঙ্গবিঘূর্ণিতভাজনে বিচলতাত্মনি কুড্যময়ে কৃতা॥

অত্র প্রবরান্তমাদ্যপদং চন্দ্রমস্যুপচরিতম্। ভাজনমিত্যাশয়ে কুড্যময় ইতি চ বিচলে। অত্রৈতৎ কামপি কান্তিং ন পুষ্যতি, ঋতে বৃত্তপূরণাৎ।

প্রমাণ; কারণ জ্ঞানই ধ্বনির পূর্ণস্বরূপ নিবেদন করে। কিংবা বলা যাইতে পারে—জ্ঞানই ধ্বনির লক্ষণ, কারণ জ্ঞানের দ্বারাই লক্ষণ নির্ণয় করা যায়।

'তচ্চোদাহৃতবিষয়মেব'—এখানে 'এব' পদের দ্বারা বলা হইতেছে—অন্য প্রভেদ থাকিলেও তাহা আভাসমাত্র।

ইতি—শ্রীরাজানকানন্দবর্ধনাচার্যবিরচিতে ধ্বন্যালোকে

---

দ্বিতীয় উদ্দ্যোতঃ

স চেতি। প্রথমোদ্দ্যোতে যঃ প্রসিদ্ধ্যানুরোধপ্রবর্তিতব্যবহারাঃ কবয় ইত্যত্র 'বদতি বিসিনীপত্রশয়নম্' ইত্যাদি ভাক্ত উক্তঃ। স ন কেবলং ধ্বনে বিষয়ো যাবদয়মন্যোঽপীতি চশব্দার্থঃ। উক্তমেব ধ্বনিস্বরূপং তদাভাসবিবেকহেতুতয়া কারিকাকারোঽনুবদতীত্যভিপ্রায়েণ বৃত্তিকৃৎ উপসংহারং দদাতি—যত্র ইতি। অবভাসনমিতি। ভাবানয়নে দ্রব্যানয়নমিতিন্যায়াদবভাসমানং ব্যঙ্গ্যম্। ধ্বনিলক্ষণং ধ্বনেঃ স্বরূপং পূর্ণম্, অবভাসনং বা জ্ঞানং তদ্ ধ্বনে লক্ষণং প্রমাণম্। তচ্চ পূর্ণম্, পূর্ণধ্বনিস্বরূপনিবেদকত্বাৎ। অথ বা জ্ঞানমেব ধ্বনিলক্ষণম্, লক্ষণস্য জ্ঞানপরিচ্ছেদ্যত্বাৎ। বৃত্তাবেবকারেণ ততোঽন্যস্য চাভাসরূপত্বমেবেতি সূচয়তা তদাভাসবিবেকহেতুভাবো যঃ প্রক্রান্তঃ স এব নির্বাহিত ইতি শিবম্। ৫৬

প্রাজ্যং প্রোল্লাসমাত্রং সদ্ভেদেনাসূত্রাতে যয়া।
বন্দেঽভিনবগুপ্তোঽহং পশ্যন্তীং তামিদং জগৎ॥

ইতি শ্রীমহামাহেশ্বরাচার্যবর্যাভিনবগুপ্তোন্মীলিতে সহৃদয়া-
লোকলোচনে ধ্বনিসঙ্কেতে দ্বিতীয় উদ্দ্যোতঃ।

দ্বিতীয় উদ্দ্যোতের
অনুবাদ ও বাসুদেব
ব্যাখ্যার সমাপ্তিদিবস
১৯শে বৈশাখ, ১৩৭৮
৩রা মে, ১৯৭১